(খ) তদন্ত করা হইয়াছে।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, নিয়ম বহির্ভূত যে কয়লার সাপ্লাই করা হয়েছে বিষ্ণুপুরে সেটা কালোবাজারে চলেগেছে কি না?

**শ্রী সুধীন কুমার :** যা তদন্ত রিপোর্ট পাওয়া গেছে, তাতে দেখা যাচ্ছে যে কয়লার জন্য দরখাস্তটা মালদহ থেকে একজন করেছিলেন। কয়লার পারমিটটা বিষ্ণুপুরে গেছে এবং যে পরিমান কয়লার পরামিট গেছে, সেই পরিমান টাকা জমা দেওয়া হয়নি। জমা দিয়েছে মাত্র ১৫০ মেট্রিক টনের। আজ পর্যন্ত তারা হয়রানি ভোগ করছে, কোন কয়লা পাননি।

**শ্রী এ কে. এম হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা কি কয়লা, সফ্‌ট কোক না হার্ড কোক ?

**শ্রী সুধীন কুমার :** এটা গ্রেড ওয়ান ষ্টিম কোলের পার্মিট দেওয়া হয়েছে।

**শ্রী এ. কে. এম হাসানুজ্জামান :** ষ্টিম কোল, এর জন্য কোন পারমিট লাগে কি না?

**শ্রী সুধীন কুমার :** ষ্টিম কোল পেতে গেলে কোন পার্মিট লাগে কি না। ষ্টিম কোল পেতে গেলে সরকার এর কাছ থেকে স্পনসর্ড করিয়ে নিতে হয়, তখন তারা এটা দেয়।

**শ্রী জনমেজয় ওঝা :** এটা কি সরকার থেকে স্পনসর্ড করা হয়েছিল ?

**শ্রী সুধীন কুমার :** না।

**শ্রী সরল দেব :** এই পরিমান কয়লা কি ঐ প্রতিষ্ঠানের প্রয়োজন ছিল ?

**শ্রী সুধীন কুমার :** যাদের দেওয়া হয়েছিল, তারা বাস্তবিক ৫০ টনের বেশী কখনও খরচ করতে পারেন না।

**শ্রী সরল দেব :** এই যে ৫৬০ টনের পার্মিট, এটা কার সুপারিশে দেওয়া হয়েছিল জানাবেন কি ?

**শ্রী সুধীন কুমার :** কেন্দ্রীয় মন্ত্রীর সুপারিশে দেওয়া হয়েছিল।

**শ্রী সরল দেব :** মন্ত্রী মহাশয় বললেন যে একজন কেন্দ্রীয় মন্ত্রীর সুপারিশে দেওয়া হয়েছে, কোন্‌ কেন্দ্রীয় মন্ত্রী, তাঁর নামটা দয়া করে বলবেন কি ?

**মিঃ স্পীকার :** না না, এই প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় মন্ত্রীর সুপারিশ ছিল, এই সম্বন্ধীয় কাগজ পত্র কি হাউসে দাখিল করতে পারেন ?

**শ্রী সুধীন কুমার :** কাগজটা আমার কাছে নেই, তবে কোল ইন্ডিয়া এই মর্মে জানিয়েছে যে এই কেন্দ্রীয় মন্ত্রীর অনুমোদন অনুসারে দেওয়া হয়েছে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** কোল ইন্ডিয়া যে কাগজটি দিয়েছেন, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় হাউসে রাখবেন?

**শ্রী সুধীন কুমার :** তাহলে ওটা আমাকে পুলিশ দিয়ে সিজ্‌ করে আনতে হয়। যদি আমার সিজ্‌ করার কোন ক্ষমতা থাকে, তাহলে আমি সেই ক্ষমতা ব্যবহার করে ওটা আনব।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** যেটা মাননীয় মন্ত্রী মহাশয়েব কাছে নেই, যেটা উনি হাউসে আনতে পারবেন না সেটার সম্বন্ধে কোনও জবাব উনি হাউসে দিতে পারেন কি ?

**শ্রী সুধীন কুমার :** আমাদের গভর্নমেন্টের তরফ থেকে তদন্ত করে যা পেয়েছি তারই ভিত্তিতে উত্তর দিয়েছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে কোন মেম্বার কি যে কোন প্রশ্ন করতে পারেন? এ সম্বন্ধে আমি আপনার রুলিং চাইছি। মন্ত্রীর উত্তর দেবার অধিকার আছে কিনা, এই নিয়ে কি কোন মাননীয় সদস্য প্রশ্ন তুলতে পারেন ? আপনি যখন মন্ত্রীকে উত্তর দেবার পারমিসন দিয়েছেন, তখন নিশ্চয়ই তাঁর উত্তর দেবার অধিকার আছে।

**শ্রী অমলেন্দু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এই ধরণের পারমিট দেবার আর কোন দৃষ্টান্ত আপনার হাতে আছে কিনা?

**শ্রী সুধীন কুমার :** এই রকম আরো ১৩৩টি পারমিটের বিষয়ে আমাদের তদন্ত করতে হয়েছে।

**শ্রী অমলেন্দু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে, আপনি ১৩৩টি পারমিটের কথা বললেন সেই ১৩৩টি পারমিট কিভাবে দেওয়া হয়েছে, সে সম্পর্কে একটা রিপোর্ট কি আপনি বিধান সভায় রাখবেন?

**মিঃ স্পীকার :** এই ভাবে প্রশ্ন হয় না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় আন্দাজের উপর ভর করে একটা উত্তর দিলেন। আমি যদি বলি যে, পশ্চিমবঙ্গের মাননীয় বানিজ্য মন্ত্রী খাদি কর্পোরেশন থেকে দলীয় স্বার্থে পারমিট দিচ্ছেন, তাহলে কি ভুল করব ?

**শ্রী সুধীন কুমার :** না দেওয়া হয়নি। আর ঐ ব্যাপারে তদন্ত রিপোর্টে যা আছে তাই আমি বলেছি। দরখাস্তটি মালদহ থেকে হয়েছে আর পেয়েছে অন্য জায়গায়। যারা পেয়েছে তারা ৫০ মেট্রিক টনের বেশী খরচ করতে পারে না। এটাই হচ্ছে লিখিত সরকারী রিপোর্ট, অনুমান মোটেই নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ডকুমেন্টের ফটো-স্ট্যাট কপি দিয়ে প্রমান করতে পারি, তাহলে কি পশ্চিমবঙ্গের বানিজ্য মন্ত্রী পদত্যাগ করবেন?

**শ্রী সুধীন কুমার :** যদির উপর কোন উত্তর আমি দিই না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি ডকুমেন্টের ফটো-স্ট্যাট কপি হাউসে রাখলে কি মাননীয় বানিজ্য মন্ত্রী পদত্যাগ করবেন ?

**শ্রী সুধীন কুমার :** আপনি সেটা দিলে পরে আমরা উত্তর দেব।

**শ্রী রজনী কান্ত দোলুই :** কেন্দ্রীয় মন্ত্রীর এই রকম পারমিট দেওয়ার অধিকার আছে কি ?

**শ্রী সুধীন কুমার :** এখানে এ প্রশ্ন ওঠে না।

**শ্রী জনমেজয় ওঝা :** বামফ্রন্ট সরকার এ-সম্পর্কে যে তদন্ত করেছে সে তদন্তের রিপোর্ট কি আমাদের জানাবেন?

**শ্রী সুধীন কুমার :** আমি তো তদন্ত রিপোর্ট সম্পর্কেই বললাম। যদি এ বিষয়ে আরো কিছু

বিস্তারিতভাবে রাখতে বলেন, তাহলে নিশ্চয়ই সেটা রাখা যাবে।

* 99 Held over

### নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসমূহের মূল্যবৃদ্ধি

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৯।) **শ্রী সুনীল বসু রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসমূহের মূল্যবৃদ্ধি সম্পর্কে সরকার অবগত আছেন কি , এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এ সম্পর্কে সরকারী তরফে কি কি ব্যবস্থা গৃহীত হইয়াছে ?

**শ্রী সুধীন কুমার :**

(ক) হ্যাঁ

(খ) মূল্যবৃদ্ধি রোধের জন্য সরকারী বন্টন ব্যবস্থাকে ব্যাপকতর করে তার মাধ্যমে অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী ন্যায্য মূল্যে সরবরাহ করা হয়েছে। এই ব্যবস্থাকে সম্পূর্ণভাবে সার্থক করবার জন্য একটা দশ দফা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট রাখা হয়েছে এবং অত্যাবশ্যকীয় পণ্য সামগ্রী আইনটি কঠোরতর করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী সুনীল বসু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, চিনি প্রভৃতি নিত্য প্রয়োজনীয় দ্রব্যের দর যখন তখন বাড়ছে তখন এ সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে কি ?

**শ্রী সুধীন কুমার :** সরকারী বন্টন ব্যবস্থায় নিত্য প্রয়োজনীয় সামগ্রী ন্যায্য দামে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। যাতে অধিকতর এবং ব্যাপকতর ক্ষেত্রে সেটা পাওয়া যায় তার জন্য সেই ব্যবস্থা নেওয়া হচ্ছে।

[1.40 - 1.50 p.m.]

**শ্রী সুনীল বসু রায় :** আপনি বললেন কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা কতকগুলি প্রস্তাব দিয়েছেন। সেই প্রস্তাবগুলির ফলাফল কি হয়েছে সেটা জানাবেন কি ?

**শ্রী সুধীন কুমার :** কেন্দ্রীয় মন্ত্রীদের সাথে আলোচনার সময়ে বলেছিলেন যে তাঁরা একটা প্যাকেজ ডিল আমাদের কাছে শীঘ্রই উপস্থিত করবেন। এই নিয়ে কেন্দ্রীয় ক্যাবিনেটে আলোচনা হয়েছে। সেই আলোচনা এখনও পরিপূর্ণ হয়নি। অবশ্য এটা সংবাদ পত্রের খবর।

**শ্রী বলাই লাল দাসমহাপাত্র :** পশ্চিমবঙ্গ সরকার সাধারনতঃ বন্টন ব্যবস্থা করে। বর্ত্তমানে এই যে কয়লার দাম ১৮টাকা, ১৯ টাকা বা কোথাও ২০ টাকা দরে বিক্রি হচ্ছে সেটা কি বন্টন ব্যবস্থার ত্রুটির জন্য হচ্ছে না অন্য কোন কারনে হচ্ছে ?

**শ্রী সুধীন কুমার :** কোল্ ইণ্ডিয়া সরবরাহ বন্ধ করে দেওয়ার ফলে এই ঘটনা ঘটছে।

**শ্রী বলাই লাল দাসমহাপাত্র :** কোল ইণ্ডিয়া ৯ টাকা দরে কয়লা বেচবার পরামর্শ দিয়েছেন। কিন্তু পশ্চিমবাংলায় ১৮ টাকা কিম্বা ১৯ টাকা দরে বিক্রি হচ্ছে, কারনটি কি ?

**শ্রী সুধীন কুমার :** পরামর্শ তো কয়লা নয়, পরামর্শ পরামর্শই। কয়লা যা এ্যালট করার কথা

সেই এ্যালটমেন্ট করেনি এবং কলকাতা থেকে কয়লা বিক্রি করাব জন্য যে সকল ব্যবস্থা গ্রহন করার কথা তা পালনও করেনি।

**শ্রী কিরণময় নন্দ :** কলকাতায় এই যে ১৮ টাকা, ১৯ টাকা দরে কয়লা বিক্রি হচ্ছে তারজন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী সুধীন কুমার :** সম্প্রতি জুলাই মাস থেকে বিশেষ করে তারা কয়লা সরবরাহ বন্ধ করেছেন। আগে বাকি যে কয়লা পাওনা ছিল সেই কয়লা কলকাতায় এসেছিল এবং খুব অল্প কয়লা কলকাতায় আছে। এইজন্য কলকাতায় এই অবস্থা হয়েছে। কিন্তু তাসত্ত্বেও, আমাদের যেটুকু কয়লা পাওয়ার দরকার আছে সেটা পাওয়ার জন্য লোক পাঠিয়েছি। তাঁরা হয়তো আজকে পৌঁছবেন। সেই রিপোর্ট এখনও পাইনি।

**শ্রী কিরণময় নন্দ :** তাহলে কি সরকার স্বীকার করে নিচ্ছেন, এই যে ১৮ টাকা এবং ১৯ টাকা দরে কয়লা বিক্রি হচ্ছে সেটা আইন-সঙ্গত ?

**শ্রী সুধীন কুমার :** মোটেই আইন-সঙ্গত নয়। যেখানে বিক্রি করা হচ্ছে ঐ দামে বা আপনারা যারা কিনছেন যদি আমাকে রসিদ দেখান মানে অভিযুক্ত করার মতন কোন প্রমানাদি আমাকে দেখাতে পারেন তাহলে ব্যবস্থা নিতে সুবিধা হয়।

**শ্রী কিরণময় নন্দ :** তাহলে ঐ কয়লা কত দামে বিক্রি হচ্ছে ?

**শ্রী সুধীন কুমার :** আপনারা যে যে দামে কিনছেন সেই সেই দামে বিক্রি হচ্ছে। আপনারা তো বলেছেন, কোথাও ১৮ টাকা, কোথাও ১৯ টাকা, আবার কোথাও ২০ টাকা।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা :** কলকাতা এবং তার আশেপাশে যে সমস্ত ডিলাররা আছে, কোল ইন্ডিয়া কয়লার যে ডাম্প করেছে সেই ডাম্পে কয়লা নিতে ডিলারদের আপনারা বাধা দিচ্ছেন, যারফলে ঘাটতি হচ্ছে এবং দাম বাড়ছে, এটা কি ঠিক ?

**শ্রী সুধীন কুমার :** কোল ইন্ডিয়া কোন ডাম্প করেনি এবং আমরা কোন বাধা দিইনি। ববং তারা সেখানে কয়লার চোরাকারবার করেছেন এবং যারা চুরি করেছেন তারা ধরা পড়েছেন, অভিযুক্ত হয়েছেন।

**শ্রী অনিল মুখার্জী :** প্রতি মাসে এই কলকাতায় কত ওয়াগন কয়লা আসার কথা এবং সেই ওয়াগনের মধ্যে কত ওয়াগন আসছে ?

**শ্রী সুধীন কুমার :** পশ্চিমবঙ্গে ওয়াগন করে কয়লা শতকরা ৭ পারসেন্ট মাত্র আসে। এখানে কয়লা যেটা আসে তা ট্রাক থেকে। পশ্চিমবঙ্গে কয়লাব প্রয়োজন ১ লক্ষ ৫০ হাজার টন।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কোল ইন্ডিয়া কয়লা সরবরাহে গোলমাল করছে, তা কোল ইন্ডিয়া যা করছে তাকে প্রতিরোধ করার কোন ক্ষমতা রাজ্যসবকারের আছে কিনা জানাবেন কি ?

**শ্রী সুধীন কুমার :** হ্যাঁ, আছে, এবং আইনগতভাবে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী বললেন যে কয়লা কেন্দ্রীয় সরকারের জিনিষ, কিন্তু রাজ্যে যে জিনিষ উৎপন্ন হচ্ছে যেমন আলু, গত বছর দেড় টাকা কে. জি. ছিল এ বছর তা দুটাকা কুড়ি দরে বিক্রি হচ্ছে। রাজ্যে উৎপন্ন যে সমস্ত পণ্য তার মূল্য রোধ করার ক্ষেত্রে সরকার কি কোন

ব্যবস্থা নিচ্ছেন?

**মিঃ স্পীকার :** আলু ওঁর ব্যাপার নয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে কোল ইন্ডিয়া ৫টা ডাম্প করে তাতে প্রায় হাজার মণ কয়লা রেখে দিয়েছে ? এটা কি সত্য ? সংবাদ পত্রে এ খবর বেরিয়েছে।

**শ্রী সুধীন কুমার :** সংবাদ পত্রে অনেক কিছুই বেরোয়, আমরা সে সম্পর্কে তদন্ত করছি।

**শ্রী সুনীল বসু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন দ্রব্যমূল্য বৃদ্ধির ব্যাপারে ব্যবসায়ী ও মজুতদারদের একটা বড় ভূমিকা আছে। যদি সরকার সেটা জেনে থাকেন, মজুতদারদের কাছ থেকে মজুত উদ্ধারের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী সুধীন কুমার :** মজুতদারদের মজুত উদ্ধারের ব্যাপারে সবচেয়ে যেটা বড় ব্যবস্থা সেটা হচ্ছে সরকারী ব্যবস্থার মাধ্যমে ন্যায্য দামে জনসধারণকে জিনিষ পাইয়ে দেওয়া। সেটা করতে পারলে হবে। মজুত উদ্ধারের আর অন্য কোন ব্যাপার নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কয়লা সরবরাহ পশ্চিমবঙ্গে কম, কোল ইন্ডিয়া থেকে। আমি জিজ্ঞাসা করছি পশ্চিমবঙ্গের খাদ্য দপ্তরের বিরুদ্ধে লোকসভায় এই কয়লা নিয়ে দারুন কোরাপসন, দুর্নীতির কথা উঠেছে, সেই জন্যই কি কোল ইন্ডিয়া সাপ্লাই বন্ধ করে দিয়েছে ?

**শ্রী সুধীন কুমার :** সেখানে কয়লার ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রী বে-আইনীভাবে কয়লা দিতে গিয়ে ধরা পড়েছে, এবং সেইজন্য যে সমস্ত উক্তি করেছেন সেই সমস্ত উক্তি সত্য বলে প্রচার করার ব্যবস্থার জন্য জনসাধারণের উপর চাপ দিচ্ছেন। তিনি বলছেন পশ্চিমবঙ্গের মানুষ ঠকুন, কারণ তাঁরা বামফ্রন্ট কে নির্বাচিত করেছেন।

**শ্রী রজনী কান্ত দোলুই :** স্যার, উনি বললেন কেন্দ্রের মন্ত্রী বে-আইনীভাবে কয়লা দেওয়ার জন্য ধরা পড়েছেন, এই কথা একজন মন্ত্রী, কেন্দ্রের মন্ত্রীর বিরুদ্ধে বলতে পারেন কিনা আমি জানতে চাইছি, আমি আপনার রুলিং চাইছি এবং আমি পয়েন্ট অফ অর্ডার তুলছি যে এটা একসপাঞ্জ করার ব্যবস্থা হোক।

(ভীষণ গোলমাল)

[1.50 - 2.00 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** সেন্ট্রাল মিনিষ্টার সম্পর্কে দুর্নীতির প্রশ্রয় দিয়েছেন সেকথা বলতে পারেন কিনা? উনি দুর্নীতিগ্রস্থ, চোর, আমরা জানি। সিমেন্টের পরামিট দিয়ে টাকা নিয়েছেন সেটা আমার জানা আছে।

**মিঃ স্পীকার :** উনি আনপার্লামেন্টারী কিছু বলেননি।

**শ্রী সুধীন কুমার :** পার্লামেন্টারী প্রোসিডিংসের কথা বলেছেন, পার্লামেন্টারী প্রোসিডিংসে যেমন তাঁদের পক্ষে কথা বলেছেন তেমনি পার্লামেন্টে আরো অনেক দলিল দস্তাবেজ হাজির করা হয়েছে। সেই দলিল দস্তাবেজ যা হয়েছে তা আপনাদের সামনে রেখেছি। আমি জিজ্ঞাসা করতে চাই এখানে মাননীয় সদস্যরা যেসমস্ত উক্তি করেছেন, স্যার, আপনি কি টেপ রেকর্ডার বাজিয়ে দেখবেন যে তার মধ্যে যে সমস্ত কথা বলেছেন তাঁরা সেগুলি কি নিয়মের মধ্যে পড়ে ?

**মিঃ স্পীকার** : এই গণ্ডোগোলের মধ্যে নিয়ম বহির্ভূত কি বলেছেন সেটা শোনা যায়নি।

**মিনিকিট বিতরণ**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪।) **শ্রী সন্তোষকুমার দাস** : কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৭৯-৮০ সালে পশ্চিমবঙ্গে কত টাকার মিনিকিট বিতরণ করা হয়েছে ?

**শ্রী কমল কান্তি গুহ** :

১৯৭৯-৮০ সালে পশ্চিমবঙ্গে মোট ৩,৫৪,৫৭,০৮১ টাকার মিনিকিট বিতরণ করা হয়েছিল।

**(No Supplimentary)**

**গ্রাম পঞ্চায়েতে কর্ম সহায়ক নিয়োগ**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮।) **শ্রী মনোরঞ্জন রায়** : পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ডেবরা পঞ্চায়েত সমিতির ৫/১ গ্রাম পঞ্চায়েতে কর্ম সহায়ক নিয়োগের ব্যাপারে সরকারের কাছে কোন অভিযোগ আসিয়াছে কি , এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হইলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায়** :

(ক) হ্যাঁ

(খ) সংশ্লিষ্ট প্রধান সিলেকশন কমিটির সুপারিশ মতো প্যানেলভুক্ত প্রথম ব্যক্তিকে কর্মসহায়ক পদে নিয়োগ না করে অপর প্রার্থীকে নিয়োগ করেছেন। ইচ্ছাকৃতভাবে সরকারী নির্দেশ লংঘন করায় মেদিনীপুরের জেলা শাসক সংশ্লিষ্ট প্রধানের নিকট কৈফিয়ত তলব করেছেন।

**শ্রী মনোরঞ্জন রায়** : তাহলে সরকার কি দ্বিতীয় ব্যক্তি যাঁকে প্রধান নিয়োগ করেছেন তাঁর নিয়োগপত্র বাতিল করার নির্দেশ দিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এনকোয়ারী চলছে, এক মাসের মধ্যে রিপোর্ট এলে সরকার আইনানুগ ব্যবস্থা নেবেন।

**শ্রী মনোরঞ্জন রায়** : যিনি প্রথম প্রধান হয়েছিলেন তিনি যোগদান করতে গিয়ে জয়নিং রিপোর্ট দিয়েছিলেন, অথচ তাঁকে যোগদান করতে দেওয়া হয়নি এটা কি জানেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : সেই ব্যাপারে জেলা শাসক কৈফিয়ত চেয়ে পাঠিয়েছেন, কৈফিয়ত এলে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী মনোরঞ্জন রায়** : রাজ্য সরকারের কি এইরকম কোন অধিকার আছে, এইরকম কার্য কারণের জন্য প্রধানকে অপসারণ করতে পারেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : নিশ্চয়ই।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** মেদিনীপুর জেলায় জাম্বনী ব্লকের ৫নং লাল বাঁধ গ্রাম পঞ্চায়েতে কি অনুরূপ ঘটনা ঘটেছে ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা আর একটা ব্যাপার, এই ব্যাপারে নোটিশ দেবেন।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, জেলা শাসকের কৈফিয়ত তলব করার পর দ্বিতীয় ব্যক্তি যাকে চাকুরী দেওয়া হয়েছে তার বেতন বন্ধ করার নির্দেশ দেওয়া হয়েছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই ব্যাপারে তদন্ত চলছে।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** তার পে বন্ধ করা উচিত কিনা বলুন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** তদন্তে এটা প্রমানিত হলে তার বেতন খাবিজ করা হবে।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** তদন্তকালীন অবস্থায় দ্বিতীয় ব্যক্তি যাকে নিয়োগ করা হযেছে বেআইনীভাবে তার বেতন বন্ধ করা হচ্ছে না কেন ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ব্যাপারটা ডি এম কে জানান হয়েছে। এস ডি ও ওই কমিটির চেয়ারম্যান কাজেই তার কনফার্মেসন পেলেই সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** প্রথম ব্যক্তিকে এ্যাপয়েন্টমেন্ট না দিয়ে যখন দ্বিতীয় ব্যক্তিকে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন তখন তো তার পে বন্ধ করে দিতে পারেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** দপ্তর থেকে বলা হয়েছে, ডি এম - কে ভার দেওয়া হয়েছে এবং তদন্তের পর সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী এ. কে. এম হাসানুজ্জামান ঃ** যখন এক ব্যক্তিকে বেআইনীভাবে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তখন তার মাইনে বন্ধ করতে অসুবিধা কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি তো আগেই বলেছি তদন্তের ফলাফল দেখে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** এই তদন্ত কি অনির্দিষ্টকাল অবধি চলবে?

( নো রিপ্লাই )

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** ওই গ্রাম প্রধান কোন দলের লোক ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার জানা নেই।

**জলপাইগুড়ি জেলায় নারকেল চাষ**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৫।) **শ্রী মনোহর তিরকেঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে জলপাইগুড়ি জেলায় সরকারের তরফে নারকেল চাষের জন্য কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছিল কি ; এবং

(খ) নারকেল চাষের উদ্যোগ বাড়ানোর জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, আছে।

**(No Supplimentary)**

**পুরুলিয়া জেলায় হিমঘর স্থাপন**

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৯।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কোন হিমঘর আছে কি ,

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, উক্ত জেলায় হিমঘর স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকিলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রী কমলকান্তি গুহ :**

(ক) না।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো :** পুরুলিয়া জেলায় হিমঘর তৈরী করার প্রয়োজন মনে করেন কি ?

**শ্রী কমল কান্তি গুহ :** প্রসংগত বলা যেতে পারে, পুরুলিয়া জেলায় সমবায়ের উদ্যোগে ৪০ হাজার কুইনটল আলু মজুত করবার ক্ষমতা সম্পন্ন একটি হিমঘর স্থাপনের প্রস্তাব পুরুলিয়া কো অপারেটিভ কোল্ড স্টোরেজ এ্যাণ্ড আইস প্ল্যান্ট সোসাইটি লিমিটেড এর পক্ষ থেকে ১৯৭৯ সালের ফেব্রুয়ারী মাসে সরকারের নিকট এসেছিল। ১৯৭৯ সালের জুন মাসে উক্ত সোসাইটিকে প্রয়োজনীয় নকসা এবং ব্যয় সংক্রান্ত হিসেব দিতে বলা হয়েছিল। উক্ত সমিতির পক্ষ থেকে প্রয়োজনীয় কাগজপত্র এখনও পেশ করা হয়নি।

**পশ্চিমবঙ্গে চিনির দর**

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮০।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ইহা কি সত্য যে, ভারতের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে চিনির দর বেশী ?

**শ্রী সুধীন কুমার :**

(ক) না, ইহা সত্য নহে।

**শস্যবীমা প্রকল্প**

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ জুলাই, ১৯৮০ পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতগুলি ব্লকে শস্যবীমা প্রকল্প চালু করা হয়েছে এবং আর কতগুলি নতুন ব্লকে উক্ত প্রকল্প চালু করার প্রস্তাব আছে: এবং

(খ) আলুর জন্য শস্যবীমা প্রকল্প চালু করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) ব্লক হিসাবে নহে, ১৯৭৯-৮০ সালে পশ্চিমবঙ্গে মোট ২৩টি থানায় আমন ধানের উপর শষ্যবীজ প্রকল্প চালু করা হইয়াছিল। ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গে আরও ৭৭টি নূতন থানায় উক্ত প্রকল্প চালু করার প্রস্তাব আছে।

(খ) হ্যাঁ।

(No Supplimentary)

**শস্যবীমা**

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৭।) **শ্রী জনমেজয় ওঝা :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পশ্চিমবঙ্গে ৩১এ জুলাই, ১৯৮০ পর্যন্ত মোট কতজন কৃষক শস্যবীমা করিয়াছেন ?

**শ্রী কমল কান্তি গুহ :**

পশ্চিমবঙ্গের মোট ২৩টি থানায় ১৯৭৯-৮০ সালে ৮২৪৬ জন কৃষক আমন শষ্যবীমা করেছিলেন।

বর্তমান আর্থিক বৎসরে মোট ১০০টি থানায় আমন ধানের উপর শস্যবীমা প্রকল্প চালু করার ব্যবস্থা হয়েছে, কিন্তু এ বৎসর কতজন কৃষক ৩১শে জুলাই, ১৯৮০ পর্যন্ত শষ্যবীমা করেছেন তার হিসাব এখন পর্যন্ত পাওয়া যায় নি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আলুর শস্যবীমা ছোট ব্লকে চালু করা হয়েছে কি ?

**শ্রী কমল কান্তি গুহ :** এবারে আমরা চালু করব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** কোন কোন জেলায় চালু করবেন?

**শ্রী কমল কান্তি গুহ :** আমরা সার্ভে করছি, সার্ভে করার পর ঠিক করব।

**মিঃ স্পীকার :** কোশ্চেন আওয়ার ইজ ওভার।

## Starred Questions
## (to which answers were laid on the table)

**পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা**

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০) **শ্রীসুনীল বসু রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়ার সম্ভবনা দেখা দিয়েছে; এবং

(খ) সত্য হলে, এরূপ পরিস্থিতির মোকাবিলা করার জন্য সরকার কী কী ব্যবস্থা গ্রহণ

করেছেন?

**Minister-in-Charge of the Food & Supplies Department :**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী, রেলদপ্তর ও প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করে পশ্চিমবঙ্গে আমদানীর পরিমাণ বাড়ানোর ব্যবস্থা করা হয়েছে।

**বাঁকুড়া জেলায় পুষ্করিণী অধিগ্রহণ**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬০।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বড় বড় পুষ্করিণীগুলি অধিগ্রহণ করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) বাঁকুড়া জেলাপরিষদ থেকে এ ধরনের কোনো প্রস্তাব কৃষি দপ্তরে এসেছে কি?

**Minister-in-Charge of Agriculture Department :**

(ক) এ বিভাগের ১২.১১.৭৯ তারিখের ১৩৪৭৮টি আই সংখ্যক আদেশ পত্র অনুসারে বাঁকুড়া জেলা সহ রাজ্যের সব জেলারই বড় বড় পুষ্করিনীগুলি অধিগ্রহণ করার পরিকল্পনা সরকারের আছে।

(খ) এ ধরনের কোন প্রস্তাব কৃষি দপ্তরে এখনও পর্যান্ত আসেনি।

**স্লুইস গেট নির্মাণ**

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৯।) **শ্রী সন্তোষ কুমার দাস :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, খাস জালালসী (হাওড়া) মৌজায় নতুন কাটা খালে প্রস্তাবিত স্লুইস গেট বসানোর কাজ এখনও শুরু হয় নি; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত কাজ সুরু হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of Agriculture Department :**

(ক) হাওড়া জেলার খাস জালালসী মৌজায় নূতন কাটা খালে স্লুইস গেট বসানোর একটি প্রস্তাব এখন পরীক্ষাধীন আছে।

(খ) প্রশ্ন উঠে না।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the table)

**৩১শে জুলাই ১৯৮০ পর্যন্ত বন্ধ শিল্পের সংখ্যা**

১। (অনুমোদিত প্রশ্ন নং ১০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** বৃহৎ ও মাঝারি শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সালের ৩১এ জুলাই তারিখে রাজ্যে কতগুলি শিল্পসংস্থা বন্ধ হইয়া আছে,

(খ) এই বন্ধের কারণ কি কি,

(গ) এই বন্ধ শিল্পসংস্থাগুলি চালু করিবার জন্য সরকার কিছু ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না; এবং

(ঘ) যদি 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রীমহাশয় :**

(ক) শ্রম দপ্তরের নিকট হইতে সংগৃহীত তথ্য অনুযায়ী ১৯৮০ সালের ৩১এ জুলাই পর্যন্ত এই রাজ্যে বন্ধ শিল্পসংস্থার সংখ্যা প্রায় একশত তেরো।

(খ) শিল্পসংস্থাগুলি বন্ধের জন্য উৎপন্ন দ্রব্যের চাহিদার উল্লেখযোগ্য ঘাটতি, কাঁচামালের অভাব, শ্রমিক বিরোধ ও অসন্তোষ, ব্যবসায়ে লোকসান, পরিচালনার ক্ষেত্রে দোষত্রুটি প্রভৃতি মূলতঃ দায়ী।

(গ) ও (ঘ) বন্ধ শিল্পসংস্থাগুলির উপর রাজ্যসরকার সর্বদা সচেতন দৃষ্টি রাখিতেছেন। কিন্তু সীমিত আর্থিক সঙ্গতির পরিপ্রেক্ষিতে সব বন্ধ শিল্পসংস্থাগুলি পুনরায় চালু করা অথবা ইঁহাদের বিরাট দায়দায়িত্ব গ্রহণ করা সম্ভবপর নহে। তাহা সত্ত্বেও রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগ বন্ধ শিল্পসংস্থাগুলি পুনরায় চালু করিবার ব্যাপারে যথাসাধ্য প্রয়াস চালাইয়া আসিতেছেন এবং শিল্পগুলি রুগ্ন অবস্থা হইতে যাহাতে দ্রুত পুনর্গঠিত হইতে পারে সেই দিকে সকল সম্ভাব্য ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

### আরামবাগে বিশ্ববিদ্যালয়

২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫।) **শ্রী নানুরাম রায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার আরামবাগ মহকুমার বিশ্ববিদ্যালয় স্থাপন করার কোনো পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) থাকিলে উক্ত পরিকল্পনা বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ও (খ) এরূপ কোনো পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

### সরকারী ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারী ডাক্তাগণ প্রাইভেট প্র্যাক্‌টিস করিলে তাহার কিছু অংশ সরকারী তহবিলে জমা দিতে হয় ;

(খ) সত্য হইলে, উক্ত উপার্জনের কত অংশ স্বাস্থ্য বিভাগে জমা পড়ে; এবং

(গ) ১৯৭৮ সালের জানুয়ারী হইতে ১৯৮০ সালের জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গে সমস্ত (১) জেলা হাসপাতাল, (২) মহকুমা হাসপাতাল, (৩) কলিকাতার সমস্ত হাসপাতাল, এবং (৪) প্রাইমারী হাসপাতালের ডাক্তারগণের নিকট হইতে কত টাকা উক্ত বাবদ পাওয়া গিয়াছে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় :**

(ক) না।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

**কৃষ্ণনগর মহকুমা (নর্থ) বিভাজন**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর মহকুমা (নর্থ) বিভাজনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) এই বিভাজনের রূপরেখা কিরূপ ও (২) কবে নাগাদ তা কার্যকরী হবে ?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রীমহাশয় :**

(ক) হ্যাঁ, বিভিন্ন মহল থেকে প্রস্তাবিত নদীয়া জেলার সদর (কৃষ্ণনগর) মহকুমাকে ভাগ করে নতুন মহকুমা স্থাপনের একটি পরিকল্পনা সরকারের পরীক্ষাধীন রয়েছে।

(খ) এই বিষয়ে আর্থিক দায়দায়িত্ব ও প্রশাসনিক সমস্যাগুলি খতিয়ে দেখা হচ্ছে। বিভাজনের রূপরেখা বা কবে নাগাদ তা কার্যকরী হবে তা এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**কৃষি পেনসন**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১।) **শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় কৃষিমন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষি পেনসনের জন্য ৩১এ জুলাই পর্যন্ত কতজন কৃষকের নাম প্রাপক হিসাবে তালিকায় নথীভুক্ত করা হইয়াছে, এবং

(খ) উহাদের মধ্যে কতজন (১) তফসিলি জাতিভুক্ত, (২) তফসিলি উপজাতিভুক্ত এবং (৩) মুসলমান সম্প্রদায়ভুক্ত ?

**কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় :**

(ক) কৃষি পেনসনের জন্য আবেদনপত্র জমা দেওয়ার শেষ তারিখ ১৪ই আগস্ট পর্যন্ত বর্দ্ধিত করা হইয়াছে। অতঃপর অনুসন্ধান ও রিপোর্টের জন্য পঞ্চায়েত সমিতিতে পাঠান হবে। অতএব ৩১এ জুলাই পর্যন্ত গৃহীত আবেদনপত্রের মধ্য হইতে যোগ্য প্রাপকের সংখ্যা আলাদাভাবে নিরূপণ করা হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## Reconstruction of State Transport Authority

**6.** (Admitted question No. 265.) **Shri RAJANI KANTA DOLOI:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) whether the State Government has reconstituted the State Transport Authority; and

(b) if so, the names and addresses of the persons who have been nominated as Members of S.T.A. by the Government ?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

(a) Yes.

(b) Names and addresses of the Members of the State Transport Authority, West Bengal–

(1) Director General, Urban Transport Project and ex-officio Secretary, Home (Transport) Department, Government of West Bengal–Chairman,

(2) Chief Engineer, Public Works Department (Roads), Governemnt of West Bengal,

(3) Deputy Inspector-General of Police, Traffic and Railway, Governement of West Bengal,

(4) an officer of the State Government appointed to be the Secretary of the Authority,

(5) Shri Kamal Kumar Basu, 13/1A, Balaram Ghosh Street, Calcutta-4,

(6) Shri Salil Kumar Ganguly, 50 Ramtanu Bose Lane, Calcutta-6

(7) Shri Nalini Guha, 9B, Dalimtala Lane, Calcutta-6 and

(8) Shri Nikhil Das, 279/2, Netaji Subhas Chandra Bose Road, Calcutta-47

## Adjounment Motion

[2.00 - 2.10 p.m.]

**মিষ্টার স্পীকার ঃ** আমি আজ সর্বশ্রী ধীরেন্দ্র নাথ সরকার, কিরনময় নন্দ, শ্রী জনমেঞ্জয় ওঝা, এ. কে. এম. হাসানুজ্জামান এবং রজনী কান্ত দোলুই মহাশয়দের কাছ হতে চারটি মূলতবী প্রস্তাবের নোটীশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রীসরকার পশ্চিমদিনাজপুর জেলায় কুশমন্ডি ব্লকে বন্যা সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রীনন্দ দ্রব্যমূল্য বৃদ্ধি সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রী ওঝা একাধিক বিষয়ের অবতারনা করেছেন। চতুর্থ

প্রস্তাবে শ্রীহাসানুজ্জামান বারাসত থানার কাঁকড়ায়থিতে পুলিশের গুলি চালনা সম্পর্কে এবং পঞ্চম প্রস্তাবে শ্রীদোলুই রাজ্যে ভয়াবহ বিদ্যুত সংকট সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবের বিষয়টি অতি সাম্প্রতিক নয় তাছাড়া এটি রাজ্যের প্রশাসন সংক্রান্ত।

দ্বিতীয় প্রস্তাবের বিষয় সম্পর্কে একটী মূলতবী প্রস্তাবের নোটিশ গত ২২.৮.৮০ তারিখে এসেছিল এবং তাতে আমার অসম্মতি জানিয়েছিলাম।

তৃতীয় প্রস্তাবটি বিধি সম্মত নয়।

চতুর্থ প্রস্তাবের বিষয়টি আইন ও শৃংখলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মধ্যেই এর প্রতিকার আছে।

তাই আমি শ্রীরজনী কান্ত দোলুই মহাশয়ের মূলতবী প্রস্তাবটিতে সম্মতি দিচ্ছি। শ্রীদোলুই বিধানসভার কার্য পরিচালন বিধি ৬৩(১) নিয়মানুযায়ী প্রয়োজনীয় সম্মতি প্রস্তাব উত্থাপন করতে পারেন।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি কারণ আপনি আমার মূলতুবী প্রস্তাব গ্রহণ করেছেন।

**শ্রী জনমেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এক্ষুনি বিদ্যুত সম্পর্কে একটী মূলতুবী প্রস্তাব আলোচনা করতে দেবেন, অথচ আমরা জানি বিদ্যুত সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী আজকে একটি বিবৃতিদেবেন তাহলে কি করে আপনি মূলতবী প্রস্তাব আলোচনা করতে দেবেন।

**মিষ্টার স্পীকার :** তাহলে ওটার আর কোন দরকার হবে না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটী নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল—

২৪ পরগনা জেলার বারাসত থানার শাসন অঞ্চলের কাঁড়াসুতি ভেড়ীর ঘটনাকে উপলক্ষ করে পুলিশ গতকাল বিকাল সাড়ে চারটার সময় খামার নোয়াবাদ গ্রামে অন্ততঃ ৩০ রাউন্ড গুলি চালায়। উক্ত ভেড়ী নিয়ে খামার নোয়াবাদ গ্রামে জনৈক ইয়ার আলি গাজী হাইকোর্টে মামলা করে ইনজাংশান পায়। তৎসত্ত্বেও একদল লোক ঐ ভেড়ি দখল নেওয়ার জন্য চেষ্টা করে। গোলমালের সূত্রপাত সেই থেকেই।

পুলিশের গুলিতে দশ বৎসরের বালিকা শোভাজান ও আঠার বৎসরের যুবক ইসরাইল মারা যায়। এ ছাড়াও ১৪ বৎসর বয়স্ক আজিমা খাতুন, ১২ বৎসর বয়স্ক আব্দুর রফিক, ২০ বৎসর বয়স্ক জনৈক মহিলা মরা জান, সৈয়দ আলি, সেকেন্দার আলি, আবদুল মালেক প্রভৃতি বহুজন গুরুতরভাবে আহত হন।

এই ঘটনায় ঐ এলাকায় ত্রাসের সঞ্চার হয়েছে এবং জনসাধারণের মধ্যে তীব্র ক্ষোভের সঞ্চার হয়েছে। আইন ও শৃংখলার অবনতি এই ঘটনার সম্পর্কে সভায় আলোচনা হওয়া প্রয়োজন।

**শ্রী কিরণময় নন্দ :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সমাপ্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল —

দ্রব্যমূল্য বৃদ্ধিতে বিপর্যস্ত জনজীবন।

বাজারে জিনিষপত্রের দাম বাড়ার ফলে সাধারণ মানুষের জীবন ধারণ প্রায় দুর্বিষহ হয়ে উঠেছে। কেন্দ্র ও রাজ্য সরকারের পক্ষ থেকে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছেনা সরকার ও ব্যবসায়ীদের মধ্যে অশুভ আঁতাত গড়ে উঠেছে কয়লার দাম ১৮ টাকা চিনি ৮ টাকা এবং সরষের তেল ১৬ টাকা দামে যা বিক্রী হচ্ছে তা ভেজাল পদার্থ ছাড়া কিছুই নয়। নিত্যপ্রয়োজনীয় দ্রব্য ক্রয় ক্ষমতার বাহিরে চলেগেছে। এক কথায় জনজীবন বিপর্যস্ত।

**শ্রী জনমেজয় ওঝা :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার উদ্দেশ্যে সদনের কাজ মূলতুবি রাখার জন্য নিম্ন লিখিত প্রস্তাবটি উথ্থাপন করা সম্পর্কে আমার অভিপ্রায় জানিয়ে এতদ্বারা আমি এই নোটিশ দিচ্ছি।

-- প্রস্তাব --

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল---

বিধানসভার গুরুত্ব ও বিরোধী সদস্যগণের অধিকার।

বিধানসভা চলাকালে সরকারী ডি এ এর ঘোষনা আজ মুখ্যমন্ত্রী মহোদয় মহাকরণে করবেন স্থির করেছেন। বিরোধীদলের সদস্যরা যে সব খুন, দাঙ্গা, লুটপাট অরাজকতার কথা বিধানসভায় বলেন সরকার তার কোন গুরুত্ব দেননা। জেলা স্কুলবোর্ডে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কমিটিগুলিতে বিরোধী পক্ষের এম এল এ সদস্যদের কোন গুরুত্ব দেওয়া হয় না। তাহাদের নিয়মিত আহ্বানও করা হয়না।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল --

পশ্চিমদিনাজপুর জেলার কুশমান্ডি থানায় টাঙন, তুলাই প্রভৃতি নদীর বন্যা।

গত সপ্তাহের প্রচণ্ড বৃষ্টিপাতের ফলে পশ্চিম দিনাজপুর জেলার কুশমান্ডি ব্লক-এর টাঙন, তুলাই, মান পুর্নভবা ও শ্রীমতী নদীর জল অস্বাভাবিক ভাবে স্ফীত হয়েছে এবং বর্তমানে উক্ত নদীগুলি দুকূল ছাপিয়ে পার্শ্ববর্তী বহু গ্রাম প্লাবিত করেছে। বিশেষ করে টাঙন, মান নদীর বিস্তীর্ণ এলাকাগুলি গুরুতররূপে আক্রান্ত হয়েছে। হাজার হাজার নরনারী শিশু বৃদ্ধ গৃহহারা হয়ে আশ্রয়ের সন্ধানের ঘুরেছে। বহু ঘর বাড়ী ভেঙে পড়েছে, বহু টাকার কৃষি সম্পদ এখনো জলের তলায় এবং সর্বোপরি টাঙন নদীর ভয়ঙ্কর বন্যায় মূল ভাবত ভূখণ্ড হতে নদীর পূর্ব পারের বিস্তীর্ণ এলাকা সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে পড়েছে। কিন্তু উপদ্রুত এলাকাগুলিতে যথোপযুক্ত বন্যাত্রানের ব্যবস্থা নাই।

**মিঃ স্পীকার :** এবার আমি শ্রীরজনী কান্ত দোলুই মহাশয়কে তাঁর মূলতুবি প্রস্তাব উত্থাপন করার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আমার মূলতুবি প্রস্তাব আমি মুভ করছি। আমি আগেই আপনাকে ধন্যবাদ জানিয়েছি, আবার জানাচ্ছি, এই প্রথম আপনি গত সাড়ে তিন বছরের মধ্যে মূলতুবি প্রস্তাব তুলতে দিলেন এবং সত্যিকারের অপোজিশনের দাবীকে স্বীকৃতি দিয়েছেন। আজকে মুলতুবি প্রস্তাব তুলতে দেওয়াটাই একটা প্রমান।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, আমাদের সকলেরই কর্তব্য আপনার চেয়ারের সম্মান রক্ষা করা। মাননীয় সদস্য রজনীবাবু অত্যন্ত বিশ্রীভাবে বললেন যে গত সাড়ে তিনবছরের মধ্যে ওঁদের সঙ্গে আপনি বিমাতৃসুলভ ব্যবহার করেছেন এবং আজই প্রথম ওঁদের দাবীকে স্বীকৃতি দিয়েছেন, এটা আপনার চেয়ারের প্রতি একটা এ্যাস্পারশন, আপনি স্যার, আপনার মহানুভবতার দ্বারা সব কিছু হজম করতে পারেন, কিন্তু আমাদের পক্ষে হজম করা সম্ভব নয়।

**মিঃ স্পীকার :** রজনীবাবু ফ্যাকচুয়াল কথা বলেননি, on the 3rd April, 1979, Mr. Speaker gave consent to an adjournment motion standing in the name of Shri Kashi Kanta Maitra.

**শ্রী রজনী কান্ত দোলুই :** আমরা স্যার সেদিন বেরিয়ে গেছলাম।

**মিঃ স্পীকার :** যে যে বিষয় গুরুত্বপূর্ণ বলে মনে করা গেছে সেগুলো বারবার তা আলোচনা করার সুযোগ করে দেওয়া হয়েছে।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী রজনী কান্ত দোলুই :** পশ্চিমবঙ্গের অন্ধকার আরও গাঢ় হয়ে উঠেছে। এ ব্যাপারে বামফ্রন্ট সরকার মোটেই সচেতন নয়, এবং এই সরকারের ব্যর্থতার জন্য বাংলার বিদ্যুৎ পরিস্থিতি আজ কি ভয়াবহ অবস্থায় চলে গেছে। পশ্চিমবাংলায় সবক্ষেত্রে দেখতে পাচ্ছি, প্রশাসনিক ব্যর্থতা এবং অপদার্থতা। এবং আমরা এও দেখতে পাচ্ছি যে এখানে আইন শৃঙ্খলা নেই, এই সেদিন জেলার মধ্যে ১৬টি তাজা ছেলে প্রাণ হারালো। রাজ্যে বিদ্যুৎ অবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। এবং প্রশাসনিক ব্যর্থতা এই দেশকে একটা ভয়াবহ পরিস্থিতির মধ্যে নিয়ে গেছে। আমাদের মুখ্যমন্ত্রী প্রায়ই বলে থাকেন কংগ্রেসের গত ৩০ বছরের কুশাসনের ফলে এই অবস্থা হয়েছে। আমরা ডাঃ বিধান চন্দ্র রায়ের আমল থেকে সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমল পর্যন্ত ১৮০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হয়েছে এই বামফ্রন্ট সরকার আসারপর বিভিন্ন স্টেট থেকে বিদ্যুৎ আসছে কিন্তু তা সত্ত্বেও বিদ্যুতের সেই শোচনীয় অবস্থার কোন পরিবর্তন হয় নি। আমাদের মুখ্যমন্ত্রী বিদ্যুৎ মন্ত্রী হিসাবে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এই সাড়ে তিন বছরে নিজেদের ঢাকবার জন্য নানা রকম কথা বলে থাকেন। এই সাড়ে তিন বছরে তিনি তিন তিন বার বিদ্যুৎ পর্যদ বাতিল করলেন। ১৯৭৭ সালের অক্টোবর মাসে নির্লজ্জভাবে বিদ্যুৎ পর্যদ বাতিল করলেন কারণ সেটা ছিল কংগ্রেস আমলের বোর্ড এবং এখানে একজনকে বসালেন যাঁর নাম হচ্ছে এস. এস. দাসগুপ্ত। উনার একমাত্র কোয়ালিফিকেসন হচ্ছে উনি বিলাতে মুখ্যমন্ত্রীর সঙ্গে লেফট পলেটিক্স এ যুক্ত ছিলেন। তিনি পাওয়ার ইঞ্জিনিয়ার নন। তাকে এখানে এনে বসানো হোল। এই সাড়ে তিন বছরে তিনি আরও একটা পাওয়ার ষ্টেশন তৈরী করতে পারতেন। এই অমূল্য সময় নষ্ট হয়ে গেল। তা না করে তিনি হুংকার দিয়ে বল্লেন আমি এ সব বরদাস্ত করবো না। আমরা জানি একটা পাওয়ার প্রোজেক্ট করতে কোটি কোটি টাকা খরচ হয়। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে দেখতে পাচ্ছি সে সব দিকে ওঁর কোন লক্ষ্য নাই। সাঁওতালডি ব্যান্ডেল প্রোজেক্টে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাকে উন্নত করার তিনি চেষ্টাই করেননি। কোলাঘাটে যে থার্মাল পাওয়ার ষ্টেশন করার কথা ছিল সেটা হচ্ছে না এবং সেটা যে করে হবে তার কোন ইঙ্গিত তাঁর কাছ থেকে পাচ্ছি না। মুখ্যমন্ত্রী অর্ডার দিয়েছিলেন যে সানতালদিকে তিনি টাস্ক ফোর্স পাঠাবেন এবং পাওয়ার ইঞ্জিনীয়ার জি. এন জৈনকে নিয়ে তিনি আলোচনাও করেছিলেন, কিন্তু নিজেদের দুর্বলতা যাতে প্রকাশ না পায় তার জন্য নিজেদের দলবাজী যাতে সেখানে বজায় থাকে তার জন্য ডাঃ মিত্র সেই টাস্ক ফোর্সে

যেতে দিলেন না।

আমরা দেখলাম তখনকার দিনের পাওয়ার সেক্রেটারি মিঃ মুরসেদের সঙ্গে ঝগড়া হল। আমরা দেখলাম ডঃ মিত্র বললেন তিনি ভদ্রলোক নন, তিনি একজন কমুনিষ্ট, আই এ্যাম এ কমুনিষ্ট। এই ভাবে নিজেদের লোকদের বসানোর ফলে বিদ্যুতের শোচনীয় অবস্থা আজকে আমরা দেখতে পাচ্ছি। আমরা প্রতিদিনই দেখতে পাচ্ছি সাঁওতালদির একটি করে ইউনিট বিকল থাকছে, ডি. পি. এল. শেষ হতে বসেছে। আমরা দেখছি সর্বত্রই অন্ধাকার। কৃষি, শিল্প এবং গ্রামের মানুষ হতাশাগ্রস্ত। মাননীয় মুখ্যমন্ত্রী আরো ১৬ ঘণ্টা করে অন্ধকারের বরাদ্দ করেছেন। অর্থাৎ তিনি ১২ ঘন্টা থেকে বাড়িয়ে ১৬ ঘন্টা করেছেন। বিদ্যুৎ রেশনিং ফেল করে গেছেন। এই ভাবে অন্ধকার নাকি চলবে। কবে এই অমানিশার অবসান হবে সেটা মাননিয় মুখ্যমন্ত্রী বলতে পারছেন না। ১৫ই আগষ্ট সল্ট লেকে একটা বক্তৃতায় মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ৩/৪ বছরের মধ্যে বিদ্যুৎ পরিস্থিতি ঠিক হবে না। পরিস্থিতি যা চলছে এই ভাবেই চলবে, প্রকাশ্য জনসভায় তিনি এই কথা বলে এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি অন্ধকার সহ্য করতে করতে মানুষের সেটা ক্রমে সহ্য হয়ে যায়। ব্যর্থতার বৈশিষ্ট হল এই, বার বার ব্যর্থ হয়ে সেটা সফল হয়েছে বলে মনে করা হয়। মাননীয় মুখ্যমন্ত্রী ব্যর্থ হয়েছেন, কিন্তু তাসত্ত্বেও তিনি জাহির করছেন যে সফল হয়েছেন। যখন চারিদিক ঘন অন্ধকারে ঢাকা তখন গত সপ্তাহে মাননীয় মুখ্যমন্ত্রী এস. ই. বি রিকনস্টিটিউট করলেন। একই কায়দায় তিনি ৭ জনের মধ্যে ৩ জনকে সরালেন। ৩ জন কারা ? স্যার, কাগজে দেখলাম সুকমল ঘোষ, তিনি বোর্ডের টেকনিক্যাল টেন্ডার দেখতেন, পাওয়ার ইঞ্জিনিয়ার নন, টেকনিক্যাল সাইডটা তার দায়িত্বে ছিল। চেলাপতি রাও, তিনি কম্পট্রোলার এ্যান্ড অডিটর জেনারেল অফিস দেখতেন। তার এক্সসেলেন্ট সার্ভিস রেকর্ড রয়েছে। তাকে স্পেশালি সিলেক্ট করে বোর্ডে ফিন্যান্স দেখার জন্য ফিন্যান্সিয়াল মেম্বার করা হয়। এস. কে. মুখার্জিকে হায়দ্রবাদ থেকে এ্যাডমিনিষ্ট্রেসন এ্যান্ড পারসোন্যাল ম্যানেজমেন্টের জন্য ডাকা হয়েছিল। কারণ এস. এস. দাশগুপ্ত কিছুই করতে পারছেন না। ৩ জনের উপর জেনারেশন অব পাওয়ারের দায়িত্ব ছিল না। আজকে যুগান্তর পত্রিকায় দেখতে পাচ্ছি "বিদ্যুৎ সচিব মুখ্যমন্ত্রীর নাম করে অসত্য কথা বলতেন, ভয় দেখাতেন"— এই অভিযোগ করে সুকমল ঘোষ তদন্ত দাবী করেছেন। স্যার, আমি যুগান্তরের খবরটি আপনার কাছে তুলে ধরছি। বোর্ডের মধ্যে দুর্নীতি চলছিল। পর্ষদ সচিব তাকে দিয়ে অনেক টাকা বেআইনি ভাবে স্যাংসাড্ করিয়ে নিয়ে ছিলেন, অনেক দুর্নীতি মূলক কার্য্য কলাপ তাকে দিয়ে করিয়েছিলেন। তাই সুকমল ঘোষকে চলে যেতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুকমলবাবু বলেছেন দুর্গাপুর থেকে কসবা পর্যন্ত একটা লাইন আনবার জন্য ৫ হাজার টাকা পার কিলোমিটার স্যাংসান্ড ছিল। সেখানে বিদ্যুৎ সচিব বলেছেন, না, ২৫ হাজার টাকা করতে হবে, না করলে হবে না। এই ধরণের প্রেসার দেওয়া হয়েছে। আরো অনেক দুর্নীতির কথা আমরা দেখতে পাচ্ছি, তারই দু একটি কথা আমি পড়ে শোনাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে বলা হয়েছে, 'বিদ্যুৎ সচিব মুখ্যমন্ত্রীর নাম করে অসত্য কথা বলতেন, ভয় দেখাতেন' । এই অভিযোগ সুকমল ঘোষ করেছেন। এমন কি, মুখ্যমন্ত্রীর নাম করে তাঁকে হাওড়ার একটি কারখানায় চেয়্যারম্যান পদের লোভও দেখিয়েছেন। বিদ্যুৎ সচিবের এক চিঠিতে শ্রী ঘোষ পর্ষদে মতভেদের বিষয়ে উল্লেখ প্রসঙ্গে বলেন যে, প্রথম বড় রকমের মতভেদ হয়, যখন তিনি পর্ষদের উপদেষ্টা সংস্থা মেসার্স ডি. সি. পি. এল-এর বিরুদ্ধে অন্যায় ও দুর্নীতিমূলক কার্যকলাপের অভিযোগ তোলেন। কিন্তু যখন ঐ বিষয়টি আলোচনার সময় হল, তখন তদানিন্তন চেয়্যারম্যান এস. এস. দাশগুপ্ত বিষয়টি চাপা দিয়ে রাখলেন। তাঁর ঐ অভিযোগে শ্রী দাশগুপ্ত সম্পর্কেও কিছু উল্লেখ ছিল। নিশ্চয় মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে তাঁর বক্তব্য রাখবেন— এই যে অভিযোগ, কোটি কোটি টাকা যে ভাবে তছনছ হচ্ছে সে ব্যাপারে আশা করি তিনি বলবেন। আমরা দেখতে পাচ্ছি ওখানে ওঁদের নিজেদের দলের লোকেদের মধ্যেই গণ্ডগোল

রয়েছে— সি. আই. টি. ইউ ইউনিয়ানের মধ্যে দুটি গ্রুপ হয়ে গিয়েছে। আমরা যখন বলেছিলাম অন্তর্ঘাতমূলক কাজকর্ম হচ্ছে, আপনি তদন্ত করুন তখন আমরা দেখেছি সাঁওতালদিতে একজন কর্মচারীর পেছনে দুজন করে পুলিশ রেখে দেওয়া হয়েছিল। তারপর তদন্ত হয়েছিল কিন্তু সেখানে অন্তর্ঘাতমূলক কাজের কোনরকম দৃষ্টান্ত পাওয়া যায়নি। তবে দেখা গিয়েছিল সি. আই. টি. ইউ ইউনিয়নের লোক, যারা সেখানে দখল করে আছে সেই সি. আই. টি ইউনিয়নের মধ্যেই গণ্ডগোল রয়েছে। সেখানে সি. আই. টি. ইউ ইউনিয়ান দুটি ভাগে ভাগ হয়ে গিয়েছে— একটি ডিসিডেন্ট গ্রুপ হয়েছে। তাঁদের দলের যাঁরা অফিসিয়াল গ্রুপ তাঁদের মধ্যে মারামারি চলছে। দলবাজী, পার্টিবাজীর জন্য আজকে সাঁওতালদি, ব্যাণ্ডেল, কোলাঘাট, সমস্ত কেন্দ্রেই এই পরিস্থিতি দাঁড়িয়েছে। কোলাঘাট, সাঁওতালদি, ডি. পি. এল-এ মারামারি হচ্ছে। সেখানে নিজেদের দলের লোকেদের মধ্যেই মারামারি চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেটা না থামাতে পেরে বা পার্টিবাজী, দলবাজী না থামাতে পেরে প্রশাসনিক অপদার্থতা, তাঁর ব্যর্থতা ঢাকবার জন্য তিনি বোর্ডকে বিকনসটিটিউট করেছেন। আসল কাজের কাজ তিনি কিছুই করতে পারছেন না। স্যার, আপনার মাধ্যমে বলব, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলেছেন, যদি বিদ্যুৎ সংকটের সুরাহা করতে হয় তাহলে একেবারে উপর থেকে সব কিছু বদল করতে হবে অফিসার এবং কর্মচারীদের। আমি মুখ্যমন্ত্রীর কথার সঙ্গে সুর মিলিয়েই বলছি, যদি সত্যি সত্যি তাই করে বিদ্যুৎ সংকটের সমাধান করতে হয় তাহলে আমার দাবী, যেহেতু বিদ্যুৎ মন্ত্রী হিসাবে মুখ্যমন্ত্রী ব্যর্থতা এবং অপদার্থতার পরিচয় দিয়েছে এবং যারজন্য পশ্চিমবাংলায় বিদ্যুৎ সংকট এত তীব্র হয়েছে সেইহেতু তিনি পদত্যাগ করুন, বিদ্যুৎ দপ্তরের ভার অন্য লোককে দিয়ে তিনি পশ্চিমবাংলাকে বাঁচান। স্যার, আজকে পশ্চিমবঙ্গ থেকে ফ্লাইট অব ক্যাপিটাল হচ্ছে, এখানে কোন কারখানাও হচ্ছে না। এখানকার ক্যাপিটাল মহারাষ্ট্র, অন্ধ্রে চলে যাচ্ছে। এখানে ইনডাস্ট্রিগুলি শেষ হতে বসেছে। আজকে পশ্চিমবঙ্গে অর্থনৈতিক, সামাজিক, সংস্কৃতির দিকে যে অন্ধকার নেমে এসেছে একে রক্ষা করার জন্য এবং পশ্চিমবাংলার মানুষকে এই অবস্থা থেকে রক্ষা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব, আপনি এই পদ ছেড়ে দিন, অন্য লোককে দিন। আপনার দলে অনেক এফিসিয়েন্ট লোক আছেন, তাঁদের দিন। আপনি সব দিক থেকে ব্যর্থ, কাজেই আপনি আর ব্যর্থতার পসরা সাজিয়ে বসে থাকবেন না। আপনি যতই দম্ভভরে পাবলিক মিটিং-এ অনেক বড় বড় কথা বলুন, যতই আপনি অফিসারদের ধমক দিন আমি আপনাকে বলছি বিদ্যুৎ সংকটের সমাধান হবে না যতদিন পর্যন্ত না দলবাজী বন্ধ করতে পারছেন, কর্মীদের দিয়ে কাজ করাতে পারছেন। এই প্রসঙ্গে আর একটি কথা স্যার, মনে পড়ে যাচ্ছে সেটা বলি, এতদিন ওঁরা বাইরে বলে এসেছেন কর্মচারীদের যে তোমাদের কাজ করতে হবে না, কাজ না করেই মাহিনা পাবে কাজেই এখন তাদের বললে তারা আর কাজ করবে কেন? আমি তাই বলব, আজকে ব্যর্থতার কথা, নিজেদের অপদার্থতার কথা স্বীকার করতে হবে, নিজেদের ক্রুটির কথা বলতে হবে। পরিশেষে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব, তিনি পারছেন না, পারবেন না, পশ্চিমবঙ্গের মানুষকে অন্ধকারের হাত থেকে তিনি মুক্ত করতে পারবেন না একথা তিনি স্বীকার করুন। এই কথা বলে তাঁর পদত্যাগ দাবী করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সংকটের সুরাহার ব্যাপারে রাজ্যসরকারের ব্যর্থতা প্রসঙ্গে মাননীয় সদস্য রজনীকান্ত দোলুই যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই আমি বলতে চাই যে এই সরকার যখন প্রথমে ক্ষমতায় এসেছিলেন এবং পশ্চিমবঙ্গের মানুষ যখন দেখলেন মুখ্যমন্ত্রী নিজেই বিদ্যুৎ দপ্তরের ভার নিয়েছেন, তখন সভাবতঃই পশ্চিমবাংলার মানুষ, যারা শিল্পের অগ্রগতিতে বিচলিত ছিল এবং পশ্চিমবাংলার

অর্থনীতিতে যে মন্দার ভাব দেখা দিয়েছে তা থেকে উদ্বোধন ঘটবে, এটা পশ্চিমবঙ্গের মানুষ আশা করেছিল। পশ্চিমবাংলার মানুষ আরো আশান্বিত হয়েছিল যে বামফ্রন্ট সরকারের প্রধান নায়ক এই দপ্তরের ভার নিয়েছেন এবং সংকটের সমাধান নিশ্চই হবে। কারণ বিদ্যুৎ সমস্যা পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে এই রকম অবস্থায় আছে এবং আজকে সেটা একটা বেহাল অবস্থায় এসে পৌঁচেছে। এই বিদ্যুৎ প্রশাসনে দুর্নীতি প্রায় সর্বব্যাপী ছিল। আজকে যে সংকট আমরা দেখছি, এই সংকট আরম্ভ হয়েছে অনেকদিন আগে থেকে এবং তার জন্য দায়িত্ব ১৯৬৭ এবং ১৯৬৯ সালের যুক্তফ্রন্ট সরকারের বেশ কিছু পরিমানে আছে। কিন্তু ১৯৭০ দশকে যে কয়টা কান্ড হয়েছে -- যেমন ধরুন টিটাগড়ের যে প্রোজেক্ট, যেটার জেনারেশান আরম্ভ হওয়ার কথা ছিল ১৯৭২ সালে সেটা প্লান্ট ইনস্টলেশান-এর কথা ছিল, ১৯৭৩ সালে জেনারেশান হওয়ার কথা ছিল সেটা কিছুই হলনা। সাঁওতালদিহির ৩ এবং ৪ নম্বর ইউনিট বয়লার ইনসপেক্টরের রিপোর্ট ছাড়াই ইনস্টল করা হয়ে ছিল। এটা ত্রুটিপূর্ণ এবং পূর্বতন বিদ্যুৎ মন্ত্রী তার দায়িত্ব অস্বীকার করতে পারবেন না যে ইনসপেকশন রিপোর্ট এগেনষ্টে দেওয়া সত্ত্বেও জোর করে সেই রিপোর্টকে চেপে দেওয়া হয়েছিল এবং পূর্বতন শিল্প বানিজ্যমন্ত্রী সুব্রমনিয়াম এবং তদানিন্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায়, যে চিঠি দিয়েছিলেন যে বয়লার ইনসপেক্টরের রিপোর্টের এগেনষ্টে এটা বসান যাবে না। কিন্তু কি ভাবে সেই বয়লার ইনসপেক্টরের রিপোর্টকে অস্বীকার করে সেই ইউনিটগুলিতে বয়লার বসান হয়েছিল এবং তার পরিণতি আমরা কিছু কিছু দেখেছি। কিন্তু আমরা ভেবেছিলাম এই যে সর্বগ্রাসী সমস্যা পশ্চিমবাংলায় সৃষ্টি হয়েছে বিদ্যুৎ দপ্তর অযোগ্যতার পরিচয় দিয়ে এসেছে, মাননীয় মুখ্যমন্ত্রী নিজে এই বিদ্যুৎ দপ্তরের ভার নেওয়ায় এই সমস্যার সুরাহা হবে। কিন্তু আমাদের অভিজ্ঞতা যা হয়েছে তাতে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে অত্যন্ত খারাপ হয়েছে। আমরা দেখেছি যে মুখ্যমন্ত্রী বিদ্যুৎ দপ্তরের ভার নিয়ে বিদ্যুৎ সমস্যার সমাধান করতে আসেন নি, তিনি তার দলের প্রভাব বিস্তারের জন্য, রাজনীতিতে যতটা আগ্রহী ততটা আগ্রহী বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীকে ব্যক্তিগত ভাবে আমি আক্রমন করতে চাইনা। আমি কোন বিশেষ রাজনৈতিক দলকে আক্রমন করতে চাই না। আমি প্রতিটি রাজনৈতিক দলকে বলতে চাই যে আমরা প্রত্যেকে নিশ্চই রাজনৈতিক কর্মী। কিন্তু রাজনীতির চেয়ে বড় দেশের একটা সমস্যা। আজকে বিদ্যুৎ সমস্যা জাতীয় সমস্যা হিসাবে দেখা দিয়েছে। আজকে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে গেলে তার যে একটা পরিবেশ আছে সেটা মনে হবে না। আজকে বিদ্যুৎ উৎপাদনকে প্রাইওরিটি দিতে হবে কিন্তু তার কোন মানসিকতা সেখানে নেই এবং যে মানসিকতা ছিল সেটাও ধীরে ধীরে নষ্ট হয়ে যাচ্ছে এবং বর্তমান অবস্থায় আরো অবক্ষয়ের দিকে নিয়ে চলেছে পশ্চিমবাংলার পরিস্থিতি সত্যিই মর্মান্তিক। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে প্রতিটি বিদ্যুৎ প্লান্টে যে নতুন নতুন জেনারেশন হচ্ছে তার টার্গেট ডেট বারবার পিছানো হচ্ছে - ২ বার, ৩ বার, ৪ বার করে পিছিয়ে দেওয়া হয়েছে। সাঁওতালদিহির ৪নং ইউনিট এবং ব্যান্ডেলের ৫নং ইউনিট এখনও চালু হলনা। কাজেই শুধু কংগ্রেস সরকারকে ব্যর্থতার দোষ দিলে কি মুখ্যমন্ত্রী অব্যাহতি পাবেন? তার আমলেও তো স্টেট ইলেকট্রিসিটি বোর্ড প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এবারেও ১৯৮০ সালের মনসুনের আগে সাঁওতালদিহির ৪নং ইউনিট এবং ডিসেম্বরের মধ্যে ব্যান্ডেলের ৫নং ইউনিট-এর কাজ আরম্ভ হবে।

[2.30 - 2.40 p.m.]

জেনারেশন আরম্ভ হবে, কমার্শিয়াল জেনারেশন, কিন্তু কোথায়? আজকে মুখ্যমন্ত্রী এই সময় দাঁড়িয়ে বলতে পারবেন, ১৯৮০-৮১ সালের মধ্যে এটা চালু হবে? নিউ কাশীপুরের অবস্থা কি, টিটাগড়ের অবস্থা দেখুন, মে, জুন মাসে কোন কাজ হয়নি। আবার পিছোচ্ছে, অলরেডি টার্গেট ডেট

এর মধ্যে দুবার পিছিয়ে গেছে। এর ফলে কস্ট বেড়ে যাচ্ছে এক্‌জিস্টিং কাজের জন্য। মুখ্যমন্ত্রী আবার টাকা বরাদ্দের জন্য বলতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফৎ মুখ্য মন্ত্রী মহাশয়কে একটি কথা মনে করিয়ে দিতে চাই, নিউ কাশীপুরে যে প্ল্যান্ট ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এর চালু আছে, সেটার টার্গেট ডেট ছিল ৩১শে ডিসেম্বর ১৯৪৯ সাল। কিন্তু সেটা চালু হয়েছে ২১শে নভেম্বর ১৯৪৯। এটা আজকে ১৯৮০ সালের ২৬শে আগষ্ট, মুখ্যমন্ত্রী এটা আজকে ভাবতে পারেন, তখন এই পরিস্থিতি ছিল, টার্গেট ডেটের এক মাস দশদিন আগে এই প্ল্যান্টে জেনারেশন চালু করা সম্ভব হয়েছিল। এই পশ্চিমবাংলার শ্রমিকরাই সেটা করেছে। সেখানকার ইনজিনিয়ারদের কাছ থেকে আমি খবর নিয়ে জেনেছি, তখনকার শ্রমিকরা ১৮ ঘন্টা ১৯ ঘন্টা কাজ করেছে। কারণ যেটাকা লোন ছিল কোম্পানীর, তার ১২% পার্সেন্ট ট্যাক্স রিলিফ পাবেন, তার জন্য সমস্ত কর্মীরা উদ্বুদ্ধ হয়েছিল। যদি টার্গেট ডেটের মধ্যে কাজটি তারা কমপ্লিট করতে পারে তাহলে নিশ্চয়ই কোম্পানীর লাভ বাড়বে, ১২% পার্সেন্ট ট্যাক্স, তার মানে প্রায় ৭৫ লক্ষ টাকা ট্যাক্স রিলিফ হবে। সমস্ত কর্মীরা সমবেত ভাবে এটা সম্ভব করেছিলেন। আজকে কিন্তু পশ্চিমবাংলায় সেই পরিবেশ একেবারেই নেই। আজকে এস ই. বি পরিচালনার মধ্যে মুখ্যমন্ত্রী আর একবার পরিবর্তন ঘটিয়েছেন। বোর্ডে নতুন নতুন মেম্বার এসেছেন। আমি তাঁদের যোগ্যতা নিয়ে কিছু বলতে চাইছি না। এখন যাঁরা মেম্বার আছেন ব্যক্তিগত ভাবে তাঁদের আমি যোগ্য বলেই জানি। এস ই বি র মেম্বারদের মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে আপনাদের টেকনিক্যাল ব্যাপারে কোথায় কি সমস্যা আছে সেটা আমাকে বলবেন, কিন্তু রাজনীতির ব্যাপারে এটা ওদের এক্তিয়ারভুক্ত নয়। কিন্তু বিদ্যুৎ সংকটের মূলে যে রাজনীতি রয়েছে সেই রাজনীতি দূর না করতেপারলে, আপনারা যত যোগ্য মানুষই এস ই বি তে আনুন না কেন কোন কাজ হবে না। আগে যে এস. ই. বি র মেম্বাররা ছিলেন, আমি জানি যাদবপুর বিশ্ববিদ্যালয়ের পূর্বতন উপাচার্য্য শ্রী হেম চন্দ্র গুহ, এঁরা যখন এস. ই বি পরিচালন সংস্থায় ছিলেন, তখন তাঁরা যে মর্যাদা এবং দায়িত্ব পেয়েছিলেন, আজকে সেই মর্যাদা এবং দায়িত্ব তাঁরা কি পাচ্ছেন? তা নিশ্চই বর্তমান এস ই বি র সদস্যরা পাচ্ছেনা। তাদের দেওয়া হচ্ছেনা। আজকে পলিটিক্যাল ব্যাপারে ইন্টারফিয়ারেন্স থেকে তাঁদের সরে থাকতে বলা হচ্ছে। সুতরাং বাস্তু ঘুঘুর আড্ডা ভাঙ্গতে না পারলে এস ই বি র কোন উন্নতি হবে না। আমি আবার বলছি, আমি রাজনৈতিক কর্মী হয়ে বলছি পাওয়ার প্ল্যান্টে যদি এই ধরণের রাজনীতি চলে তাহলে পাওয়ারের কোনদিন উন্নতি হতে পারে না। শ্রমিকরা নিষ্পেষিত হবে, শোসিত হবে, এটা নিশ্চয়ই আমি সমাজবাদী হিসাবে বলবো না। কিন্তু জ্যোতি বাবুর সরকার শ্রমিকদের উপর শোসন করছেন এই অভিযোগ সিটু ও অন্যান্য নেতারা কি বলবেন? আগের দিনের শ্রমিকরা যে ভাবে শোসিত হয়েছিল, অন্ততঃ বর্তমানে সাধারণ খালাসীর সঙ্গে জেনারেল ম্যানেজার বা ম্যানেজিং ডিরেক্টারের যে ফারাক সেই ফারাকটা অনেকাংশে কমেছে। আজকে আনরেস্ট এবং আউট রাইট ইন্টারফিয়ারেন্স যদি বন্ধ না করতে পারেন তাহলে পাওয়ার জেনারেশনের কোন উন্নতি হতে পারে না। শ্রমিক মালিকদের সমস্যা এ্যাক্রস দি টেবল নিশ্চয়ই আলোচনা হতে পারে। আমরা জানি এস. ই. বি তে ব্যুরোক্র্যাটিক বাংগ্লিং আছে। সাওতালডিতে যে প্ল্যান্টের কাজ চলছে, এই কাজের জন্য কোন ব্লু প্রিন্ট নেই। তাদের স্পেসিফিকেসন অনুযায়ী কনট্রাক্টররা কাজ করছে কিনা, ম্যানুফ্যাকচাররা বা ডেপ্রিসিডেসন করছে কিনা, এগুলি দেখা এবং এসব ব্যাপারে ইন্টারফেয়ার করার কি কোন দরকার নেই ? ওখানে কাজ হচ্ছে আর কলকাতায় তার কাগজপত্র পড়ে আছে। কাজেই বুরোক্রেটিক্ ব্যাঙ্গলিং অনেক ক্ষেত্রে হচ্ছে। আর একটা জিনিষ আমাদের বড় করে দেখা দরকার। খুব বড় এক্সপেরিমেন্ট, খুব বড় প্রজেক্ট করবার আমাদের সময় নেই এবং সেই রিস্কও আমরা এখন নিতে পারছি না। সুতরাং ছোট ছোট প্ল্যান্টের দিকে আমাদের নজর দিতে হবে। কিন্তু সেগুলি করতে গিয়ে আমরা দেখছি যে, কম্পোনেন্ট সাপ্লাই করার ক্ষেত্রে

কো-অর্ডিনেসনের প্রচন্ড অভাব। যন্ত্রপাতি যখন একটা কোন প্রজেক্টে দরকার হয় তখন সেটা আসে না। আবার অপর দিকে দেখা যায় যে, এমন একটা কমপোনেন্ট যেটা হয়ত বেশী দিন ফেলে রাখা সম্ভব নয়, সেটা ২ বছর আগে থেকে পড়ে আছে। ফলে প্রয়োজনের সময় দেখা যায় সেটা দিয়ে আর কাজ হচ্ছে না। এর ফলে উৎপাদন ব্যাহত হতে বাধ্য। আজকে কি ভাবে এস. ই. বি. চলছে তার একটা দৃষ্টান্ত আমি দিচ্ছি। ৬ই আগষ্ট তারিখে সাঁওতালদির একটা টাওয়ার কোলাপ্স হল এবং ৭ই আগষ্ট এস. ই. বি ব্যাপারটা জানতে পারল। ১২ই আগষ্ট এস. ই. বি.-র পক্ষ থেকে বলা হল যে, ইট মে বি এ কেস অফ্ স্যাবোটেজ্। এ বিষয়ে একটা কথা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব যে, শ্রমিকদের অধিকাংশই অত্যন্ত দায়িত্বজ্ঞান সম্পন্ন এবং তাঁরা ভালভাবে কাজ করতে চান। কিছু কিছু দুষ্কৃতকারী এবং সমাজবিরোধী তাঁদের মধ্যে ঢুকে আছে। কাজেই তিনি এটার নিরপেক্ষ তদন্ত করুন টাওয়ার কোলাপ্স-এর ক্ষেত্রে স্যাবোটেজ কেন হল? এবং যারা দোষী তাদের রাজনৈতিক দৃষ্টিতে না দেখে দলমত নির্বিশেষে যে দোষী সাব্যস্ত হবে তাকে একজেমপ্লারি পানিসমেন্ট দিন। তা যদি না দেন তাহলে পাওয়ার জেনারেসনের উন্নতি হবে না। আজকে পাওয়ার প্লান্ট গুলির অবস্থা কি ? গত বছরের হিসাব হচ্ছে সাঁওতালদিতে ৬৩৮ ঘন্টা ওভার টাইম অনেক শ্রমিকই পেয়েছিল। যেখানে ৩০ দিনের মাসকে ঘন্টার হিসাবে ভাগ করলে কাজের সময় দাঁড়ায় ৭৩০ ঘন্টা, সেখানে ৬৩৮ ঘন্টা ওভার টাইম হল । এই যদি অবস্থা হয় তাহলে কি করে লোকসান বন্ধ হবে? আমরা দেখছি বহুবার এই ঘটনা ঘটেছে। ১৯৭৭-৭৮ সালে ৪৩% ওভার টাইম হয়েছিল। ১৯৭৮-৭৯ সালে ৩৪২৯১১৭ টাকা ওভার টাইম দিতে হয়েছিল। আর সাঁওতালদিতে ক্ষতির পরিমাণ কি ? ঐ বছর এস. ই বি লস্ অফ্ রেভিনিউ হচ্ছে ৩৫ লক্ষ টাকার উপর। আমার পূর্ববর্তী বক্তা টাস্ক ফোর্সের সম্বন্ধে বলেছেন। আমি মুর্শেদ সাহেবের পক্ষে কোন সাফাই গাইছি না। কিন্তু আমি এটুকু বলব যে, মুখ্যমন্ত্রী সেই সিদ্ধান্তের সামিল ছিলেন। কিন্তু সম্পূর্ণ রাজনৈতিক কারণে, ওখানকার একজন ট্রেড ইউনিয়ন নেতার নির্দেশে টাস্ক ফোর্স পাঠানো বন্ধ হয়েছে, কারণ পাঠালে অনেক কিছু বেরিয়ে পড়ত, তাই অশোক বাবুর উপর রাজনৈতিক চাপ এসেছিল। তিনি বিপ্লবীপনা দেখিয়ে টাস্ক ফোর্স পাঠানো বন্ধ করেছিলেন। যদি তিনি তা না করতেন তাহলে আমার মনে হয় পাওয়ার জেনারেসন প্ল্যান্টের মধ্যে যে অবস্থা চলছে, যে দুর্নীতি চলছে, যে চুরি চলছে তা অনেকাংশে বন্ধ করা সম্ভব হত। আজ কি ভাবে কাজ হচ্ছে সে সম্পর্কে আমি আরো দু একটি দৃষ্টান্ত দিচ্ছি। ১৯৭৯ সালের ১৬ই ডিসেম্বর সাঁওতালদির একটি বয়লারের একটা টিউব লিকেজ্ হয়, সেটা ঠিক করতে মাত্র দু দিন সময় লাগা উচিত ছিল। কিন্তু এক মাস সেই বয়লারটিকে ফেলে রাখা হয়। লিকেজ্ সারানো হবে, না ওভারহোলিং হবে সে বিষয়ে সিদ্ধান্ত নিতেই এক মাস চলে যায়। এক মাস পরে ঠিক হয় ওভারহোলিং হবে। সেই সময়ে একই সঙ্গে শ্রমিকদের মধ্যে সংঘর্ষ আরম্ভ হয়েছিল এবং তারা সেই সময়ে ওভার টাইমের দাবী করেছিল। এই ভাবে পাওয়ার জেনারেসনের কাজ হয় না। এই কাজকে যদি মিশন হিসাবে ধরা না যায় তাহলে আমাদের এই সমস্যা থেকে উত্তরণ সম্ভব নয়।

[2.40 - 2.50 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে এই সভায় আবার একটি প্রস্তাব আনবেন, সেটা হচ্ছে এস ই. বির লোন নেওয়ার ব্যাপারে। ৩৫০ কোটি টাকা থেকে ৪০০ কোটি টাকা লোন বাড়াবার প্রস্তাব আনবেন ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি য্যাক্ট অনুযায়ী। আমি নিশ্চয়ই টাকার জন্য ইলেকট্রিসিটি জেনারেসান বন্ধ রাখার কথা বলবো না। কিন্তু টার্মস অফ রিপেমেন্ট কিভাবে হবে ? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এ. জি. বেঙ্গল অবজেকসান দিয়েছেন। এস. ই. বির এই টাকা কিভাবে রিপেমেন্ট হবে ? এই রিপেমেন্ট দেরী হওয়ার জন্য, অনেক কাজ দেরী হওয়ার জন্য, ইনষ্টলেসান

দেরী হওয়ার জন্য যে খরচ বেড়ে যাচ্ছে লস্ অফ রেভেনিউ, আউটস্টাংডিং ইলেকট্রিসিটি ডিউটি- এগুলি কিভাবে পূরন করা হবে? এই সর্ম্পকে সুষ্পষ্ট ইঙ্গিত এস ই. বির কাছ থেকে পাওয়া যায়নি। এদিকে ডি. পি. এলেরও ঐ একই অবস্থা। মরা ঘোড়া ভগবান চালাচ্ছেন। মেজর জেনারেল বি চৌধুরী যখন ছিলেন তখন লাভের মুখ দেখেছিল। কিন্তু তাঁকে সরে যেতে হলো জরুরী অবস্থার বলি হয়ে। কিন্তু এই সরকার এখনও পর্যন্ত কোন দক্ষ অফিসার আনার চেষ্টা করলেন না। ডি ভি. সি ৯৫ মেগাওয়াট বিদ্যুৎ ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাইকে দেওয়ার কথা। কিন্তু তারা সেই শর্ত কিছুতেই মানছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দায়িত্ব আছে যাতে তারা এই চুক্তি মানে তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে। তাছাড়া বিভিন্ন পাওয়ার প্ল্যান্টে যে সব কয়লা যাচ্ছে তার মধ্যে এ্যাশ কনটেন্ট বেড়ে যাচ্ছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করার প্রয়োজন আছে। রাজ্যসরকারের যে তৎপরতা থাকা উচিৎ ছিল এই ব্যাপারে তা তারা অবহেলা করছেন বলে আমি মনে করি। এই বক্তব্যটুকু রেখে মাননীয় সদস্য শ্রী রজনী কান্ত দোলুই মহাশয় যে প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে মুলতবী প্রস্তাব আলোচনার জন্য উপস্থিত করা হয়েছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করতে চাই। এটা ডেফিনিট পাবলিক ইমপর্টেন্স আছে। ভারতবর্ষে যদি ১ নম্বর সমস্যা বলে কোনটিকে চিহ্নিত করতে হয় তাহলে এই সমস্যাটিকেই ১ নম্বর সমস্যা বলে চিহ্নিত করতে হবে। কিন্তু তা সত্বেও এর বিরোধিতা করছি কেন? মুলতবী প্রস্তাব আনতে গেলে যে শর্তগুলি পালন করতে হয়, এই প্রস্তাবে সেই শর্তগুলি পালন করা হয়নি। আমার মতে, এই প্রস্তাবটিকে যদি স্পেসিফিক ম্যাটার অফ রিসেন্ট অকারেন্স বলে গ্রহন করতে চাই তাহলে সেটা ভুল হবে, কেননা এই প্রস্তাবটিতে রিসেন্ট অকারেন্স আদৌ নেই। নয় এই কারণে এটা গ্রহণ করার পক্ষে থাকবে না, এটাতো একটা অদ্ভুত কথা। আমি প্রস্তাবের বিরোধিতা করছি। কাজেই আমি মনে করি যে এই সমস্যা দীর্ঘকালের সমস্যা, আজকে আমাদের সামনে প্রপার পারস্পেকটিভ থাকা দরকার। ভারতবর্ষে অল ন্যাশান্যাল প্রবলেম বলে যে গুলোকে চিহ্নিত করা যায় যেমন বেকার সমস্যা, যেমন মূল্যবৃদ্ধির সমস্যা, যেমন ইনফ্লেসনের সমস্যা ঠিক তেমনি পাওয়ার একটা সমস্যা, এনার্জি একটা সমস্যা এবং এই সমস্যাগুলোর জন্য বামফ্রন্ট সরকার কেন, কোন রাজ্যে কোন সরকারকে একক ভাবে কেউ বলতে পারেন যে এঁরাই হচ্ছেন একমাত্র দায়ী? লে-ম্যান যারা তারা এককভাবে বলবে, আলো জ্বলেছ না, লোড শেডিং হচ্ছে ঘন্টার পর ঘন্টা, কাজেই সমস্ত রাগ গিয়ে পড়বে যে সরকার আছেন তার উপর, যিনি মন্ত্রী হিসাবে এই দপ্তরের দায়িত্ব নিয়েছেন স্বভাবতই তার উপর রাগ পড়বে, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই সমস্যার বেসিস বলুন, ব্যাক গ্রাউন্ড বলুন, পারসপেকটিভ বলুন যে কোন দিক দিয়েই যদি বিচার করা হয় তাহলে কোন অর্থনীতিবিদ এই কথাটা মনে করতে পারেন না যে এটা বামফ্রন্ট সরকার সৃষ্টি করেছেন এবং বামফ্রন্ট সরকারের ব্যর্থতার জন্য এটা বহাল হয়েছে। কাজে কাজেই এই যে পারসপেকটিভ, এই যে বেসিস, এই যে ব্যাকগ্রাউন্ড এই গুলোকে ভুলে গেলে চলবে না, কারণ আজকের জনই যে প্রয়োজন তা আমি বলছি না আজকের চাইতেও বড় কথা হচ্ছে আগামী কাল কি হবে ? আগামী কালও কি এই রকমই অন্ধকার থাকবে, এই রকমই পাওয়ার ফেলিওর চলতে থাকবে, এইরকমভাবেই লোড শেডিং হবে? যদি আমরা এই সমস্যা ট্যাকল করতে চাই তাহলে ট্যাকল করতে হবে কোথায় গিয়ে ? প্ল্যানিংয়ের গোড়ায় গিয়ে - আমাদের ন্যাশান্যাল প্ল্যানিংয়ের গোড়ায় গিয়ে যদি ট্যাকল করতে না পারা যায় তাহলে ৩০ বছর ধরে দেখছি বিশেষ করে লাষ্ট টু ডিকেডস আরও বিশেষ করে বলতে গেলে মিড সিকটিজ্স যবে থেকে চূড়ান্ত পর্য্যায়ে আমাদের সমস্যা সুরু হয়েছে আজকে সেখান থেকে আমাদের আবস্তু

করতে হবে। যদি সেখান থেকে আরম্ভ না করি এবং সেখান থেকে আরম্ভ করতে যে এ্যাডভান্সড প্ল্যানিংটা দরকার যে এ্যাডভানসড প্ল্যানিং ছাড়া আগামী, ৫, অথবা ১০, অথবা ১৫ বছর বাদে এই সমস্যাকে সাধারণভাবে ট্যাকল করার যে প্রয়োজনীয়তা আছে সে প্রয়োজন সম্পর্কে আমাদের স্পষ্ট ধ্যান ধারণা হবে না। এ্যাডভানসড প্ল্যানিং করা তো দূরের কথা। এই জন্য আমি বলতে চাই যে এর গভীরে যেতে হবে, এর গভীরে যদি যাওয়া যায় তাহলে কতকগুলো জিনিষ বেরিয়ে আসবে যেগুলোকে অস্বীকার করার কোন উপায় নেই। ফেলিওর কবে থেকে সুরু হয়েছে এ্যাবসলিউট সর্টেজ যেটা, যেটা নেই জেনারেসন সর্টেজ সেই এ্যাবসলিউট সর্টেজ আজকে আমরা যতই চেষ্টা করিনা কেন আমাদের পক্ষে সেটা পূরণ করা সম্ভবপর নয়। সেজন্য বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে নীতি নিয়েছেন সেই নীতি দুটো লক্ষ্যের উপর ভিত্তি করে নেওয়া হয়েছে। প্রথম নম্বর হচ্ছে লং টার্ম মেজারস কতকগুলো বামফ্রন্ট সরকার নিয়েছেন, যদি বিরোধীপক্ষ এখানে দেখাতে পারতেন যে না, যেসব লংটার্ম মেজারস বামফ্রন্ট সরকার নিয়েছেন সেগুলো গলদে ভর্তি, সেগুলো ত্রুটিপূর্ণ, তাহলে পরে বলার থাকত, দেখার থাকত, বোঝার থাকত যে লং টার্ম মেজারস গুলো যে নেওয়া হয়েছে এবং ওঁরা বলেছেন যে মেজারস নেওয়া হয়নি — যথেষ্ট কাগজপত্র ওঁদের হাতে দেওয়া হয়েছে, ওঁরা যদি সেগুলো একটা না পড়েন তাহলে এইসব কথাই বলবেন লে ম্যানেরা যা খুশী বলতে পারে, কিন্তু এই বিধানসভার যাঁরা বিরোধীদলের প্রতিনিধি তাঁদের তো আমরা লে ম্যান বলে মনে করি না, তাঁরা নিশ্চযই কাগজপত্র একটু উল্টেপাল্টে দেখবেন যে লংটার্ম মেজারস বামফ্রন্ট সরকার আসার পর কি কি নিয়েছেন অথবা নেননি।

[2.50 - 3.00 p.m.]

সেই লঙ টার্ম মেজারগুলি যা নেওয়া হয়েছে আমি মনে করি প্রত্যেকটি যে সম্ভাবনাপূর্ণ সেই বিচার বিবেচনা করেই নেওয়া হয়েছে। বিরোধী দলের নেতা সত্য বাপুলি মহাশয় তাহলে প্রকাশ্যে বলুন যে গ্যাস টার্বাইন প্রোজেক্ট গ্রহণ করে অন্যায় করা হয়েছে। মিড সিক্সটি থেকে এই যে সমস্যা চলছে, সর্টেজ হতে হতে আজকে এমন একটা জায়গায় এসেছে যে আর ম্যানেজেবল হচ্ছে না, এ্যাকচুয়াল সর্টেজ কি হবে তাও কারোর পক্ষে বলা সম্ভব নয়, এমন একটা অবস্থা ওঁরা চালু রেখে গেছেন। এ্যাকচুয়াল সর্টেজ আজ একরকম, কাল একরকম, পরশু একরকম, এই অবস্থার ভেতরে সর্ট টার্ম মেজার নিতে গেলে প্রথমে দেখাতে হবে মেনটেন্যান্স যদি ভাল না হয় তাহলে সর্ট টার্মের কোন মেজার সফল হতে পারে না, কিছু করা যাবে না। মেনটেন্যান্স যদি ভালভাবে চালাতে হয় তাহলে গোড়ার কথা হচ্ছে কিছুটা ম্যানোভারিং দরকার। আমাদের পিক লোড যখন তখন যে সমস্যাগুলি দেখা দেয় সেই সমস্যাগুলি ট্যাকেল করবার জন্য রিজার্ভ জেনারেশান ক্যাপাসিটি ক্রিয়েশান করার প্রয়োজন ছিল। আজকে তাঁরা তো সেকথা বলছেন না যে আমাদের প্রাইমারী টাস্ক, যে গভর্নমেন্টগুলি রাজ্যের গদিতে বসে ছিলেন, দিল্লীতে যাঁরা বসে ছিলেন, তাঁদের যে প্রাইমারী টাস্ক ছিল সেটা ছিল একটা রিজার্ভ জেনারেশান ক্যাপাসিটি গড়ে তোলা। সেটা তো তাঁরা গড়ে তুলতে পারেননি। কাজেই আমরা এমন একটা ডায়লেমার সামনে এসে পড়লাম যে সর্ট টার্ম মেজার না নিলে পিক পিরিয়ডে যে প্রবলেম দেখা দেয়, অন্য দিক থেকে নাইট লোড এবং পিক লোড এই দুটোর যে রেসিও সেটা লো হয়ে যাওয়ার ফলে যে সমস্যা দেখা দেয় তার ফলে কোন বেসড ইউনিট যেগুলি আছে সেগুলির কাজ ঠিক ঠিক মত চলে না। এই যে সর্ট টার্ম সমস্যা আমাদের সামনে এসে দেখা দিল ৫ বছর বাদে কি হবে, ২-৪ বছর বাদে কি হবে, তারজন্য আমরা কি ব্যবস্থা করেছি সেটা যেমন একভাবে দেখতে হবে তার সঙ্গে সঙ্গে এটা প্রয়োজন পিক লোড পিরিয়ডে খানিকটা রিজার্ভ যদি ক্রিয়েট করতে পারি তাহলে এ্যাকচুয়াল সর্টেজ ম্যানেজেবল হতে পারে, আদারওয়াইজ এ্যাকচুয়াল

সর্টেজ যাই হোক না কেন, এ্যাকচুয়্যাল সর্টেজ ম্যানেজেবলএর প্রশ্ন মেন্টেন্যান্স ভালভাবে করা তো দূরের কথা এই একটা সমস্যার সামনে দাঁড়িয়ে আমাদের সরকার অত্যন্ত সঠিকভাবে সিদ্ধান্ত নিয়েছিলেন যে যত তাড়াতাড়ি সম্ভব এ্যাবসলিউট সর্টেজের কিছুটা অন্ততঃ পূরণ করা যায় কিনা, কোন রাস্তায় যাব, কিভাবে সেটা পূরণ করতে পারি, হাইডেলে সম্ভব নয়, থার্ম্যালে সম্ভব নয়, একমাত্র গ্যাস টার্বাইন প্রোজেক্ট চালু করে সেটা করা সম্ভব, সেজন্য সেই রকম একটা প্রোজেক্ট নিয়ে কাজে নামা হয়েছিল এবং সেটা ১০ মাসের মধ্যে সফল হয়েছে। আমি বিরোধী দলের নেতাকে কি জিজ্ঞাসা করতে পারি আজ পর্যন্ত কখনও এইভাবে প্রোজেক্ট ফুলফিল করতে পেরেছেন? আপনাদের কোন সময়ে কোন অবজেক্টিভ এইভাবে ফুলফিল হয়েছে? ৩০ বছর ধরে যদি আপনারা আপনাদের টার্গ ফুলফিল করতে পারতেন তাহলে আজকে যে এ্যাবসলিউট সর্টেজের মধ্যে সারা দেশ ডুবে গেছে সেই অবস্থার মধ্যে হাবুডুবু খেত না। এই সত্যকে স্বীকার করবেন, তারপর যেটুকু আমাদের ত্রুটি বিচ্যুতি সেটার জন্য আপনারা অবজেক্টিভলি ফ্যাক্টস নিয়ে রিয়েলিটিজ বেসিসে এসে বলুন স্কীমে কোথায় ত্রুটি। আপনাদের মুখ থেকে আজ পর্যন্ত একটা কথা পেলাম না যে এইভাবে প্রবলেমকে ট্যাকেল করতে হবে। দিল্লীতে যিনি গদিতে বসে আছেন ১৯৭০ ৭১ সাল থেকে শুরু হল, তারপর ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা যেভাবে অবজেক্টিভ ফুলফিল করেছেন তার পরিণতি আজকে আমাদের ভোগ করতে হচ্ছে। একথা মনে রেখেই আমি বলছি আজকে যে এ্যাডজোর্নমেন্ট মোসন এসেছে তাকে সমর্থন করবার কোন কারণ নেই। স্যার, এটা কোন রিসেন্ট অকারেন্স নয়, এটা দীর্ঘকাল ধরে চলছে, গত ২০ বছর ধরে চলছে। এই প্রস্তাব গ্রহণ করলেই এর সমাধান হবে না। কাজেই আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বঙ্কিমবাবু আজকে যে মুলতুবী প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। একটু আগে মাননীয় সদস্য প্রমলেন্দু রায় বললেন এটা রিসেন্ট অকারেন্স নয়, অতএব এই মুলতুবী প্রস্তাব ওঠার কোন কারণ থাকতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি এটা একটা রিসেন্ট অকারেন্স এবং তার কারনও বলছি। একথা ঠিক যে একটা ঘাটতি অনেক দিনধরেই চলছে, কিন্তু এই যে বিপুল ঘাটতি অর্থাৎ দিনে ১২,১৪,১৬,১৮ ঘন্টা ধরে লোডশেডিং চলছে আমাদের পশ্চিমবাংলায় এটা কি রিসেন্ট অকারেন্স নয়? আমি মাননীয় সদস্যকে সবিনয়ে জিজ্ঞেস করছি, ২৪ ঘন্টার মধ্যে যদি কোথাও কোথাও ১৬ ১৮ ঘন্টা লোডশেডিং চলে তাহলে সেটা কি রিসেন্ট অকারেন্স নয়? তা যদি হয় তাহলে অবশ্য আমার বলার কিছু নেই। তবে আজকে দীর্ঘদিন ধরে যেভাবে বিদ্যুতের অবনতি ঘটছে এতে যদি আমরা চুপ করে বসে থাকি তাহলে আমরা মনে করি বিরোধীপক্ষ হিসেবে আমরা আমাদের কর্তব্য পালন করছি না। এই দাবী বহুবার উঠেছে যে আমরা একটা অন্ধকারের রাজত্বে বাস করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমাদের পূর্বের ডিবেট খুলে দেখেন তাহলে দেখবেন ১৯৭৭ সালে আমি বলেছিলাম, জ্যোতিবাবুর জ্যোতি পশ্চিমবাংলায় দিচ্ছেনা কাজেই তাঁর নাম দেওয়া উচিত অন্ধকার বসু। তবে সেই অন্ধকার এখন অমানিশায় পরিণত হয়েছে। আজকে এই বিদ্যুতের জন্য সাধারণ মানুষকে যে অবস্থায় পড়তে হয়েছে সেটা ভাষায় প্রকাশ করা যায়না। কাজেই এর জন্য যে মুলতুবী প্রস্তাব উত্থাপিত হয়েছে সেটা সমর্থন যোগ্য। স্যার, এরপরই আমাদের মুখ্যমন্ত্রী একটি সরকারী প্রস্তাব আনবেন যে, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ৪৫০ কোটি টাকা পর্যন্ত ঋণ করতে পারবে। আমি মনে করি সেই প্রস্তাব অত্যন্ত অবাস্তব হবে কারণ সমস্ত টাকাই জলে যাবে। স্যার, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন বিদ্যুতের ক্ষেত্রে কিভাবে অবস্থার অবনতি হচ্ছে। পূর্বে ২ ৩ ঘন্টা লোডশেডিং হচ্ছিল কিন্তু এখন ১৮ ঘন্টা পর্যন্ত লোডশেডিং চলছে। একটা সিডিউল করা হয়েছিল যে ৭ দিন ১২ ঘন্টা করে

লোডশেডিং চলবে। কিন্তু আমরা দেখছি তারপর ২১ দিন চলে গেল তবুও ১৮ ঘন্টা ধরে লোডশেডিং চলছে। আজকে এই বিদ্যুতের জন্য পশ্চিমবাংলার ক্ষুদ্রশিল্প এবং পরীক্ষার্থীরা একটা সংকটজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই অবস্থা চলতে দিলে পশ্চিমবাংলার ১২টা বেজে যাবে। তবে একটা জিনিস লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার এবং মুখ্যমন্ত্রী একটা বিষয়ে খুব আনন্দ প্রকাশ করেন এবং মনে করেন তাদের কর্তব্য যেন শেষ হয়ে গেল। ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও বিদ্যুতের ঘাটতি আছে একথা বলে তাঁরা খুব আত্ম-সন্তুষ্টি লাভ করেন এবং ভাবখানা হচ্ছে, ওখানে হচ্ছে, এখানেও হচ্ছে; কিন্তু আমরা জানি বর্ষার পর বিভিন্ন জায়গাতে হাইড্রোইলেকট্রিসিটির মাধ্যমে উৎপাদন হবার ফলে বহু রাজ্যে ঘাটতি নেই। স্যার, এঁরা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের ঘাটতির কথা বলে নিজেদের কর্তব্য সম্পাদন করতে চান কিন্তু আমরা জানি সেখানের বিদ্যুতের অবস্থা ভাল এবং পশ্চিমবাংলার দিকে তাকিয়ে দেখুন বিদ্যুতের দিক থেকে অবস্থা ক্রমশঃ অবনতির দিকে যাচ্ছে। কয়েকদিন আগে শুনেছি ইলেকট্রিসিটি বোর্ডকে নতুন করে পুনর্গঠন করা হচ্ছে।

[3.00 - 3.10 p.m.]

ভাল কথা পুনর্গঠন করার ক্ষমতা মাননীয় মুখ্যমন্ত্রীর আছে। তিনি যতবার ইচ্ছা তিনি স্টেট ইলেকট্রিসি বোর্ডকে পুনর্গঠন করতে পারেন সে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু আমার মূল বক্তব্য - অমল বাবু যে লং টার্ম মেজারের কথা বললেন যে লংটার্ম মেজার হচ্ছে সত্যিকারের যারা কর্মী মেনটেনানস্ করে তাঁদেরকে যদি ঠিকমত কাজ করাতে না পারেন আপনারা যে কোন সংস্থাকে, ইউনিয়নকে যদি ম্যানেজমেন্টের উপরে চাপিয়ে দেন তাহলে কখনও কোন সংস্থা চলতে পারে না। আজকে বামফ্রন্ট সরকারের আমরা দেখলাম যেমন এখানে রাজ্যসরকারের মুখ্যমন্ত্রী প্রশাসন চালান না, চালান কো-অর্ডিনেশান কমিটি তেমনি সমস্ত কলকারখানা ডি পি এল থেকে আরম্ভ করে সাঁওতালদিহি পর্যন্ত সেখানে ম্যানেজিং ডিরেক্টার বা জেনারেল ম্যানেজার কোন প্ল্যান্ট পরিচালনা করেন না। সি টু. ইউনিয়নের কর্মকর্তারা প্ল্যান্ট পরিচালনা করেন। এই অবস্থার মধ্যে কখনও শিল্পে উন্নতি হওয়া সম্ভব নয় সেকথা আপনারা সকলেই স্বীকার করবেন। এই অবস্থার মধ্যে আমি একটা উদাহরণ দিতে চাই - আজকে অসম্ভব অবস্থা ডি. পি. এল. এ আমরা জানি। আমি ডি. পি. এল এর চেয়ারম্যান ছিলাম। আমরা ৪ থেকে ৫ কোটি টাকা লাভ করিয়ে দিয়ে এসেছি, সেই ডি. পি. এল এর অবস্থা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে বামফ্রন্ট'এর তিন বছরে। ডি. পি. এল. এর বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে পরিসংখ্যান দিয়ে। ২৩শে আগষ্ট আনন্দবাজর পত্রিকায় ওভার টাইম সেখানে বাড়ছে আর বিদ্যুৎ উৎপাদন কমছে, এই তো আপনাদের অবস্থা। এই যদি চলতে থাকে আপনাদের বিভিন্ন সংস্থায় তাহলে কি করে বিদ্যুতের উৎপাদন বাড়বে বামফ্রন্টের তিন বছরে দুর্গাপুর প্রজেক্ট বা ডি. পি. এল. এর একটা সেকসান ওভার টাইম বেড়েছে ১০ থেকে ১৫ গুণ আর প্রডাকশান নিচে নেমে গেছে। আপনি জানেন খবরের কাগজে একটা চিঠি বেরিয়েছিল ডি. পি. এল. মহাশয় আপনাকে অনুরোধ যেখানে ৮০ মেগাওয়াড দেওয়ার কথা সেখানে আপনি যদি এক মেগাওয়াড দিতে না পারেন তাহলে দয়া করে এস্. ই. বি. থেকে ১০-১৫ মেগাওয়াড টেনে নেবেন না এই তো ডি. পি. এল. এর অবস্থা। সেখানে দেখছি ডি. পি. এল এর ওভার টাইম খরচ দশগুণ বেশী বেড়ে গেছে। ১৯৭৭-৭৮ সালে ডি. পি. এল. পাওয়ার প্ল্যান্টে ওভারটাইম'এর খরচ হতো ৬৩ হাজার টাকা সেটা বেড়ে গিয়ে ৭৮-৭৯ সালে ১ লক্ষ ৭১ হাজার টাকা হয়েছিল। তারপর ৭৯-৮০ সালে আরও বেড়ে গিয়ে ৮ লক্ষ ৬০ হাজার টাকা হয়েছে! ৬৩ হাজার থেকে ৮ লক্ষ ৬০ হাজার টাকা ওভারটাইম বেড়ে গিয়েছে এই তিন বছরে। তারপর কর্মচারীদের বেতন এবং ভাতা বাবদ খরচ হতো ৯০ লক্ষ ৬০ হাজার টাকা। তার পরের বছর ৯৯ লক্ষ টাকা। তার পরের বছর

১ কোটি ৭ লক্ষ টাকা সেটাও বেড়ে গেল এই তিন বছরে। আর বিদ্যুৎ উৎপাদন ৭৭-৭৮ সালে ৬৯৪ ইউনিট হতো এবং ৭৯-৮০ সালে তা ক্রমশ কমতে কমতে অনেক নিচে নেমে গেল কিন্তু ওভারটাইম বেড়েই চলেছে - এই যদি পরিচালন ব্যবস্থার দক্ষতা হয় তাহলে লংটার্ম মেজার আপনারা কি নেবেন? আপনারা গ্যাস টারবাইন এনেছেন তাতে বিদ্যুৎ সমস্যার সমাধান হয়েছে কি ? পশ্চিমবাংলায় গ্যাস টারবাইন ডিজেলে চলে, ডিজেল পাওয়া যাচ্ছে না। কোনদিন এটা চলে কোনদিন এটা চলে না এই তো গ্যাস টারবাইনের অবস্থা। কোথা থেকে কিনে এনেছেন তা আপনারাই জানেন। তাই বামফ্রন্ট সরকারের আমলে যে বিদ্যুৎ ব্যবস্থা তার কোনও উন্নতি এ পর্যন্ত হয়নি। সুতরাং আপনি সর্ট টার্ম মেজারই বলুন আর লং টার্ম মেজার বলুন, কোনটাতেই আমরা দেখতে পাচ্ছি না বিদ্যুতের উন্নতি হয়েছে।

আমার শেষ কথা, আমরা লক্ষ্য করছি কাগজে দেখেছি মৎস্য মন্ত্রী বলেছেন ১০ টাকা দরে মাছ খাওয়াবেন, এসব দেখে জ্যোতিবাবু ক্ষেপে গিয়ে তাঁকে ধমক দিয়েছেন, মন্ত্রীসভায় আলোচনা হয়েছে, কিন্তু বিদ্যুতে যে এত বড় অপদার্থতা এসব কিন্তু মন্ত্রীসভায় আলোচনা হয়না, বামফ্রন্ট কমিটিতেও আলোচনা হয়না।

. . (নয়েজ ) .

এই রকম চললে অত্যন্ত লজ্জা এবং ক্ষোভের কথা। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দাবী করব মাননীয় মুখ্যমন্ত্রী এই দপ্তর থেকে পদত্যাগ করুন, যদি তিনি না পারেন, ছেড়ে দিন, কম পক্ষে পূর্ণ সময় দিতে পারেন এই রকম একজন লোককে রাষ্ট্র মন্ত্রী কিংবা প্রতিমন্ত্রী করে নিয়ে আসুন। এমন ব্যবস্থা করুন যাতে তিনি ২৪ ঘন্টা এই দপ্তর নিয়ে দপ্তরের উন্নতি করতে পারেন। আপনি ইউনিয়নকে ম্যানেজমেন্টের উপর রেখে দিচ্ছেন, এই রকম করে কোন দেশের শিল্পের উন্নতি সম্ভব নয়, এই পলিসি যদি আপনি পরিবর্তন না করেন, ততদিন বিদ্যুতের উন্নতি পশ্চিমবঙ্গে সম্ভব নয়। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রজনী বাবু বিদ্যুতের ব্যাপারে যে বক্তব্য রেখেছেন, রজনীবাবুর বক্তব্য ভাল কি মন্দ, সেটা সম্বন্ধে না বলে বিদ্যুৎ সম্বন্ধে যে আলোচনা হচ্ছে, সেই বিদ্যুৎ হওয়া যে একান্ত প্রয়োজন, সেই ব্যাপারে আমাদের মতামত কি কি আছে, সেই সমস্ত যে আমাদের কাছ থেকে নেওয়ার বিদ্যুৎমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দরকার, আমাদের সহযোগিতা নেওয়ার দরকার, সেটা কিন্তু আমরা লক্ষ্য করিনি। তিনি প্রথমে বলেছিলেন গ্রামে গ্রামে বাড়ীতে বাড়ীতে আলো জ্বলিয়ে দেবেন, এটা বাম ফ্রন্টের একটা বড় সিদ্ধান্ত কেননা, এই সিদ্ধান্ত অনুযায়ী গ্রামে গ্রামে বিদ্যুৎ গেলে শস্য উৎপাদন হবে, গ্রামে গ্রামে বিদ্যুৎ গেলে কুটির শিল্প গড়ে উঠবে, বাড়ীতে বাড়ীতে শিল্প গড়ে উঠবে, সেইজন্য তিনি বলেছিলেন - গ্রামে গ্রামে তিনি বিদ্যুৎ দেবেন। কিন্তু দেখতে পাচ্ছি, মুখ্যমন্ত্রী মহাশয় ব্যর্থ হয়েছেন। আর যদি কৃষির ব্যাপারে দেখা যায় আলুর দাম বেড়েছে, কেন ? কোল্ড স্টোরেজগুলি বিদ্যুতের অভাবে ঠিকমত চলছে না, আলু পচে যাচ্ছে। এ বিষয়ে কৃষিমন্ত্রীর দায়িত্ব আছে নিশ্চয়ই, কিন্তু বিদ্যুৎ মন্ত্রীরও এদিকে লক্ষ্য দিতে হবে। আমরা জানি বিদ্যুৎ অফিসে যে সমস্ত কর্মচারী কাজ করে, তাদের আট ঘন্টা কাজ করার কথা, কিন্তু আট ঘন্টা তো দূরের কথা, তারা এক ঘন্টাও কাজ করে কিনা সন্দেহ। আমি জানি আমার জেলা তমলুক, সেখানে যে বিদ্যুৎ অফিস আছে, সেখানে কর্মীরা এসে তাস খেলে দাবা খেলে, তাদের বিদ্যুৎ উৎপাদনের জন্য যে শ্রম নিয়োগ করা দরকার তা তারা করেনা। একথা আমি মুখ্যমন্ত্রীর কাছে দায়িত্ব নিয়ে বলছি, তিনি এই সমস্ত তথ্য অনুসন্ধান করে দেখুন, তিনি জানতে পারবেন এই সমস্ত কর্মচারীর জন্যই আজকে বিদ্যুতের এই

অবস্থা হয়েছে। গ্রামে গ্রামে বিদ্যুৎ দেওয়া তো দূরের কথা, ইউনিয়নের মাধ্যমে এই সমস্ত কর্মচারীরা বলছে আমরা বসে বসে টাকা নেব। আমি এমন জানি যে অনেক কর্মী অনেক দিন অফিসেই যায় না, পরে গিয়ে সই করে টাকা নিয়ে আসে। এই অবস্থা যদি দূর না হয়, এদিকে যদি আপনি লক্ষ্য না দেন, তাহলে পর নিশ্চয়ই দেখা যাবে বিদ্যুতের উন্নতি হবে না।

[3.10 - 3.20 p.m.]

আজকে আমরা দেখতে পাচ্ছি বিদ্যুৎ পরিস্থিতির কি অবস্থা। আমরা দেখতে পাচ্ছি সব খুঁটি রয়েছে তার রয়েছে কিন্তু বিদ্যুৎ নাই। বিদ্যুৎ দপ্তরের যেসব অফিসার এবং ইঞ্জিনীয়ারবা রয়েছে তাদেব আপনি ঠিকমত কাজ করাতে পারছেন না। তাবা ঠিকমত কাজ করে না। অনুরূপভাবে দেখা যাবে বিভিন্ন মহকুমার শহরের অবস্থা কোথায় এসে দাঁড়িয়েছে। তাদের আবার ওভার টাইম দেবার ব্যবস্থা আছে। এমনিতেই তারা কাজ করে না তাদের আবাব ওভাব টাইম কিসেব জন্য দেওয়া হবে? এই ওভাব টাইম তুলে দেওয়া উচিত এবং সেই ধরণের ব্যবস্থা নেওয়া দরকার। সহরাঞ্চলের আজ কি অবস্থা। আমরা যেখানে থাকি সেই এম. এল. এ হোস্টেল কিড স্ট্রীট রাত্রি আটটার পর যদি কেউ বার হয় এবং সে যদি সাবধান হয়ে না বের হয় যদি অসাবধানে হয়ে বার হয় তাহলে তার সমস্ত কিছু ছিনতাই হবে যাবে। আমরা দেখেছি সেখানে বিদ্যুতের খুঁটি আছে সবই আছে বিদ্যুৎ নাই। আমাদের প্রোটেকসন দেবার জন্য আপনি পুলিশ রেখেছেন এবং সেখানে পুলিশ ঘুরছে কিন্তু তা দিয়ে আমাদের সন্তুষ্ট করতে পারবেন না। এভাবে খুশী করা যায় না। মূল প্রশ্ন সেখানে হচ্ছে বিদ্যুৎ দেওয়া। তা নাহলে সমাজবিরোধীরা তাদের তৎপরতা চালিয়ে যাবে। ঐ সমস্ত পাওয়ার স্টেশন যেন কোলাঘাট সাঁওতালদি এই সমস্ত জায়গায় বিদ্যুৎ, উৎপাদন বাড়ছে কিনা সেদিকে আপনার লক্ষ্য থাকা দরকার। আমার পূর্ববর্তী বক্তাও সেই কথা বলে গেলেন। এবং আমিও সেই কথার উপর জোর দিচ্ছি। নিশ্চয় সেটা দেখা দরকার। যে কর্মপন্থা আপনি গ্রহণ করেছেন আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আপনি কতটা বিদ্যুৎ বাড়াতে পারবেন সেটা আমরা জানতে চাই। আপনি কুটির শিল্পের কথা বলেছেন। কিন্তু সেই সমস্ত জায়গায় আপনি যদি বিদ্যুৎ পাঠাতে না পারেন তাহলে কুটিরশিল্প হতে পারে না, কৃষির উন্নতি হতে পারে না। আমি প্রশ্ন করেছিলাম নন্দীগ্রামে বিদ্যুতের ব্যাপারে। সেখানে আপনি উত্তর দিয়েছিলেন সেখানে পাঁচটি গ্রামে বিদ্যুৎ গেছে। কিন্তু আমি জানি এবং এম এল এ হিসাবে দায়িত্ব নিয়ে বলেছিলাম যে একটি বাড়ীতেও বিদ্যুৎ যায় নি এবং একথাও বলেছিলাম যে তা যদি গিয়ে থাকে তাহলে আমি বিধানসভার সদস্য পদ ত্যাগ করবো। তার পরও আমি চিঠি দিয়েছি তার উত্তর এখনও আসে নি। আমরা দেখতে পাচ্ছি বিধানসভার সদস্য হিসাবে আমরা যে কথা বলি তার কোন মূল্যই আপনারা দেন না। তাহলে আমাদের এখানে চীৎকার করে কি লাভ? মুখ্যমন্ত্রী নিজে জানেন যে বিদ্যুৎ উৎপাদনের বিশেষ প্রয়োজনীয়তা আছে। আমরা যে সব সমালোচনা করি আপনারা বলেন সহায়তা করুন কিন্তু যে তথ্য আমবা দিয়ে থাকি তার কোন মূল্যই আপনারা দেন না। আজকে বিদ্যুতের ব্যাপারে যদি আপনারা সুষ্ঠু ব্যবস্থা করেন তাহলে নিশ্চয় দেশের উপকার হবে এবং সেই রকম নীতি নিয়ে আপনারা যদি চলতেন তাহলে নিশ্চয় সারা দেশের উন্নতি হোত। আজকে বিদ্যুৎ দপ্তরের ব্যর্থতার জন্য সারা দেশ অন্ধকারে ভুগছে কৃষি উৎপাদন ব্যর্থ হচ্ছে কুটির শিল্পের কাজ ব্যাহত হচ্ছে। এবং এর ফলে যে দারিদ্রতার কালো ছায়া নেমে আসছে সেই ব্যর্থতা বামফ্রন্ট সরকারকে সহ্য করতে হবে এই ব্যর্থতার অংশীদার আপনাদের হতে হবে। আজকে এই জিনিসকে আপনারা রুখবার চেষ্টা করুন। এবং আপনারা যদি সেই পথে অগ্রসহ হন তাহলে বিধানসভার সমস্ত সদস্য আপনাকে সাহায্য করবে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেসান, স্যার,

বেঙ্গল হকার্স এবং ইষ্টার্ন রেলওয়ে হকার্স তাদের দাবী দাওয়া জানাবার জন্য বিধানসভার সামনে এসেছে, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তাদের বক্তব্য যেন শোনা হয়।

**শ্রী লক্ষ্মী চরণ সেন ঃ** মিঃ স্পীকার, স্যার, আজকে একটি বিশেষ সময়ে বিরোধী পক্ষ থেকে বিশেষ করে কংগ্রেস(ই)র মাননীয় সদস্য রজনীবাবু হাউসের সমস্ত কাজ স্থগিত রেখে বিদ্যুৎ সম্পর্কে আলোচনার প্রস্তাব উত্থাপন করেছেন। কাজেই আমি তাব সেই প্রস্তাবের বিরোধিতা করে কিছু বক্তব্য রাখতে চাই। আজকে ঘটনা কি ঘটছে সেটা নিয়ে আলোচনা করা হয়েছে এবং রজনীবাবু নিশ্চয় জানেন যে তিনি তার পার্টির তখনকার যে সমস্ত নেতৃবৃন্দেব দ্বারা বিতাড়িত হয়েছিলেন সেই সিদ্ধার্থবাবু এবং গনি খান চৌধুরী, তাদেব প্রতি দোষারোপ না করে লজ্জা সরমের বালাই না রেখে আজকে এই বিধানসভায় বিদ্যুৎ সম্পার্কে আলোচনাব প্রস্তাব উত্থাপন করেছেন - স্বভাবতঃই ওদের লজ্জা সরম না থাকার জন্য এই প্রস্তাব উত্থাপন করেছেন, তাই আমি এই বিষয়ে দু একটি কথা বলতে চাই। অনেকদিন আগেকার কথা, এই বিধানসভায় একটি প্রস্তাব নিয়ে আলোচনা হয়েছিল -

On April 26, 1974, on the floor of the West Bengal Legislative Assembly there was a discussion on the subject of 'Power Crisis' in the State on an urgent notice given by some members of the Assembly. The Chief Minister, the Power Minister were present during the long discussion which continued till late hours of the night. There was a reference to the appointment of a commission

সেই কমিশনকে বলা হয়েছিল To ascertain the causes of the Power Crisis in the State and suggust ways to overcome it. কোন অবস্থার মধ্যে দাঁড়িয়ে বলছেন--- in West Bengal resulting in widespred loadshedding in Calcutta with its serious impact particularly on the industries which have been greatly suffering due to power crisis in as much as 65 per cent. capacity of the major industries were stated to remain idle

এই ছিল তখনকার অবস্থা। ১৯৭৪ সালে এই কথা বলা হচ্ছে। দেখা যাচ্ছে তখন পাওয়ার ক্রাইসিস ছিল এবং নিদারুন বিদ্যুৎ সংকটের মধ্যে দিয়ে ওয়েষ্ট বেঙ্গল যে চলেছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এর ফলে শ্রমিক কর্মচারীদের অসুবিধা হচ্ছে, তাঁদের প্রচন্ড ক্ষতি হচ্ছে, শিল্প উৎপাদনে প্রচন্ড ক্ষতি হচ্ছে, সেচের ক্ষতি হচ্ছে, সমস্ত কিছুই ঠিক এবং সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে এটা নিশ্চয় ঠিক। কিন্তু এই পাওয়ার ক্রাইসিসের জন্য দায়ী কে ? কেন না বিদ্যুৎ এমন একটা জিনিস নয় যে বাড়ীতে যদি চাল ডাল না থাকে বলা যায় ১০ টাকা দিয়ে দিলাম চাল ডাল কিনে নিয়ে এসো, ১০০ কোটি টাকা দিয়ে দিলে ২০০ মেগাওয়াট বিদ্যুৎ করা যাবে না। এর জন্য প্ল্যান্ট বসাতে হবে এবং কম পক্ষে ৩-৪ বছর সময় লাগবে। এই বিদ্যুৎ উৎপাদন প্রকল্প তৈরী করে কেন সেই ব্যবস্থা করলেন না এবং বিদ্যুৎ সংকট কি কেবলমাত্র পশ্চিমবাংলায় হয়েছে ? এই বিদ্যুতের অবস্থা গত বছর নভেম্বর ডিসেম্বর মাসে কি ছিল ? Andhra 60 percent cut on high tension users, Assam-25 per cent, Delhi-10 percent, Goa-10 percent, Gujarat-8 percent, Haryana-50 percent, cut for heavy industries and 40 percent. cut for other industries, Karnataka-20 perceent energy cut on high tension and 60 percent cut on other industries, M.P.-10 to 15 percent cut.,

Maharastra - 35 per cent., Orissa - 45 per cent., Punjab - 40 per cent., Tamil Nadu - 15 to 20 per cent cut., U. P.- 100 per cent cut on all industries and West Bengal - 20 per cent.

**[3.20 - 4.00 p.m.]**
**(including adjournment)**

আর পশ্চিমবাংলায় তখন আমরা দেখছি ২০ পারসেন্ট কাট। তাহলে দাঁড়ালোটা কি ? পারসেন্ট উইথ ইনটেলেক্ট যাঁরা তাঁরা অনেক কথা বলতে পাবেন কিন্তু কথা হচ্ছে, আজকে বিদ্যুৎ সমস্যার জন্য সংকট আজকে জনজীবনে বহু সংকট দেখা দিয়েছে। কি দারিদ্র কি বেকারী, কি দ্রব্যমূল্যবৃদ্ধি সমস্ত বিষয়েই সংকট হয়েছে কিন্তু কোন সংকটেরই সমাধান নেই। যে সমস্ত নীতি অনুসরণ করার ফলে জনজীবনে সংকট ভয়াবহভাবে দেখা দিয়েছে সমস্ত দিক থেকে বিদ্যুৎ সংকট তার থেকে কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। ১৯৭৪ সালে বর্মন কমিশন বসানো হয়েছিল, কে বসিয়েছিল বর্মন কমিশন, কেন বসানো হয়েছিল বর্মন কমিশন? এই পশ্চিমবাংলায় আজও ঐ ষ্টাগারিং ডিউটি হচ্ছে। আগে রবিবার সমস্ত জায়গায় ছুটি থাকতো কিন্তু এখন আর রবিবার সমস্ত জায়গায় ছুটি নয়। কোথাও সোমবার, কোথাও মঙ্গলবার, কোথাও শুক্রবার এইভাবে ছুটি দেওয়া হয়। এটা কাদেব আমলে চালু হয়েছিল? কেন এটা চালু হয়েছিল? আজকে এইসমস্ত কথা ভুলে গিয়ে ওখানে গিয়ে বসে দায়িত্বজ্ঞানহীনের মতন অনেক কথা বলা যায় কিন্তু তাতে সমস্যার সমাধান হয়না। আজকে এই সমস্যাব জন্য আপনাবাই দায়ী এবং দায়ী শুধু এই পশ্চিমবাংলায় নয় গোটা ভারতবর্ষে আজকে বিদ্যুৎ সংকটেব জন্য আপনাবাই দায়ী। আর যিনি এরজন্য সবচেয়ে বেশী দায়ী সেই লোকটিকে আবার ওখানে নিয়ে গিয়েছেন গোটা ভারতবর্ষের সর্বনাশ করার জন্য। তিনি বিমানবন্দবে নেমে বলতে পারেন বামফ্রন্ট সরকারকে বঙ্গোপসাগরে ছুঁড়ে ফেলে দেবেন কিন্তু আর কিছুই করতে পারেন না। আজকে যে লোকটি গোটা পশ্চিমবঙ্গকে বিদ্যুৎ সংকটে চরমভাবে জর্জবিত করেছেন সেই লোকটিকেই আবার প্রমোশন দিয়ে ওখানে নিয়ে গিয়ে বসানো হয়েছে। তিনি আপনাদেবই দলের লোক, লজ্জা কবে না আপনাদের আজকে এইসব কথা বলতে ? আজকে তার বিরুদ্ধে আপনাদের নিন্দা প্রস্তাব আনা উচিত ছিল যদি সৎলোক হয়ে থাকেন। আজকে বিদ্যুৎ সমস্যার সমাধানের ব্যাপাবে আপনাদের যদি বিন্দুমাত্র আগ্রহ থাকতো তাহলে আপনাদের এই কাজ করা উচিত ছিল। তারপর আর একটা কথা বলি আপনাদের ম্যানিফেষ্টোতে আছে দ্রব্যমূল্য কমাতে কংগ্রেস(ই) কে ভোট দিন। আর একমাত্র দেশের সম্পদ সংগ্রহ করতে পারে কে ? পারে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বাধীন কংগ্রেস (ই)। জিনিষপত্রের দাম কি কমছে? গোটা ভারতবর্ষে প্রতি দিন প্রতি মূহূর্তে প্রথম থেকে আজ পর্যন্ত মানুষকে অসত্য কথা বলে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। আজকে বাইরে গিয়ে আপনাদের কথা বলার সুযোগ নেই তাই বিধানসভার প্রটেকটেড এরিয়ায় বসে যত রকমের অসত্য কথা বলে যাচ্ছেন; মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিদ্যুৎ সমস্যার সমাধনেব জন্য চেষ্টা করছি; মাননীয় সদস্য অতীশ সিনহা মহাশয় বললেন, ৫টি গ্যাস টাববাইনের কথা। কে না জানে একথা যে ৫টি গ্যাস টারবাইন যদি বসানো না যেতা হলে আজকে পশ্চিমবাংলাব কি অবস্থা হত ? আপনারা ডিজেলের কথা বললেন— নির্লজ্জেব মতন কথা। পশ্চিমবাংলায় ডিজেল তৈবী হয় নাকি ? ডিজেল কোথা থেকে আসে জানেন না? মনে নেই আপনাদের একথা যে কোলাঘাটের পবিকল্পনা বন্ধ কবে দিয়ে সেই টাকা দিয়ে ষ্টেডিয়াম করেছিলেন? এইসমস্ত কাজ যারা করেছিলেন তারাই আজকে সব বড় বড় কথা বলছেন। আজকে আমি এই প্রসঙ্গে কংগ্রেস (ই)র সদস্যদের কাছে জানতে চাই ডি. ভি. সি কারা পরিচালনা করেন? ডি. ভি. সির চুক্তি অনুসারে, আমাদেব যা দেবার কথা সেটা কি তারা দিচ্ছে? ডি ভি সি চুক্তি অনুসারে

প্রয়োজন অনুসারে ৯৫ মেগাওয়াট আমাদের কি দিচ্ছে? আজকে যদি তা দিত তাহলে এই অবস্থা হত না, আমরা কিছুটা সামলাতে পারতাম। ডি ভি. সি'র যা উৎপাদন করার কথা এবং পশ্চিমবাংলাকে যা দেবার কথা তা তারা দিতে পারছে না, কই তারজন্য তো কেন্দ্রীয় সরকারের কাছে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে নিন্দা প্রস্তাব পাঠাচ্ছেন না? আমাদের এখানে যদি আপনাদের বলতে লজ্জা করে তাহলে আপনাদের বলব, আপনারা আড়ালে গিয়ে, আপনাদের ঘরে গিয়ে সবাই একত্র হয়ে আপনাদের কেন্দ্রীয় নেতাদের কাছে বলুন, আপনারা ডি ভি সি চালাচ্ছেন অথচ ডি ভি. সি থেকে প্রয়োজনীয় বিদ্যুৎ না পাবার জন্য পশ্চিমবাংলায় বিদ্যুতের সংকট দেখা দিয়েছে, এবং তার ফলে শিল্পে, সেচে, সাধারনভাবে জনজীবনে সংকট দেখা দিয়েছে। আমি জানি একথা বলার সাহস আপনাদের নেই। কেন নেই? এটা পার্টি নাকি? আমরা জানি, বিভিন্ন পার্টি আছে, তাদের দল, মত, আদর্শ, নীতি সম্পর্কে আমাদের বহু কথা থাকতে পারে। কিন্তু একটা পার্টিতে থাকে কি? তার সদস্য থাকে, সভাপতি থাকে, সম্পাদক হয়, অফিস বেয়ারার হয়। আপনাদের কি অবস্থা? আপনাদের অবস্থাটা কি? তিনি বলবেন, তিনি মনোনীত করলেন, আর তিনি মনোনীত সভাপতি হয়ে বসলেন এবং তিনি কাজ চালু করে দিলেন। এটা একটা স্বৈরতান্ত্রিক ব্যবস্থা। আর আপনারা এখানে নির্লজ্জের মত এই সব কথা বলছেন। আমি এই কথা বলতে চাই যে বামফ্রন্ট সরকার শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষের প্রতি দৃষ্টি রেখেছে। আজকে বেকার ছেলেদের আর্থিক সাহায্যের ব্যবস্থা অন্য কেউ করেনি। আমাদের কর্মসূচী রয়েছে ১০ শ্রেণী পর্যন্ত আমরা বিনা বেতন করব। আমরা সেই কর্মসূচীর বাইরে দাঁড়িয়ে মানুষের স্বার্থে, শিক্ষার স্বার্থে দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনের প্রতিশ্রুতি দিয়েছি। কৃষক ভায়েরা যারা বৃদ্ধ হয়ে যাবেন তারা পেনসনের সুযোগ পাবেন। সরকারী কর্মচারী যারা আছেন তারা কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা যাতে পান সেই চেষ্টা করা হয়েছে। আজকে বিভিন্ন দিক থেকে এই সমস্ত কাজ করা হয়েছে। এই সব জনকল্যাণ মূলক কাজ সম্পর্কে কোন কথা বলার উপায় নেই। আর আজকে যে সংকট তারা তৈরী করেছেন, তাদের অপরাধের জন্য, যাদের অপকর্মের জন্য, যাদের অযোগ্যতার জন্য এই বিদ্যুৎ সংকট দেখা দিয়েছে, সেই অপদার্থরাই আজকে বিদ্যুৎ সংকটের কথা বলে এখানে আলোচনার জন্য ব্যবস্থা করেছেন। আমি এই কথা বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে ডি ভি সি দেয়না, আমাদের কি করতে হবে? আমাদের এস ই বিকে আরো যত্ন সহকারে ব্যবস্থা করতে হবে এবং মাননীয় মুখ্যমন্ত্রী নূতন বোর্ড করার ব্যবস্থা করেছেন। আমি আরো এই কথা বলতে চাই যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশানের প্রতি আপনি নজর রাখতে পারেন। যে পরিমাণ বিদ্যুৎ তাদের দেবার কথা এবং যে হিসাবে তারা লোড সেডিংয়ের ব্যবস্থা করেছেন হয়ত কোন একটা পিক আওয়ারে তারা একটা মেগা ওয়াট দিল কিন্তু তারপরেও সেগুলি কমে যাচ্ছে। ফলে লোড সেডিংয়ের যে পরিমাণ সেটা বেড়ে যাচ্ছে। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি অনুরোধ করবো যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশান সম্পর্কে একটু সতর্ক নজর রাখা দরকার। আজকে এই রকম একটা অত্যাবশ্যকীয় জিনিস বিদ্যুৎ, যার জন্য সমস্ত দিক থেকে মানুষের অসুবিধা হচ্ছে, আমরা সম্পূর্ণ ভাবে চেষ্টা করছি, বামফ্রন্ট সরকার সর্বশক্তি দিয়ে চেষ্টা করছে, টাকা দিয়ে, টাকার পরিমাণ বাড়িয়ে কি ভাবে এই সমস্যার সমাধান করা যায়। সেই ক্ষেত্রে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশান তাদের দায়িত্ব পালন করছে কিনা, আরো বেশী জেনারেশান হতে পারে কিনা এবং যথাযথ ভাবে হতে পারে কিনা, এই সমস্ত বিষয় সম্পর্কে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে যারা এই প্রস্তাব এনেছেন, যারা অপরাধ করেছেন, যারা অপরাধী, যারা বিতাড়িত হয়েছিল তারাই আজকে এখানে এইসব কথা বলছেন, তাদের লজ্জা করেনা। কাজেই বিবেকের কোন প্রশ্ন নেই, আজকে এই কথা বলতে চাই যে গোটা দেশের এই ক্ষতির জন্য তারাই দায়ী। আজকে পশ্চিমবাংলার জনগণ তার বিচার করবেন। এই কথা বলে ওদের এই মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য

শেষ করছি।

**মিঃ স্পীকার :** আমার একটা ঘোষণা আছে। আজকে আমি কার্যসূচী পরিবর্তন করতে বাধ্য হচ্ছি। আজকে আর উল্লেখ থাকবেনা ডিবেটের জন্য। আজকের উল্লেখ যে গুলি বাকি থাকবে সেগুলি আগামীকাল আলোচনা করা যাবে। আর যেহেতু আমাদের বিদ্যুতের আলোচনা হচ্ছে, এর পরে বিদ্যুৎ সংক্রান্ত যে বিল আছে তাতে এমন কিছু ব্যাপার নেই। কাজেই সেই প্রোগ্রামের কিছু সময় কমিয়ে আধ ঘন্টা করা হয়েছে। আর একটা এ্যামেন্ডমেন্ট বিল আছে তাতেও আধ ঘন্টা কমান হচ্ছে। বাকী সময়টা আমরা ডিবেটে ব্যবহার করতে পারবো।

**শ্রী রজনী কান্ত দোলুই :** স্যার, কলিং এ্যাটেনশানের কি হবে?

**মিঃ স্পীকার :** সে সম্পর্কে আমি পরে ঘোষণা করে দেব।

রুল ৬৫তে যা আছে, তাতে প্রত্যেক সদস্য যদি টাইম শর্ট করে না বলেন তাহলে আমাকে টার্মিনেট করতে হবে। সুতরাং দি ডিসকাশন উইল বি কনক্লুডেড, ইফ নট আর্লিয়ার, শ্যাল অটোম্যাটিক্যালি টার্মিনেট এ্যাট দি এন্ড অব টু আওয়ার্স ডিবেট।

At this stage the House was adjourned upto 4.00 P.M.

**[4.00 - 4.10 p.m.]**

**(After adjournment)**

**ডাঃ কানাই লাল ভট্টাচার্য :** মিঃ স্পীকার স্যার, এই প্রস্তাব এর আলোচনায় বিরোধীপক্ষের সদস্যদের কাছ থেকে আমি যে সমস্ত বক্তব্য শুনবো বলে আশা করেছিলাম, তার কিন্তু বিশেষ কিছুই পেলাম না। তাঁরা কিছুটা গালি গালাজ করে গেলেন এবং এই যে সমস্যা, এই সমস্যাটা সকলেই স্বীকার করে। এই বিদ্যুৎ সংকট, এটা যেন বামফ্রন্ট সরকার আমদানী করেছে, এই ভাবে ওঁরা বক্তব্যটা রাখবার চেষ্টা করলেন। ভুলেও একেবারে বললেন না যে ইট ইজ এ লেগেসী অব দি পাস্ট। অতীতে এটা ছিল এবং সেটা চলেছে, সমস্যাটার আমরা সমাধান করতে পারিনি। আমরা নিশ্চয়ই এই সমস্যা সমাধান করার সমস্ত রকম প্রয়াস চালাচ্ছি। একদিনে এই সমস্যার সমাধান হতে পারে না। রজনী দোলুই মহাশয় বললেন তিন বছর হয়ে গেল একটা বিদ্যুৎ প্ল্যান্ট তৈরী করতে পারলেন না? আমি রজনী দোলুই মহাশয়কে জিজ্ঞাসা করি, ১৯৭২ সালে কোলাঘাটে তিনটি ইউনিটের একটি প্ল্যান্ট তৈরী করার পরিকল্পনা হয়, ওঁদের আমলেই এটা ঠিক হয়েছিল, কংগ্রেস আই এর মন্ত্রীরা সেই সময় তো ছিলেন কিন্তু পাঁচ বছরের মধ্যে ওঁরা কিছু করেন নি, আমরা যখন এলাম তখন তার কিছুই করা হয়নি। আমরা আসার পর সেটা তৈরী করবার প্রচেষ্টা চালিয়েছি, সেখানে কাজ কর্ম শুরু হয়েছে পুরোদমে, সে সম্বন্ধে মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্য রাখবেন, আমি সেদিকে যাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে, এই সমস্যার সমাধান কি ভাবে হতে পারে সেদিকে একটা কোন ইঙ্গিত তাঁরা দেননি।

স্যার, আমার বলতে ওঠার কারণ হচ্ছে ডি পি এল আমার দপ্তরের অন্তর্গত এবং এই ডি পি এল সম্বন্ধে অনেকে অনেক কথা বলেছেন কাজেই মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি দু একটা কথা বলতে চাই। যে আমরা কি কি প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। ডি পি এল-এর ৫টি প্ল্যান্ট রয়েছে এবং তার জেনারেসন ক্যাপাসিটি হচ্ছে ২৮৫ মেগাওয়াট। এই যে ৫টি প্ল্যান্ট ইনস্টল্ড হয়েছিল তার গত ১৬ থেকে ২০ বছর যাবৎ বিদ্যুৎ উৎপাদন করে চলেছে কাজেই তাদের যে রেটেড ক্যাপাসিটি সেটা কমে গেছে। তবে ওটাকে যদি ওভারহলিং করে ১২০ থেকে ১৩০ মেগাওয়াট করা যেত তবে অন্তত

কোলকাতাকে ৬০-৭০ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করা যেত এবং তার ফলে মানুষের সুবিধা হোত। মাননীয় সদস্য অতীশবাবু বলেছেন আমাদের উৎপাদন নাকি কমে গেছে। কিন্তু আমি বলছি গত ৬ বছরে যে উৎপাদন হয়েছিল তাতে এ বছর জুলাই মাস পর্যন্ত আমাদের উৎপাদন বেড়েছে। আমি বলছিনা এতে সমস্যার সমাধান হয়েছে, তবে এটা ঠিক নয় যে আমাদের উৎপাদন ক্রমশঃ কমে যাচ্ছে। স্যার, ডি পি এল-এর ব্যাপারে আমরা কয়েকটা ব্যবস্থা অবলম্বন করেছিলাম এবং সেগুলি হচ্ছে পুরানো প্ল্যান্ট ছিল তার রক্ষনাবেক্ষন বলতে বিশেষ কিছু ছিলনা, সেক্ষেত্রে আমরা যাকে বলে প্রিভেন্টিভ মেন্টেনাসন্স অর্থাৎ প্রতিষেধক রক্ষনাবেক্ষন ব্যবস্থা করেছি। এই ব্যবস্থা দুর্গাপুরেও ছিল না এবং গভর্নমেন্টের যেগুলি রয়েছে, সেখানেও নেই। আমি সেদিন দিল্লীতে দেখলাম লোড শেডিং হচ্ছে এবং স্টেটসম্যান কাগজে বেরিয়েছিল বদরপুরে প্রিভেন্টিভ মেন্টেনান্সের অভাবে এই অবস্থা হয়েছে। অন্যান্য জায়গায় কি হয়েছে আমি জানিনা, তবে আমাদের এখানে এটা একটা কারণ। গত দেড় বছর থেকে সর্ট টারম মেজার যেগুলি নিয়েছি সেগুলি আমরা করে ফেলেছি। মাননীয় সদস্য বলেছেন ৮ লক্ষ টাকা ওভার টাইম দেওয়া হয়েছে। ডিপার্টমেন্ট ঐ বছর ওভারটাইম দিয়ে কাজটা করিয়েছে। কিন্তু অসুবিধা হচ্ছে ঐ যে ৫টা প্ল্যান্টের কথা বললাম তারা ঠিকমত চলতে পারছিল না, যেটা সারান হল, সেটাকে সাস্টেন করা যাচ্ছেনা। ওয়ার্কিং মেন্টেনান্স একটা হয়, কিন্তু সেটা যাতে আবার খারাপ না হয়, তার জন্য প্রতিষেধক ব্যবস্থা নেই আমরা মেন্টটি ঠিক করেছি এই ব্যবস্থা না করতে পারলে, বিদ্যুৎ উৎপাদনকে সাস্টেন করা যাবে না। বিগত জুলাই আগস্ট মাসে আমাদের পারফরমেন্স খুব খারাপ ছিল, মেন্টেনান্সের অসুবিধা ছাড়াও কয়লা যা সাপ্লাই করা হয়েছিল, তার ৯০টি পার সেন্ট ছিল ডাস্ট, যার ফলে, এগুলোকে প্ল্যান্টে ঠিকমত ফেলা যাচ্ছিল না। তার মুখ্য কারণ হচ্ছে মেন্টেনান্স এবং সেজনাই আমরা মেন্টেনান্স সেল করবার জন্য একটা প্রস্তাব রেখেছি এবং বোর্ড সেটা বিচার বিবেচনা করছি। যে সমস্ত ইউনিয়ন এবং এসোসিয়েশন রয়েছে আমি তাদের দোষ দিচ্ছিনা কিন্তু স্বতঃই তাদের মনে একটা সন্দেহ হয়েছে যে তাদের আপগ্রেডিং প্রমোশন ঠিকভাবে হয়নি।

[4.10 - 4.20 p.m.]

ইউনিয়নের সঙ্গে আলাপ-আলোচনা করে আমাদের ঠিক করতে হবে এবং সেই আলোচনা আমরা সুরু করেছি। দুর্গাপুরে যে ৫টি প্ল্যান্ট আছে তারমধ্যে এখন ৪টি মোটামুটি চলছে। এর মধ্যে ১ নম্বর এবং ২ নম্বর ইউনিট ২০ মেগাওয়াট করে জেনারেট করছে। ৩ নম্বর ইউনিটটি ওভারহোলিং এর জন্য দিতে হয়েছে। ৪ নম্বর ইউনিটটি চলছে, তবে সেটা ৫০ মেগাওয়াটের বেশী উৎপাদন করতে পারছে না। ৫ নম্বর উইনিটটি ৬০-৬৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হওয়া উচিৎ ছিল কিন্তু বেশী পারছে না, তবে সেটা এখনও চলছে। তার কারন, টিউব লিকেজের জন্য। সেটা এখনও সেরে উঠতে পারিনি, ওভারহোলিং করতে হবে। সেপ্টেম্বর মাস নাগাদ বসাতে পারবো, তবে যতদিন পারি চালানোর বন্দোবস্ত করেছি। পূজার সময়ে কিছু বিদ্যুতের চাহিদাকম থাকে, সেই সময়ে ওভারহোল করে নিতে পারবো। আমি এটা বলছি না, কলকাতার যা চাহিদা সেটা দুর্গাপুর থেকে মেটাতে পারবে। তবে এটা ঠিক নয় যে, আমাদের পক্ষ থেকে প্রচেষ্টা হচ্ছে না। বড় বড় কথা অতীশবাবু বলে গেলেন। ৪ কোটি টাকা ১ বছরে লাভ করেছেন - সেই হিসাব দেখালেন। কিন্তু তিনি একথা স্বীকার করলেন না যে, তাদের গাফিলতির জন্য, তাদের দূরদর্শিতার অভাবের জন্য আজকে দূর্গাপুর প্রজেক্টেরএই ৫ টি প্ল্যান্টের এই অবস্থা সৃষ্টি হয়েছে। লঙ টার্ম প্রজেক্ট সম্পর্কে ডি পি এল একটা বিস্তারিত তদন্ত করেছে। তারা একটি রিপোর্ট দিয়েছেন। সেই রিপোর্টে বলছেন, এনটায়ার রি-ইঞ্জিনিয়ারিং দরকার এবং তারজন্য ৩৬ মাস থেকে ৪০ মাস সময় লাগবে। ১১ কোটি টাকার মতন খরচ হবে এবং

তারজন্য বিদেশ থেকে বিভিন্ন পার্টস আনতে হবে। আমরা সেই পার্টস আনানোর জন্য একটা সেল্ তৈরী করেছি। সেই সেলের মাধ্যমে আমরা লঙ টার্ম কাজে হাত দেবো। মাননীয় সদস্যদের অবগতির জন্য শুধু এইটুকু বলতে পারি, সরকার পক্ষ থেকে আমরা যতদূর সম্ভব চেষ্টা করছি। অতীতে যারা ভুল-ভ্রান্তি করে গেছেন তারা যদি মনে করে থাকেন যে, আমরা রাতারাতি সংশোধন করে দিতে পারবো তাহলে তাঁরা ভুল করছেন। এখানে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো, এখানে অনেকে বলছেন, বিদ্যুতের অবস্থা খারাপ হয়ে আসছে। কিন্তু খারাপ হয়ে আসছে কেন ? আপনারা জানেন, বিদ্যুতের চাহিদা ক্রমশঃ বাড়ছে। অনেকে বলছেন, পশ্চিমবঙ্গে শিল্পের সম্প্রসারন নাকি হয়নি। কিন্তু আমি বলছি, প্রায় ১২০ কোটি টাকার মতন বিনিয়োগ পশ্চিমবঙ্গে হয়ে গেছে এবং কমিশন হয়েছে। এই কমিশন হওয়ার জন্য তাদের বিদ্যুৎ সরবরাহ করতে হয়েছে। কাজেই বিদ্যুতের চাহিদা বেড়ে গেছে। আপনারা এমন অবস্থার সৃষ্টি করে গেছেন বিগত ৩ বছর আগে যে, কোন নতুন প্ল্যান্ট বাসানো হয়নি এবং তার অপারেশন হয়নি। অন্যান্য প্রদেশে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেই সম্পর্কে আমি কিছু বলছি না। শুধু এইটুকু বলছি, আপনাদের নিজেদের দোষটুকু ঢেকে আপনারা আজকে তুলে ধরার চেষ্টা করছেন। কিন্তু তার দ্বারা রাজনৈতিক উদ্দেশ্য হয়তো খানিকটা সাধিত হতে পারে, জনসাধারন হয়তো খানিকটা ভুল ভাবতে পারেন, কিন্তু এইটুকু জেনে রেখে দেবেন, আপনারা যে দায়-দায়িত্ব আমাদের উপর চাপিয়ে দিয়েছেন সেই দায়-দায়িত্ব কিন্তু আপনাদের থেকে আমাদের উপর অনেক বেশী পড়ছে এবং তা আমরা চেষ্টা করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে বিদ্যুৎ সংকট অতীতের সমস্ত নজিরকে ছাড়িয়ে গেছে এটা একটা কঠোর বাস্তব সত্য। এই বাস্তব সত্যকে উড়িয়ে দেওয়া যায় না এবং এই মর্মে আজকে যে মুলতুবী প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে আমার বক্তব্য পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে এই বিদ্যুৎ সংকট নিরসনের কথা ভাবতে হবে, পশ্চিমবাংলার সমস্ত ভুক্তভোগী মানুষের সঙ্গে সুর মিলিয়ে আমি এই বক্তব্যটা তাঁর কাছে রাখতে চাই। আজকে যে বিষয়টা সমস্ত দিক থেকে সবচাইতে বেশী ভাবিয়ে তুলেছে সেটা হচ্ছে কৃষি উৎপাদন থেকে সুরু করে কলকারখানার উৎপাদন এবং পশ্চিমবাংলার সমস্ত ধ্যান ধারণা একেবারে ভেঙ্গে পড়েছে। পশ্চিমবাংলার লক্ষ, কোটি মানুষের জীবন যাপন এবং রুজি রোজগার একেবারে বন্ধ হতে চলেছে এই বিদ্যুৎ সংকটের ফলে। আজকে সমস্ত সভ্য নাগরিকদের জীবনযাত্রা ব্যাহত হতে চলেছে। এমন একটি মারাত্মক সমস্যার সমাধানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ মন্ত্রী তাঁর যে চরম দায়িত্ব জ্ঞান হীনতা দেখিয়েছেন সেটা যে একটা নজির বিহীন জিনিস এটা বলতে বাধ্য হচ্ছি। আজ আমি তাঁকে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ বিভাগের দায়িত্ব প্রাপ্ত মন্ত্রী বলব না, বিদ্যুৎ বিভাগের দায়িত্ব স্খলন করার মন্ত্রী বলব, সেটাই এখন আমার সামনে প্রশ্ন হয়ে দেখা দিচ্ছে। কারণ আজকে ৩৮ মাস তাঁরা ক্ষমতায় আসার পর একই অবস্থা চলেছে। অতীতের কংগ্রেস সরকারের আমলে বিদ্যুতের ক্ষেত্রে যাঁর উপর দায়িত্ব ছিল তাঁরা যে সে দায়িত্ব ঠিক ঠিক পালন করেছেন এ কথা অস্বীকার করার উপায় নেই। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার এখানে দুটো কথা তোলবার চেষ্টা করেছেন, একটা হচ্ছে অতীতেও বিদ্যুৎ সংকট ছিল, কিন্তু এখন বিদ্যুৎ সংকটটা তার থেকে খারাপ অবস্থা হয়েছে এই বাস্তব সত্যকে অস্বীকার করার উপায় নেই এবং তাঁরা আরও বলেছেন যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও বিদ্যুৎ সংকট আছে, সুতরাং পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সংকট না হওয়ার কোন কারণ নেই। হ্যাঁ, বিদ্যুৎ সংকট অন্যান্য রাজ্যেও হয়েছে, পশ্চিমবঙ্গেও চলেছে, সে নজির সকলে ভাল করেই জানেন, কিন্তু পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সংকট

ভারতবর্ষের অন্যান্য রাজ্যের বিদ্যুৎ সংকটের থেকেও ভয়াবহ। ষ্ট্যাটিসটিকস এবং ডাটাস দেওয়া হয়েছে বক্তব্যের সময়ে। অন্যান্য রাজ্যে হয়, সেখানে হাইড্রো ইলেকট্রিক প্রোজেক্ট, ফলে জল যখন না থাকে তখন সাময়িকভাবে সংকট হয় কিন্তু পশ্চিমবঙ্গে হাইড্রো ইলেকট্রিক প্রোজেক্ট নয় এখানে থার্মাল পাওয়ার প্রোজেক্ট - তাপ বিদ্যুৎ প্রকল্প। এর ফলে সারা বছর পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সংকট হচ্ছে, অন্যান্য জায়গায় সাময়িক সংকট। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তো বলেছেন যে ঐ অতীতের সরকার তাদের যে সমস্ত অপকর্ম তার জন্যই আমাদের এই অবস্থা হচ্ছে - তিনি কয়লার নজির দেখিয়েছেন, জলের অভাব দেখিয়েছেন প্ল্যান্টের অবস্থার কথা বলেছেন, আজকে সাঁওতাল ডি'র বিদ্যুৎ প্রকল্প বলুন, কোলাঘাটের কথা বলুন কোথাও কাজ হচ্ছে না। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে বিদ্যুতের ভগ্নাংশটুকুও উৎপাদন হচ্ছে কি ?

[4.20 - 4.30 p.m.]

আজকে যে ওয়েষ্টেজ হচ্ছে, যে পাওয়ার প্ল্যান্ট নষ্ট হচ্ছে সেই পাওয়ার প্ল্যান্টের মেন্টেন্যান্সের কোন ব্যবস্থা সরকার কি করতে পেরেছেন? আপনার প্রশাসন সেখানে ব্যর্থতার পরিচয় দিচ্ছে। আজকে সমস্যা নিরসন করা দূরের কথা সমস্যা আরো মারাত্মক অবস্থায় চলে গেছে। তার অন্যতম মূল কারণ হচ্ছে সংকীর্ণ দলীয় দৃষ্টিভঙ্গী থেকে আপনি বিদ্যুৎ পর্ষদকে ভেঙ্গেছেন, দপ্তরের মধ্যে বিভিন্ন কর্মচারী, ইঞ্জিনিয়ারদের বদ-বদল করেছেন, যে কাজের জন্য যে উপযুক্ত নয় তাকে সেই কাজের দায়িত্ব দিয়েছেন, ফলে একটা বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছে। কাজেই সমস্যা নিরসন হওয়া দূরে থাক, সমস্যা একটা মারাত্মক অবস্থার মধ্যে গেছে । একথা বলতে বাধ্য হচ্ছি বামফ্রন্ট সরকারের আমলে বিদ্যুৎ সংকট অতীতের সমস্ত বিদ্যুৎ সংকটের রেকর্ডকে ছাড়িয়ে গেছে। এরজন্য বামফ্রন্ট সরকারের ব্যর্থতাই দায়ী এই কথা বলতে বাধ্য হচ্ছি।

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুত সংকট বিষয়টা খুব গুরুত্বপূর্ণ, সুতরাং এই প্রসঙ্গে আলোচনা হওয়া দরকার এবং সেই আলোচনা হচ্ছে, আলোচনা হওয়া ভালো। সংকট গুরুত্বপূর্ণ বলে আলোচনা হচ্ছে, সেজন্য এ্যাডজোর্নমেন্ট মোশান সমর্থন করতে হবে তার কোন মানে হয় না, সুতরাং সমর্থন করতে পারছি না। কথা হল পশ্চিমবাংলায় মাত্র ৫ বছর কি ৬/৭ বছর যুক্ত ফ্রন্ট ছাড়া একটানা ক্ষমতা ভোগ করেছেন কংগ্রেস এবং শুরু থেকে এ পর্যন্ত তারা শাসন ক্ষমতায় আছেন। বিদ্যুতের ব্যাপারটা আজকের নয়, পুরাতন ব্যাপার, সেজন্য অনেক বেশী দায় দায়িত্ব তাঁদের আছে, সেই দায়-দায়িত্ব তাঁদের ছিল একথা স্বীকার করা উচিত। তবে একথা আমিও বলব তার মানে এই নয় যে বামফ্রন্ট গভর্নমেন্টের কোন দায় দায়িত্ব নেই, তাঁদের কোন ত্রুটি বিচ্যুতি নেই, নিশ্চয়ই এই সম্পর্কে সমালোচনার আছে। সমালোচনা উৎপাদনের দিক থেকে। আমাদের রাজ্যে বিদ্যুতের যা প্রয়োজন এবং দিনের পর দিন বিদ্যুতের যে চাহিদা বাড়ছে সেই অনুযায়ী আমাদের এখানে বিদ্যুত উৎপাদন হচ্ছে না। বিদ্যুৎ উৎপাদন না হওয়ার পিছনে যাই কারন থাকুক না কেন উৎপাদনের কাজ যাতে ভালভাবে চলে তারজন্য বামফ্রন্ট সরকারের কাছে আবেদন জানিয়েছিলাম এবং আমরা একথা বলেছিলাম যে বিদ্যুত বিভাগের নিরপেক্ষ কর্মী, অন্যান্য যে সমস্ত ট্রেড ইউনিয়ন সংস্থা আছে, তারা সরকারী দলের সমর্থক হোন বা বিরোধী দলের সমর্থক হোক তাঁদের সকলকে ডেকে আলোচনা করে তাঁদের কাছ থেকে ভাল করে জেনে নেওয়া দরকার যে সমস্যা কোথায় এবং তাঁদের সাজেসান অনুসারে কিভাবে সেই সমস্যার সমাধান করা যায় তার ব্যবস্থা করা দরকার। কিন্তু দুঃখের বিষয় এই সময়ের মধ্যে কোন সম্মেলন ডাকা হয়নি, তাঁদের সঙ্গে এই ব্যাপারে কোন আলোচনা করা হয়নি। আমি প্রস্তাব করব যত তাড়াতাড়ি সম্ভব আমাদের পশ্চিমবঙ্গ সরকার এই রকম একটা সম্মেলন ডাকবেন, এবং তাঁদের সঙ্গে আলোচনা করবেন। অন্যান্য রাজ্যে বিদ্যুত সংকট আছে এটা ঠিকই, কিন্তু

একথাও ঠিক যে অন্যান্য রাজ্যের যে বিদ্যুত পর্ষদ তারা তাদেব উৎপাদন ক্ষমতার প্রায় শতকরা ৫০থেকে ৬০ ভাগ ব্যবহাব করতে পারে, আর পশ্চিমবঙ্গের যে বিদ্যুত পর্ষদ তারা তাদের উৎপাদন ক্ষমতার মাত্র শতকরা ৩৫ ভাগ ব্যবহার করতে পারে। অন্যান্য রাজ্যে যদি ৬০ ভাগ ব্যবহার করা যায় তা হলে পশ্চিমবঙ্গে ৩৫ ভাগ ব্যাবহার হবে কেন? ৬০ ভাগ বা তারচেয়ে বেশী ব্যবহার করা যাবে না কেন সে সম্বন্ধে ভেবে দেখতে অনুরোধ করব। পশ্চিমবঙ্গ সরকারের এই ব্যাপারে যেমন দায়-দায়িত্ব আছে তেমনি সঙ্গে সঙ্গে প্রধান যে বিদ্যুত উৎপাদক এবং সরবরাহকারী সি ই এস সি তাদেরও দায়-দায়িত্ব আছে। সি ই এস সি'র উৎপাদন ক্ষমতা ৩২৮ মেগাওয়াট। যদিও একথা বলা হচ্ছে যে তাদের বয়লার অত্যন্ত পুরানো তবুও এই বেসরকারী সংস্থার ২২০ থেকে ২৪০ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন করার ক্ষমতা আছে। কিন্তু তারা বিদ্যুত উৎপাদন করছে ১২৮ থেকে ১৩০ মেগাওয়াটের মত।

তাদের উৎপাদন বেড়েছে কিন্তু কাজে লাগছে না। স্যার, এরা রাত্রে উৎপাদন করছে না কারণ তারা স্টেট ইলেকট্রিসিটি বোর্ড থেকে প্রতি কিলোওয়াট ঘন্টা মাত্র ১১ পয়সায় কেনে এবং ঐ একই পরিমান বিদ্যুত অন্য সময়ে তাদেব কিনতে হয় ২৩ পয়সায়। ঐ একচেটিয়া সংস্থা বামফ্রন্ট সরকারকে অপদস্থ করতে চায় এবং সেই মনোবাসনা থাকাব ফলে, তারা উৎপাদনের দিকে নজর না দিয়ে উৎপাদিত বিদ্যুত নিয়ে কিভাবে মুনাফা করবে, সেই চেষ্টা করছে। আমি মনে করি সবকারের এ দিকে নজর দেওয়া উচিত। পশ্চিমবাংলায় কয়েকটি গ্যাস টারবাইন বসান হয়েছে কিন্তু তার দ্বারা সমস্যার সমাধান হয়নি। আমার কাছে যে হিসাব আছে, তাতে দেখছি ঘন্টা প্রতি খরচ তিলজলায় ২৭,৮১৫ টাকা, শিলিগুড়িতে ১৩,৮৯২ টাকা, হলদিয়াতে ২৭,৫৮৭ টাকা অর্থাৎ দেখা যাচ্ছে এই গ্যাস টারবাইনে ঘন্টায় যে ৬৯ হাজার টাকা খরচ হচ্ছে বিভিন্ন জায়গায়। কিন্তু এর মাধ্যমে যে উৎপাদন বেড়েছে, তাতে আমাদের রাজ্যের বিদ্যুত সমস্যাব সমাধান হয়নি। আমি রজনীবাবুকে একটা কথা স্মরণ করিয়ে দিচ্ছি এবং আশা করি তাঁর মনে আছে বিদ্যুৎ উৎপাদন বাড়াবার জন্য, দাঁতনে নিউক্লীয়ার পাওয়ার প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছিল। কাজেই রজনীবাবুকে বলছি - আসুন আমরা সকলে মিলে দিল্লী গিয়ে দাঁতনের ঐ প্ল্যান্ট সম্বন্ধে বলি, আশা করি রজনীবাবু এই ব্যাপারে এগিয়ে আসবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি চিফ হুইপের কাছে শুনলাম যে আজকে এই রকম একটা প্রস্তাব আসবে। আমি তাঁকে বললাম যে এই ব্যাপারে আলোচনা হওয়া উচিত, কারণ সত্যই বিদ্যুতের ক্ষেত্রে একটা সংকট চলেছে। অবশ্য আমি জানিনা এই যে আলোচনাটা এখানে হচ্ছে তাতে কোন অসুবিধা হবে কিনা, কারণ আপনি হয়ত জানেন হাইকোর্টে একটা মামলা হচ্ছে বিদ্যুতের ব্যবস্থা এবং অব্যবস্থা নিয়ে এবং তাতে হাইকোর্টের জজ তিনজনকে নিয়ে একটা কমিটি করেছেন এটা তদন্ত করবার জন্য। ওটা হয়ে গেলে তখন মামলার শুনানী হবে হাইকোর্টে। রুলসে সাধারণভাবে দেখছি এই রকম একটা মামলা থাকলে আলোচনা করা ঠিক নয়। যাই হোক আপনি অনুমতি দিয়েছেন, সেজন্য আলোচনা হচ্ছে। তবে এক হিসাবে এটা ভালই হয়েছে কারণ বিরোধী পক্ষ যাঁরা রয়েছেন তাঁদের বক্তব্য কিছু কিছু সংবাদপত্রে বেরোবে, মানুষ তা দেখবে পড়বে, এবং সেটাই ওঁরা চান। কিন্তু জিজ্ঞাসা করি, বিদ্যুতের এই যে সংকট তার সুরাহা কিভাবে হবে, সেটা তাঁরা এক মিনিটের জন্য চিন্তা করেছেন কি ? এক আধজন বাদ দিলে মনে হচ্ছে এই সব তাঁদের চিন্তার মধ্যে নেই। তাঁরা ভাবছেন - এই প্রস্তাব এলে বামফ্রন্টকে একটু গালিগালাজ করতে পারব, এবং আলোচনার মাধ্যমে বলতে পারবেন বিদ্যুত-এর সংকটের সমাধানের জন্য এঁরা কিছুই করছেন না। বিরোধী পক্ষ থেকে যে সমস্ত বক্তব্য রাখা হয়েছে তাতে কংগ্রেস (আই) বললে, আমার বলার কিছু ছিলনা, কিন্তু এস ইউ সি

আবিস্কার করেছে, ভারতবর্ষে বিদ্যুতের ক্ষেত্রে সংকট এমন কিছু নয়, ঐ বৃষ্টি টিষ্টি হয়নি, এই রকম একটা ব্যাপার। আশ্চর্য্য লাগে এই সব কথা শুনলে। আমার কাছে একটা রিপোর্ট আছে, সেটা আমি একটু পরে দেখাব।

**[4-30 - 4-40 P.M.]**

আমার কাছে যে রিপোর্ট আছে কেন্দ্রীয় সরকারের সেন্ট্রাল ইলেকট্রিক্যাল অথরিটি তাতে কিন্তু ঠিক এই কথা বলেন না, এটা জুন মাসে পাবলিশ হয়েছিল ১৯৮০ সালে, আমি তার মধ্যে যাচ্ছি না। দ্বিতীয় কথা হচ্ছে যে ডিভিসি সম্বন্ধে একটা কথাও কেউ বললেন না, ইন্দিরা কংগ্রেসের সদস্যরা যখন বক্তৃতা দিলেন। যদি সমাধানের প্রশ্ন থাকে বলবেন তো যে হ্যাঁ, ডি.ভি.সি. থেকে আপনাদের ৯৫ মেগাওয়াট প্রতিদিন দেওয়ার কথা আপনারা সেখানে পাচ্ছেন ২৫/৩০, কখন আবার ডিভিসিকেও আমাদের দিতে হচ্ছে। কাজেই কোথাও একটা গলদ আছে, আসুন আমরা সবাই বসে একটা সমাধান বের করি। কিন্তু একবারও তো এই ব্যাপারে উচ্চারণ করলেন না। এতেই বোঝা যাচ্ছে সমাধান ওঁরা চাননা। তবে পশ্চিমবাংলার মানুষ মূর্খ নয়, যতই তাদের অসুবিধা হোক, যতই সংকট থাকুক, আমরা জানি যে পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত সহ্য করছে অন্য কোথাও হলে কি হোতো আমি জানিনা। কিন্তু আমরা সাধারণ মানুষের সঙ্গে মিশি, আমরা তাদেরই প্রতিনিধি, আমি জানি গ্রামে শহরে শিল্পে ছাত্রদের, বিভিন্ন অংশের মানুষের কিভাবে অসুবিধা হচ্ছে, কিন্তু এই সমস্ত দায়িত্বজ্ঞানহীন কতকগুলি লোক যদিও তাদের কথায় পশ্চিমবাংলার মানুষ চলবে না আমি জানি। আমি জানি এক একটা সংবাদপত্র আছে, আনন্দবাজারের মত, রোজদিন তারা খোঁচা দিচ্ছেন শিল্পপতিদের বলছেন, আজও আছে যে কতদিন আর মানুষ মুখ বুজে সহ্য করবে, ছাঁটাই করবে, লে অফ করবে। কিছুই হতে পারছে না, কারণ আমাদের লেবার ডিপার্টমেন্ট থেকে, ইনডাসট্রিয়াল ডিপার্টমেন্ট থেকে একটা আলোচনা করে তাদের সঙ্গে একটা ব্যবস্থা হয়েছে। তাদের মধ্যেও যেটুকু দায়িত্ব আছে, অন্ততঃ কিছু অংশে - এ দায়িত্ব আমি এখানে দেখাতে পাচ্ছি না, যে ভাবে তাঁরা বক্তব্য এখানে রাখছেন। একবারও তো বললেন না - একজন অবশ্য বলেছেন আর কেউ বলেন নি যে কয়লা যে ধরণের দিচ্ছে আগে যে সব কয়লা খনি থেকে কয়লা আসত এখন তা বদলে অন্য কয়লা খনি থেকে দিচ্ছে, স্ল্যাম্প পোন্স এখন দিচ্ছে তাতেও অনেক সময় অসুবিধা হচ্ছে, একথা তো কেউ বললেন না। ভেলের কথা তো কেউ বললেন না যে ৩ নম্বর নতুন ইউনিট, পুরণো নয়, এক এবং দুই নম্বর ছেড়ে দিন, সাঁওতালডিতে নতুন ইউনিট ৫ বার খারাপ হয়েছে যখন থেকে আমরা কমিশন করেছি, ভেলের লোক দেখে গেছে - আমাদের অনেক ইঞ্জিনীয়ার বলেছেন আমরা নেব না আপনাদের হাত থেকে, ঠিকমত দেখিয়ে দিন - তবে ওরা সাহায্য করেছে, গলদ হয়ত কিছু আছে কিন্তু তাঁরা এসে বলেছেন, আমি দিল্লীতে তাঁদের বলেছি তাঁরা বসিয়েছেন - এটি আজকের কথা নয় এক বছর আগে থেকেও এই সব জিনিষ হচ্ছে। তাঁরা দেখিয়েছেন। তারপর আমরা নিয়েছি - এই হচ্ছে ৩ নম্বর নতুন ইউনিট। এ সম্বন্ধে কেউ কিছু বললেন না। ইনষট্রুমেনটেশন লিমিটেড যাঁরা আমাদের সাহায্য করেন বিশেষ করে নতুন প্রকল্প গুলিকে - তাঁদের কথাও তো কেউ বললেন না। এখানে একজন বললেন ৪ নম্বর সাঁওতালডি বলুন তো কবে হবে ? - আমার পক্ষে বলা সম্ভব নয়। ইতিমধ্যে ৪/৫ মাস দেরী হয়ে গেছে, আমাদের যা টার্গেট ছিল আমরা তা রাখতে পারিনি। কেননা ইনস্ট্রুমেনটেসান লিমিটেড এর কয়েক হাজার শ্রমিক টেকনিসিয়ানস তাঁরা ষ্ট্রাইক করেছে সর্বভারতীয় ক্ষেত্রে। আমাদের হলে আমরা অন্ততঃ এদের সঙ্গে ডেকে কথা বলতাম, আলোচনা করতাম, - কী দাবী, অন্যায় কি ন্যায় আমরা আলোচনা করতাম। ইন্দিরা কংগ্রেস সরকার হওয়ার পরে দুইবার আমাকে এফর্ট করতে হয়েছে, চেষ্টা করতে হয়েছে, আমি ওঁদের বলেছি কেন তাঁদের ডাকছেন না, আলোচনা করছেন না। যেসব ট্রেড ইউনিয়ন আছে

তাদের কাছে খবর পাঠিয়েছি কেননা আমাদের কাজ তাহলে ৪ মাস আগেই হয়ে যেত। হাত গুটিয়ে বসে আছেন ইনসট্রুমেনটেসন লিমিটেডের কর্মচারী, তাঁরা বলছেন আমরা কাজ করতে পারব না, কিন্তু আমরা কতদিন আর অপেক্ষা করব, আমরা তাদের খবর পাঠিয়েছি যে আমাদের পক্ষে আর অপেক্ষা করা অসম্ভব। কারণ এর জন্য তো আমরা দায়ী নই, কেন্দ্রে তাঁরা যান, লড়াই করুন, আন্দোলন করুন কিন্তু আমাদের কাজ বন্ধ হয়ে যাচ্ছে, কি ভয়ংকর কথা, ৪ নং ইউনিট ইতিমধ্যেই ৩/৪ মাস দেরী হয়ে গেছে। এবার আমবা ঠিক করেছি, এবার আমরা কাজ করব। আশা করি সমর্থন পাব আপনাদের কাছ থেকে, বিশেষ করে এখানে যেসব বক্তা বললেন আমি তার মধ্যে না গিয়ে বলতে চাই ওদের যে বক্তব্য মানুষ তা বুঝবেন। আমার এখানে কিছু পুনরাবৃত্তি করতে হচ্ছে এবং যা আমি বাজেট বক্তৃতায় বলেছি অন্য সময় সুযোগ পেয়ে বলেছি, প্রশ্নোত্তরে বলেছি তবুও আর একবার বলছি যে এক বিষয়ে আমরা ওদের সঙ্গে একমত যে বিদ্যুতের অবস্থা খারাপ, সংকটজনক। যে সংকট চলছে মানুষের অসুবিধা হচ্ছে কৃষি শিল্পের অসুবিধা হচ্ছে কিন্তু তারপরে আর ওদের সঙ্গে আমাদেব কোন মিল নাই, কারণ ওরা দেখাতে চাইছেন পশ্চিমবঙ্গ আজকে অন্ধকার, বামপন্থী সরকারই তারজন্য দায়ী এটা কি ঠিক ? ব্যাধিটা যদি ঠিকমত নির্ণয় না করা যায় তাহলে ওষুধটা কি দেবেন, ডাক্তারীটা কি হবে ? এখানে সমস্ত ভুল হচ্ছে। সেজন্য আমি এটা দেখিয়ে দিতে চাইছি এটা আমাদের নয়, গণিখান চৌধুরী মহাশয়ের, সেখানে এই বইয়োতে লিখেছে, এগুলি মাঝে মাঝে মনে করা ভাল, কারণ আমাদের কিছু সংবাদপত্র আছে যারা এসব কখনও লিখবে না। আব আমার দিল্লী গেলে খারাপ লাগে, এসব নিয়ে প্রচার করিনা যে দিল্লীতে এসব ৬ মাস ধবে চলছে। ৩/৪ দিন আগে দিল্লীতে গিয়েছিলাম সেখানে কাগজে দেখলাম -In large parts of Delhi power cut for 4 to 5 hours. দেখলাম এটা। এখানে আমি দেখেছি, উত্তরপ্রদেশ বলুন, দিল্লী, চন্ডীগড়, পাঞ্জাব, হরিয়ানা, যুক্তপ্রদেশ, গোয়া, গুজরাট, রাজস্থান, মধ্যপ্রদেশ, কর্ণাটক, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, প্রত্যেক জায়গায় রেসট্রিকশন, কোথাও ১০ভাগ, কোথাও ৪৫ ভাগ, কোথাও ৬০ ভাগ।

(কংগ্রেস বেঞ্চ থেকে জনৈক সদস্য : আর এখানে ?)

এখানে ২৫ ভাগ আছে, ম্যাকসিমাম যেটা হয় এবং শুধু এই নয়, যেমন বিহারে, একরূপ রেসট্রিকশন নেই, বিহারে কোন পাওয়ার নেই, সেখানে কংগ্রেস (ই) সরকাব, সেখানকার মুখ্যমন্ত্রী আমাকে একটা চিঠি পাঠালেন, - আমাদেব এখানে পাওয়ার নেই -- সেটা অবশ্য অন্য কারণে হরতাল টি সব আছে, নোটিশ দিয়েছে, যদি কিছু পাওয়ার দিতে পারেন, আমি অবশ্য জানিনা, খোঁজ নেব, আমি বললাম, কিন্তু আপনি তো জানেন আমার কি অবস্থা, কি অবস্থায় দাঁড়িয়ে আছি, এমন কি যেখানে ডিভিসি আপনাকে দেবার কথা এবং আমাকে দেবার কথা, তাদেরও আমাকে দুই একবার দিতে হয়েছে, তারপর দুর্গাপুর স্টিল প্ল্যান্টের ম্যানেজিং ডাইরেক্টর তিনি বললেন - আমার এখানে চরম দুর্গতি, আপনি যদি আমাকে উদ্ধার করতে পারেন। তো, আমি কোথা থেকে উদ্ধার করব, আমাদের তো এই অবস্থা, নাগরিক জীবনের এই অবস্থা, তবুও একথা বলতে বলেছি, ভারতবর্ষের সরকার, বললে তো কিছু করতেই হবে, আমি বললাম আপনি লাইন টাইন টানুন যতক্ষণ না কাপটিভ প্ল্যান্ট হয়, ততক্ষণ কিছু অন্ততঃ দেবার চেষ্টা করব। [illegible] কর্পোরেশন, হলদিয়ায় হয়ে বসে আছে, চলছে না কেন ? কয়েকমাস হয়ে গেল, আমাদের দেবার কথা, কিছু চলছে না আমবা যখন বললাম .....

**মিঃ স্পিকার :** According the rule 369 I have the power to suspend another rule 65. I accordingly extend the time for discussion by another half an hour.

**শ্রী জ্যোতি বসু :** আমি যেটা বলছিলাম, আমরা যা করেছি, আমি আবার জিজ্ঞাসা করি, এখান থেকে প্রশ্ন উঠেছে, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই এটা করেননি কেন, কেন মেয়াদ বাড়িয়ে দিয়েছেন ৩০ বছর, এর কোন জবাব আজ অবধি পাচ্ছি না, আমি আশা করি জবাব দেবেন। আমরা এসে করেছি কোলাঘাট, ১৯৭৩ সালে অনুমোদন হয়েছিল, ১৯৭৭ সাল শেষ হবার পরও জমি পর্যন্ত আপনারা অধিগ্রহন করেননি। কেন, এর জবাবটা নিশ্চয়ই দেবেন। এই দুটো যদি হত তাহলে আমাদের অভাব থাকতো না। এভাবে ব্যানডেল সাঁওতালডি, আপনাদের যে সময়ে যা করার কথা ছিল কেন করে যাননি ? এই প্রশ্নের জবাব আজকে তিন বছর ধরে পাচ্ছি না। এখন আমাদের ঘাড়ে সব পড়েছে। আর যিনি এই প্রস্তাব আনলেন তিনি সব বুঝেন কিনা। তিনি বলে দিলেন তিন বছরে থার্মাল প্ল্যানে হয়ে যাবেনা ? হবে নাকি, ফারাক্কা কেন্দ্রীয় সরকার শুরু করেছেন, কয় বছর লাগবে? আমি এখানে ছিলাম না, এই নির্লজ্জ লোক, উনিই হচ্ছেন কংগ্রেস (ই) লীডার, আমি দিল্লীতে ছিলাম, দিল্লী থেকে এসে দেখলাম, আর আনন্দবাজার এসব পেলেতো খুশী হয়, বড় বড় শিরোনামা দিয়ে বার করে, আমি নাকি দুর্গাপুরে জমি নিয়ে আমার ছেলেকে দিয়ে দিয়েছি, সব লোকজনকে তাড়িয়ে দিয়েছি। ডঃ বিধান চন্দ্র রায় দুর্গাপুরে সমস্ত জমি নিয়েছিলেন, বিভিন্ন ব্যাপারে, আমরা এক ইঞ্চি জমিও নিইনি।

এই সব জেনেশুনে ওঁরা অসত্য কথা বলছেন জনগণের প্রতিনিধি — লজ্জা হওয়া উচিত। তার পর আমি যেটা বলতে চাচ্ছি যে আমাদের যতগুলি অসুবিধা আছে তার কিছু কিছু আমি বললাম কিন্তু আমাদের নিজেদের কোন অসুবিধা নাই। তবে সবই কি বাইরের অসুবিধা ? না। আমি আরও বলেছি যে সরকারী নিয়ম লঙ্ঘন করে প্রায় সাড়ে বার হাজার লোককে আপনারা চাকুরী দিয়েছিলেন যাদের মধ্যে কিছু কিছু সমাজবিরোধী, কিছু কিছু গুণ্ডাও আছে। এইভাবে কি করে পাওয়ার প্ল্যান্ট চলে ? এদের কোন ট্রেনিং-এর ব্যবস্থা হোল না এই ভাবে কি করে চলতে পারে? আগেকার কংগ্রেস আমলে আমরা এ জিনিস দেখিনি যা এই ১৯৭২ সালের পর এই সব জিনিস দেখলাম। এর ফল আমাদের আজকে ভুগতে হচ্ছে। আজকে কর্মীরা কিছু কিছু ভাল কাজ করছে কিন্তু কিছু কিছু লোক আছে যাদের কাজের কোন রকম মন নাই এদের মত দায়িত্বজ্ঞানহীন। কিন্তু এটা খুব সামান্য। শ্রমিকদের বলা হচ্ছে তারা ওভারটাইম নিচ্ছে কিন্তু সব জায়গাতেই কি তারা ওভারটাইম নিচ্ছে? আজকে তাদের বিরুদ্ধে এই সব কথা বলা হচ্ছে। তাদের বিরুদ্ধে যদি এই রকম ভাবে বিষোদগার করা হয় তাহলে কি কাজ হবে ? কিছু এই রকম আছে কিন্তু তাই বলে ১২ হাজার লোকই কি এই রকম করছে। মূলত আমি যে কথা বলতে চাই যে দুর্ভাগ্যবশতঃ এমন সব ইউনিয়ন আছে যারা প্রতি বছর দুবার করে স্ট্রাইক ডাকেন যেমন আই এন টি ইউ সি। এবং অন্য অংশের শ্রমিকরা সেটা বাধা দেয়। আর অন্য ইউনিয়ন যে দিন স্ট্রাইক ডাকেন তখন আরও বেশী করে সব জিনিস পাওয়া যায়। তাই ওঁদের লোকে ঠাট্টা করে বলে আরও বেশী করে স্ট্রাইক ডাকুন। আমি কোন দিন আমি সেই সব শ্রমিকদের ওঁদের বলতে শুনিনি যে তোমরা এই সব কোরো না। তাদের দাবী কিছুই নাই, দাবীর তো আড়াই কোটি টাকা আমি দিয়ে দিয়েছি - কিসের দাবী আছে ? কোন দাবী নেই। এই সব কথা আমি ওঁদের মুখ থেকে শুনলাম না। কাজেই ইঞ্জিনীয়ারদের টেকনিসিয়ানদের সঙ্গে নিয়ে তাদের সবার সঙ্গে আলোচনা করে আমাদের চলতে হবে কারণ এছাড়া কোন উপায় নেই। কিন্তু আমরা যদি এই ব্যাপারে একমত না হই যে যারা কাজ করবে না অন্যায় করবে ডিসিপ্লিন মানবে না তাদের যে ওঁরাই প্রশ্রয় দেন - তাদের আমরা প্রশ্রয় দিই না যেটা বিরোধী দল প্রশ্রয় দিচ্ছে বিশেষ করে ইন্দিরা কংগ্রেসকে আমি বলছি এবং এই জিনিস এখানে হয়ে চলেছে। আমি পরিশেষে এই কথা বলতে চাই যে সর্ট টার্ম মেজার হিসাবে আমরা যেটা করছি সে সম্বন্ধে। ওঁরা কোন মেনটেনেন্স করেন নি সমস্ত অপরাধমূলক কাজ - ১৮ মাস যেটা চলতে পারে ওভার অল মেনটেনেন্স করার কথা ওঁরা সেটা

*করেন নি। আমরা সেখানে এক একটাকে বসিয়ে দিয়ে সেগুলি করেছি এবং তাতে মানুষের অসুবিধা* হয়েছে। কারণ ৮০ মেগাওয়াট- এর মেসিন যদি বসে যায় তাহলে আমার কোন রিসোর্স নেই কোথা থেকে সেই ৮০ মেগাওয়াট পাবো। যদি ডি.ভি.সি. আমাকে ৯২ এর জায়গায় ২৫/৩০ দেয় তাহলে বাকীটা কোথা থেকে পাবো সেটা ওরা বলে দিন আমাকে। এখানে কেউ কেউ বললেন এবং মাঝে মাঝে শুনি যে আমাদের নাকি ভারতবর্ষের অন্য জায়গার তুলনায় লোড ফ্যাক্টর যেটা সেটা কম হচ্ছে সব থেকে। এটা তো ঠিক নয়। এটা তো কেন্দ্রীয় সরকারের হিসাব। এটা তো আমাদের তৈরী করা হিসাব নয়। Plant load factor of thermal stations in West Bengal for 1979-80 was higher than the plant load factor of the whole country's average. In 1979-80 the plan load factor for all India thermal station was 45.41. এটা হাইডেলের কথা নয়, থারম্যালের কথা, as against the plant load factor of West Bengal was 45.57.৪৫.৫৭ এটা অল ইন্ডিয়া এ্যাভারেজ।

কিন্তু তবু কিছু হচ্ছে না। কিন্তু এতে জনসাধারনের স্বার্থ কি - কিছুই নয়। এবং এটা এই জন্য আমাদের বলতে হবে যে তা সত্ত্বেও কিছুটা উন্নতি হলেও পুরোটা হচ্ছেনা। কারণ আমাদের এখানে এই দু বছরের মধ্যে ৭৫ মেগাওয়াটের বেশী আমরা কানেকশন দিয়েছি শিল্পে বলুন বা প্রাইভেট মালিকদের বলুন। কিন্তু সেই অনুযায়ী আমরা ইমপ্রুভ করতে পারিনি। নূতন যেগুলি হচ্ছে এবং সেখানে কি কি অসুবিধার মধ্যে পড়েছি সেটা জানা দরকার। সবটাই আমাদের অপরাধ নয়। আমরা অনবরত কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রেখেছি রেল কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রেখেছি যাতে কয়লা ঠিকমত আছে - ঠিকমত যাতে কয়লা খনি থেকে কয়লা আসে তার জন্যও যোগাযোগ রেখেছি ; এই সব থেকে আরম্ভ করে ইন্সট্রুমেনটেসন লিমিটেডের সঙ্গে আমরা আলোচনা করেছি। কাজেই একটা কোন জায়গার দোষ ত্রুটি ধরলে কোন সমাধান তো হচেছ না। সেটা শুধু গালাগালির কথা হবে।

**[4-40 - 4-50 P.M.]**

কাজেই কোন এক জায়গায় আপনারা যদি দোষত্রুটি, দুর্বলতা ধরেন - সেটা সমাধানের কথা হচ্ছে না, গালিগালাজের কথা বলছেন। যেমন দায়িত্বজ্ঞানহীণ ইন্দিরা কংগ্রেস গালিগালাজ করছেন। এতে মানুষের কোন উপকার হবে না, এসব উস্কানি দেওয়া হবে। কাগজে দেখলাম ১ পয়সা নিয়ে পশ্চিমবাংলায় আন্দোলন হয়ে গিয়েছিল অথচ এই ভয়ংকর অসুবিধার মধ্যে পড়েছে মানুষ তবুও আন্দোলন হচ্ছে না। এক পয়সা কলমের খোঁচায় বন্ধ করে দেওয়া যায়। দেওয়ার যুক্তিও ছিল কিন্তু কলমের খোঁচায় বিদ্যুত উৎপাদন হয় না এটুকু বুদ্ধি মানুষের আছে। আমাদের যেখানে দোষত্রুটি আছে, দুর্বলতা আছে সেখানে কোহেসিভ কাজ হয় না, ইউনাইটেডলি কাজ করতে পারি না। সেখানে বোর্ড থেকে আরম্ভ করে তলা অবধি অনেক গলদ আছে, এগুলি আমাদের দেখতে হবে। এগুলি দেখলে নিশ্চয়ই কিছু ইমপ্রুভ করবে। ২৫/৩০/৪০ হোক আমাদের ইমপ্রুভ করার কথা। একজন সি.ই.এস.সি.-র কথা বলেছেন। ঐ হিসাব আমার কাছে নেই, আমি জানি না। আমার মনে হয় না ইচ্ছা করে কমিয়ে দিচ্ছে। আমাদের এস.ই.বি চেয়ারম্যানকে বলেছি ওদের সঙ্গে আলোচনা করুন। আমার কাছে প্রত্যেকদিন রিপোর্ট আসে এবং বিকালে দেখি ভালই করেন। ২২০/২৩০ করেন সকালে তারপর কমতে থাকে। কিন্তু সেটা ১-১/২ ঘন্টার জন্য, এটা আমাকে কেউ কেউ বললেন। এটা আমাদের নিশ্চয়ই দেখতে হবে। এখনই বলতে পারছি না। ১-১/২ ঘন্টা ঠিক থাকে তারপর কমতে থাকে, ২২০ থেকে ২১০-২০০তে নেমে আসে। এটা টেকনিক্যাল ব্যাপার, জানি না। টেকনিক্যাল ব্যাপার সম্পর্কে কেউ কেউ বলেছেন নিশ্চয়ই দেখব, বিবেচনা করব। আমাদের যা করণীয় নিশ্চয়

সেটা আমরা করব। কেন বিবেচনা করব না ? একটা দায়িত্বজ্ঞানহীণ সরকারের হাত থেকে মানুষ আমাদের হাতে সরকারের দায়িত্ব তুলে দিয়েছেন। কাজেই সেই মানুষগুলির পক্ষে আমাদের দাঁড়াতেই হবে, সেই মানুষগুলিকে আমাদের এগিয়ে নিয়ে যেতে হবে। কংগ্রেস দলের পক্ষ থেকে একটা রব উঠেছে, সবাই ব্যস্ত হয়ে গেছে যে রজনী দোলই এখনই মুখ্যমন্ত্রী হতে চাচ্ছেন তাড়াহুড়ো করে। আমি ওদের নেত্রীকে বলেছিলাম দিল্লীতে দেখা হয়েছিল, মুসকিল হচ্ছে এই আপনার চেলা চামুন্ডারা বড় ব্যস্ত হয়ে গেছে মন্ত্রী হবার জন্য, তারা অপেক্ষা করতে পারছে না। ১, ১-১/২ বছরও অপেক্ষা করতে পারছে না, এত ব্যস্ত কেন ? তিনি বললেন, না না, ও তো আমি জানি না কি হচ্ছে ওখানে। এই কথা বলে যে প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি চোরের মায়ের বড় গলা — আজকে মুখ্যমন্ত্রী যে কথা বললেন আমি সেদিন বিধানসভায় যে কথা বলেছিলাম আজকে আবার সেই কথা বলছি এবং মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবী করছি। ডি পি এল এর অপোজিটে যে নোটিফায়েড এরিয়া আছে সেখানে প্রায়রিটি লঙ্ঘন করে মুখ্যমন্ত্রীর ছেলে চন্দন বোসকে ১০ একর জমি দেওয়া হয়েছে বিস্কুট কারখানা করবার জন্য এবং এটা ১-১/২ কোটি টাকার স্কীম

(গোলমাল)

তিনি এই বিষয়ে তার বক্তব্য রাখুন। আজকে তিনি নিজের ব্যর্থতা, অপদার্থতা, নির্লজ্জভাবে ঢাকবার জন্য কংগ্রেসকে দোষ দিচ্ছেন। পশ্চিমবঙ্গে বর্তমানে যে বিদ্যুত সরবরাহের ব্যবস্থা আছে সেখানে সর্বাধিক পরিমানে বিদ্যুত উৎপাদন হতে পারে। পশ্চিমবঙ্গে ১ হাজার ৪৭১ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন হতে পারে। কসবা ও হলদিয়ায় যে গ্যাস টারবাইন আছে ওগুলি যোগ করলে আরো ২০০ মেগাওয়াটের মত হবে। আমাদের চাহিদা হচ্ছে ১৫০০ মেগাওয়াট, এটা আমরা অনায়াসে পূরন করতে পারি। ডাঃ রায়ের আমলে দেখেছি ১২০০ মেগাওয়াট উৎপাদন হয়েছে। সিদ্ধার্থ বাবুর আমলে সাঁওতালডির বিদ্যুত উৎপাদন কেন্দ্র প্রতিষ্ঠিত হল এবং তারপর সেখানে ২০০ মেগাওয়াট বিদ্যুত উৎপাদন হল। তার ফলে মোট ১৭০০ মেগাওয়াট কংগ্রেস আমলে বিদ্যুত উৎপাদন হয়েছে। আপনারা যদি তার অর্ধেক পরিমান বিদ্যুত উৎপাদন করতে পারতেন তাহলে পশ্চিমবাংলার এই ভয়াবহ সংকট দেখা দিত না।

**[4-50 - 5-00 P.M.]**

আমরা বারবার বলেছি এই সরকারের অপদার্থতা, প্রশাসনিক ব্যর্থতা, দলবাজী, পার্টিবাজী চরম সীমায় উঠে গিয়াছে। প্রতিদিন আমরা বিধানসভায় সেই সব বিষয় নিয়ে বলছি, মুখ্যমন্ত্রী নিজেও জানেন সেকথা। মুখ্যমন্ত্রীর, তাঁর নিজের দলের যে সি আই.টি ইউ ইউনিয়ান সেই সি আই টি ইউ ইউনিয়ানেরে লোকেদের নিজেদের মধ্যেই মারামারি হচ্ছে। তা ছাড়া সেখানে আর এস পি'র সঙ্গে সি.পি.এমের মারামারি চলছে। ডি.পি এল এ আর এস.পি'র সঙ্গে সি পি এম-এর কর্মীদের মারামারি চলছে। এই মারামারির ফলে এবং প্রশাসনিক ব্যর্থতার ফলে আপনাদের কথা কেউ মানছে না। তা ছাড়া মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বলেছেন অনেকবার যে আমরা কাকে কাজ করতে বলব চেয়ারকে ? এই কথা বলে তিনি হতাশা প্রকাশ করেছেন, নিরাশা প্রকাশ করেছেন। মুখ্যমন্ত্রী নিজে নির্লজ্জের মত এই কথা বলেছেন। তিনি প্রশাসনের হাল ছেড়েছেন, ওঁর কথাই লোকে শুনছে না। তাঁর কথা তাঁর কো-অর্ডিনেশান কমিটির লোকেরাও শুনছে না, কোন কাজ সেখানে হচ্ছে না। এখন এই যখন অবস্থা তখন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, কংগ্রেস আমলে এইসব ঘটেছে। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, ব্যাধি উনি নির্নয় করতে পারছেন না অথচ বলছেন ব্যাধি নির্নয় করতে হবে। ৩১/২ বছর হয়ে গেল এখনও হাতুড়ে ডাক্তারের মতন উনি ঔষধের পর ঔষধ দিয়ে যাচ্ছেন এবং হাতুড়ে ডাক্তারের মতন উনি অপারেশনের পর অপারেশন করে যাচ্ছেন কিন্তু কিছুতেই উনি সাকসেসফুল হতে পারছেন না। উনি জানেন না কি ব্যাধি। আমরা কিন্তু জানি কি ব্যাধি এবং সে ব্যাধি কোথায়। আমরা সেটা বারবার বলেছি যে আপনি দলবাজী বন্ধ করুন, প্রশাসনিক দিক থেকে আপনি শক্ত হোন, কাজে মনোনিবেশ করুন, যোগ্য লোককে যোগ্য জায়গায় বসান এবং ওয়ার্কারদের মধ্যে ডিসিপ্লিন আনুন, তাদের কাজ করতে বলুন। কিন্তু আমরা জানি এসব কথা ওঁরা বলতে পারবেন না, এসব কাজ ওঁরা করতে পারবেন না। কারণ এতদিন ওঁরাই উৎসাহ দিয়ে এসেছেন, জনসভায় এই বলে বক্তৃতা করেছেন যে তোমরা কাজ কোরো না, কাজ না করেই তোমরা মাহিনা পাবে। আজকে স্যার, আমি ওঁদের বলি, আপনাদের সিটুর ইউনিয়ানের লোকরাই বলছে ধীরে চলো, কাজ না করেও বেতন নাও, তারা বলছে, আমরা ওভারটাইম বেশী করে করবো। তাছাড়া তারা একথাও বলছে যে, আমরা মেনটেনেন্স করবো না, ম্যানেজমেন্টকে মানবো না। এই যে ব্যাধি এটা মাননীয় মুখ্যমন্ত্রী সারাতে পারছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এটাকে সারাতে না পেরে কংগ্রেসকে দোষ দিচ্ছেন এবং বলছেন ওরাই এইসব করে গিয়েছেন। আমি আজকে ওঁকে বলবো, আপনি নিজেই যে ব্যাধির সৃষ্টি করেছেন সেটাকে সারাবেন কি করে ? এটা আজকে আউট অফ কনট্রোল হয়ে গিয়েছে, তাই বলছি, এটা আজকে আপনি সারাতে পারছেন না, পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যখন অবস্থা তখন আমরা দেখছি, মুখ্যমন্ত্রী মহাশয় বলে বেড়াচ্ছেন, 'কবে এই বিদ্যুত সংকটের সুরাহা হবে বলতে পারছি না'। পশ্চিমবংগের মানুষকে উনি সর্বংসহা বলে মনে করে নিয়েছেন। উনি মনে করছেন পশ্চিমবংগের মানুষ আর কাউকে জানে না, আর কোন দলকে জানে না। উনি মনে করছেন, উনিই পশ্চিমবঙ্গের একমাত্র ভাগ্যবিধাতা হয়ে এসেছেন এবং উনিই একমাত্র পশ্চিমবঙ্গের মানুষের কথা ভাবতে পারেন। স্যার, উনি মনে করছেন, উনি পশ্চিমবঙ্গের মৌরসীপাট্টা নিয়ে এসেছেন। স্যার, আমরা সিদ্ধার্থবাবুকে দেখেছি, জ্যোতিবাবুকে দেখছি এবং বলছি এই দম্ভ চিরদিন থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে জানি না ভাগ্যের কি পরিহাস ছিল দেখলাম উনি মুখ্যমন্ত্রী হয়ে বসলেন। উনি ভাবতেও পারেন নি কোনদিন যে মুখ্যমন্ত্রী হবেন। ওঁর যে দম্ভ দেখছি সেই প্রসঙ্গে বলছি, এই দম্ভ চিরদিন থাকবে না। স্যার, আমরা দেখেছি, বামফ্রন্টের মিটিং-এ মাননীয় মন্ত্রী ভক্তি মন্ডলকে ডাকা হয়েছে, স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্য্য মহাশয়কেও ডাকা হয়েছে, ট্রান্সপোর্ট মিনিষ্টারকেও ডাকা হয়েছে এবং অনেক কথা বলা হয়েছে কিন্তু এই সব চেলাচামুন্ডারা তাঁকে একটি কথাও বলতে পারেননি। এমন কি বঙ্গেশ্বর প্রমোদ দাশগুপ্ত মহাশয়ও একটি কথা ও বলতে পারছেন না। জ্যোতিবাবুকে যে কেন বিদ্যুতের এইরকম অবস্থা তা তুমি বল। তাঁকে একটি কথাও কেউ বলতে পারছেন এতই শক্তিশালী তিনি। স্যার, ওঁরা বলেন, শ্রীমতী ইন্দিরা গান্ধী এতই শক্তিশালী যে তাঁর বিরুদ্ধে একটি কথাও কেউ বলতে পারেন না। আজকে আমি ওঁদের জিজ্ঞাসা করছি, আপনারা কি করছেন ? এই লেজুড় পার্টিদের বলছি, আপনারাও তো বলতে পারেন, আপনারাই বা বলতে পারছেন না কেন ? উনি আপনাদের সমালোচনা করে বলছেন, কোথায় মাছ পাওয়া যায়— ভক্তিবাবুর বীরভূমে? উনি বলছেন, স্বাস্থ্য দপ্তর শেষ হয়ে গিয়েছে অথচ আপনারা কেউ কোন কথা বলতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি বলব, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সম্পূর্ণ দায়িত্বজ্ঞানহীণতার পরিচয় দিয়েছেন, তিনি ব্যর্থতার পরিচয় দিয়েছেন, অপদার্থতার পরিচয় দিয়েছেন। উনি যে ব্যর্থতার পরিচয় দিয়েছেন সেটা পশ্চিমবঙ্গের মানুষ মর্মে মর্মে উপলব্ধি করেছেন। স্যার, আমরা উপনিষদে পড়েছি, তমস মা জ্যোর্তিগময়ঃ অর্থাৎ আমাকে অন্ধকার থেকে আলোয় নিয়ে যাও। সেই মুনিঋষিরা যাঁরা

একথা বলেছিলেন তাঁরা যদি আজকে পশ্চিমবাংলায় জ্যোতির বাহার এবং বহর দেখতেন তাহলে নিশ্চয় বলতেন জ্যোতির মা তমসময় অর্থাৎ আমাকে আলো থেকে অন্ধকারে নিয়ে যাও। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অন্ধকারে থাকতে চাই না। আজকে মুখ্যমন্ত্রী বিহার, উড়িষ্যা, অন্ধ্র থেকে বিদ্যুৎ ভিক্ষা করছেন বামপন্থী কায়দায়। আমরা স্যার ভিক্ষুক হতে চাই না, অন্ধকারেও থাকতে চাই না। আমরা চাই না আমাদের শিল্প, কৃষি, অর্থনৈতিক অবস্থা সঙ্গীন হয়ে যাক। আমি তাই বলছি, জ্যোতিবাবু পারছেন না, আপনি পারবেন না, দয়া করে আপনি ছেড়ে দিন, আপনি বিদ্যুৎ দপ্তরের ভার অন্য কারুর হাতে দিন, আপনি পদত্যাগ করুন এবং পশ্চিমবঙ্গকে বাঁচান। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক সামাজিক, সাংস্কৃতিক দিক বাঁচান, পশ্চিমবাংলার মানুষকে বাঁচান।

The motion of Shri Rajani Kanta Doloi that পশ্চিমবঙ্গে সাম্প্রতিক ভয়াবহ বিদ্যুৎ সংকট এবং প্রশাসনিক অক্ষমতা,

was then put and a division taken with the following result :-

**NOES**

Abdul Bari, Shri Md.

Abdur Razzak Molla, Shri

Abul Hassan, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Madhu

Banerjee, Shri Radhika Ranjan

Basu, Shri Debi Prosad

Basu, Shri Jyoti

Basu Ray, Shri Sunil

Bauri, Shri Gobinda

Bhattacharya, Shri Kamal Krishna

Bhattacharya, Shri Gopal Krishna

Bhattacharya, Shri Satya Pada

Bisui, Shri Santosh

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendranath

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Subhas

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shrimati Nirupama

Chatterjee, Shri Tarun

Chhobhan Gazi, Shri

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Sibendranarayan

Chowdhury, Shri Subhendu Kumar

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

Deb, Shri Saral

Ghosal, Shri Aurobindo

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Ramnarayan

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Guha, Shri Nalini Kanta

Gupta, Shri Jyotsna Kumar

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan

Hashim Abdul Halim, Shri

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shri Benoy
Kuiry, Shri Daman
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Satya Ranjan
Maity, Shri Gunadhar
Maity, Shri, Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Pannalal
Majumdar, Shri Sunil Kumar
Mal, Shri Trilochan
Mandal, Shri Gopal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sudhangshu
Mandal, Shri Sukumar
Mandal, Shri Suvendu
Mazumder, Shri Dinesh
Mir Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Mohammad Amin, Shri
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Kshiti Ranjan
Mirdha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Nathaniel

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Barmon, Shri Khitibhusan

Roy, Shri Chowdhury, Shri Nirode

Rudra, Shri Samar Kumar

Saha, Shri Jamini Bhuson

Sarkar, Shri Kamal

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Ramchandra

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Dipak

Sen Gupta, Shri Prabir

Singh, Shri Chhedilal

Singh, Shri Khudiram

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Manohar

AYES

A.K.M. Hassan Uzzaman, Shri

Abdus Sattar, Shri

Bapuli, Shri Satya Ranjan

Bauri, Shri Bijoy

Bera, Shri Sasabindu

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Sandip

Digpati, Shri Panchanan

Doloi, Shri Rajani Kanta

Haldar, Shri Renupada

Jana, Shri Hari Pada (Pingla)

Maity, Shri Bankim Behari

Maity, Shri Satya Brata

Maji, Shri Dr. Binode Behari

Motahar Hossain, Dr.

Nanda, Shri Kiranmay

Ojha, Shri Janmejay

Paik, Shri Sunirmal

Purkait, Shri Probodh

Ray, Shri Naba Kumar

Sarkar, Shri Deba Prasad

Sarkar, Shri Dhirendra Nath

Sinha, Shri Atish Chandra

Sinha, Shri Prabodh Chandra

The Ayes being 24 and the Noes 112, the motion was lost.

## Calling Attention

**অধ্যক্ষ মহাশয় :** আমি সর্বমোট ১০টি কলিং এ্যাটেনশন নোটিশ পেয়েছি। যথা ঃ-

১। পশ্চিম দিনাজপুর জেলার কুশমাণ্ডি ব্লকে টাঙ্গন মান প্রভৃতি নদীতে বন্যা — শ্রী ধীরেন্দ্রনাথ সরকার।

২। রাজ্য মন্ত্রীসভা সদস্যদের বিনামূল্যে রবীন্দ্র রচনাবলী প্রদানের সংবাদ — শ্রী দীপক সেনগুপ্ত।

৩। অত্যাবশ্যীয় পণ্যের মূল্যবৃদ্ধি — শ্রী রজনী কান্ত দোলুই।

৪। মুর্শিদাবাদ ও মালদহে বন্যাত্রাণে অব্যবস্থা — শ্রী রজনী কান্ত দোলুই।

৫। বারাসাতের নিকটবর্তী গ্রামে পুলিশের গুলি চালনার ঘটনা — শ্রী রজনী কান্ত দোলুই, শ্রী কিরণময় নন্দ, শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান এবং শ্রী জন্মেজয় ওঝা।

৫। বিদ্যুৎ সচিবের বিরুদ্ধে বিদ্যুৎ পর্যদের জনৈক সদস্যের অভিযোগ — শ্রী কিরণময় নন্দ।

৬। মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অর্জুন নগর গ্রামে চারটি বাড়ী লুঠ — শ্রী কিরণময় নন্দ।

৭। ১২.৮.৮০ তারিখে গড়িয়া বীনা বালিকা বিদ্যালয়ের ছাত্রী ও শিক্ষিকা লাঞ্ছিত — শ্রী জন্মেজয় ওঝা এবং শ্রী কিরণময় নন্দ।

৮। মুর্শিদাবাদের বন্যাত্রানে কংগ্রেস(ই) দলের হস্তক্ষেপের অভিযোগ — শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস।

৯। Recovery of manuscript of Jibanananda - Shri Rajani Kanta Doloi.

১০। Delay in making payment of Pension and Gratuity to the retire College teachers opted. for the new revised scale of Pay.- Shri Biswanath Mukherjee.

আমি বারাসাতের নিকটবর্ত্তী গ্রামে পুলিশের গুলি চালনার ঘটনা বিষয়ের উপর শ্রী বঙ্কিমকান্ত দেলুই, কিরণময় নন্দ, এ কে এম হাসানুজ্জামান, শ্রী জন্মেজয় ওঝা কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয় যদি, সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারে।

**শ্রী দীনেশ মজুমদার :** আগামী ২৯/৮/৮০ তারিখে মন্ত্রীমহাশয় Statement দেবেন।

দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উপর বিবৃতি প্রদান -

**অধ্যক্ষ মহোদয় :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয়কে কলিকাতায় পরিবহন ব্যবস্থার অবনতির অভিযোগ সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

(শ্রী সন্দীপ দাস ২২শে আগষ্ট, ১৯৮০ তারিখে উক্ত বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিজনেস এ্যাডভাইসারী কমিটিতে একটা সর্ব সম্মত সিদ্ধান্ত নিয়েছি, এই ব্যাপারে মন্ত্রী মহাশয় ২৯ তারিখে ষ্টেটমেন্ট দেবেন, এবং এই ব্যাপারে এক ঘন্টা ডিবেট হবে।

**শ্রী সন্দীপ দাস :** আমার মনে হয় মন্ত্রী মহাশয় যদি একটা ষ্টেটমেন্ট দেন এবং তার কপি যদি আমাদের সার্কুলেট করেন তাহলে ২৯ তারিখে আমাদের ডিবেটে অংশ নিতে সুবিধা হবে

**শ্রী দীনেশ মজুমদার :** এই ব্যাপারে ডিসকাশন হবে ২৯ তারিখে। সেদিনই মন্ত্রী মহাশয় ষ্টেটমেন্ট দেবেন কারণ আজকে ষ্টেটমেন্ট দিলে, সেদিন কিসের উপর ডিসকাসন হবে ? সুতরাং এই ব্যাপারে অসুবিধা আছে। সেদিনই সব এক সঙ্গে হবে।

## সরকারী প্রস্তাব

**মিঃ স্পিকার :** এখন আমি শ্রী জ্যোতি বসু মহাশয়কে তাঁর প্রস্তাব উত্থাপন করতে অনুরোধ করছি।

**Shri JYOTI BASU** : Mr. Speaker, Sir, I beg

Where in terms of the provisions contained in sub-section (3) of section 65 of the Electricity (Supply) Act, 1948 (54 of 1948), the maximum amount which the State Electricity Board may at any time have on loan under sub-section (1) of that section is ten crores of rupees :

And where as the State Government, with the approval of the State Legislative Assembly, the Power Department notification No. 8828-Power, dated the 17th October, 1978, fixed three hundred and fifty crores of rupees as the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of sedtion 65 of the said Act ;

And whereas the State Government proposes that the said maximum amount of three hundred and fifty crores of rupees should be further increased to four hundred and fifty crores of rupees ;

And whereas this Assembly is of opinion that the said maximum amount of loan should be so increased ;

Now, therefore, this Assembly approves the proposal of the State Government to fix four hundred and fifty crores of rupees to be the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act.

**শ্রী জ্যোতি বসু ঃ** পশ্চিমবঙ্গে বিদ্যুত ব্যবস্থার উন্নয়ন ও সম্প্রসারণে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের যে বিরাট দায়িত্ব রয়েছে তা পালন করার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদকে পরিকল্পনা মাফিক অর্থ বিনিয়োগ করতে হয়। এই অর্থের বেশীর ভাগই বাজার থেকে এবং বিভিন্ন সংস্থা থেকে ঋণ মারফত সংগ্রহ করতে হয়। রাজ্য বিদ্যুত্ পর্ষদের এই ধরণের ঋণ গ্রহনের উর্ধ সীমা বিদ্যুত (সরবরাহ) আইন, ১৯৪৮ এ মাত্র ১০ কোটি টাকায় বিবদ্ধ ছিল। বিগত ১৯৭৪ সালের মে মাসে এবং ১৯৭৫ সালেব ডিসেম্বর মাসে রাজ্য বিধানসভার অনুমোদনক্রমে এই উর্ধসীমা যথাক্রমে ১০০ কোটি ও ২০০ কোটি টাকায় বর্ধিত হয়। বর্তমান সরকার ঐ উর্ধসীমাকে পুনবায় বর্ধিত কনার প্রয়োজনে বিধানসভার অনুমোদন নিয়ে ঋণ গ্রহনের উর্ধসীমা ১৯৭৭ সালের অক্টোবর মাসে একবার এবং ১৯৭৮ সালের অক্টোবর মাসে আর একবাব যথাক্রমে ২০০ কোটি টাকা থেকে ২৫০ কোটি টাকায় এবং ২৫০ কোটি টাকা থেকে ৩৫০ কোটি টাকায় বর্ধিত করেন। কিন্তু পরিকল্পনা মাফিক বিদ্যুত ব্যবস্থার উন্নয়ন এবং সম্প্রসারনে অধিক অর্থ বিনিয়োগের প্রয়োজনে এই ঋণের উর্ধসীমা পুনরায় বর্ধিত করা একান্ত প্রয়োজন দেখা দিয়েছে। ১৯৮০ সালের ৩১শে মার্চ পর্য্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদের নীট ঋণের পরিমান ৩৩৮ কোটি টাকা। বর্তমান ১৯৮০-৮১ আর্থিক বৎসরে রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিকল্পনা খাতে হিসাব মত ১২৪ কোটি ৪০ লক্ষ টাকা ব্যয় করার প্রয়োজন। নিম্নোক্ত বিভিন্ন প্রবলেমের জন্য পরিকল্পনা কমিশন ঐ অর্থ ব্যয় করার অনুমোদন দিয়েছেন। ১) নতুন প্রকল্প (তাপ ও জল বিদ্যুৎ) ১০ কোটি, ২) সান্তালডি তাপ বিদ্যুৎ প্রকল্প (৪×১০০ মেগাওয়াট) ৩ কোটি ৬০ লক্ষ, ৩) কোলাঘাট তাপ বিদ্যুৎ প্রকল্প (৩×২১০ মেগাওয়াট) ৪৭ কোটি, ৪) ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র ৫ম ইউনিট (১×২১০ মেগাওয়াট) ১২ কোটি।

**[5-00 - 5-10 P.M.]**

| প্রকল্পের নাম | অনুমোদিত টাকার অঙ্ক |
|---|---|
| ৫। জলঢাকা জল-বিদ্যুৎ প্রকল্প দ্বিতীয় পর্য্যায় (২×৪ মেগাওয়াট) | ১ কোটি ৯৯ লক্ষ |
| ৬। কার্শিয়াং জল-বিদ্যুৎ প্রকল্প দ্বিতীয় পর্যায় (রিচিংটন) (২×১ মেগাওয়াট) | ১৪ লক্ষ |

| | |
|---|---|
| ৭। কার্শিয়াং প্রথম পর্যায় (ফাজি) | |
| (১×৪০০ কিলোওয়াট) | ১৮ লক্ষ |
| ৮। রামাম জল বিদ্যুৎ প্রকল্প | |
| (৪×১২.৫ মেগাওয়াট) | ২কোটি ৫০ লক্ষ |
| ৯। উত্তরবঙ্গ ডিজের বিদ্যুৎ উৎপাদন কর্মসূচী | ৪ লক্ষ |
| ১০। ব্যানডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র রিনোভেশন | ৯৫ লক্ষ |
| ১১। ট্রান্সমিশান ও ডিষ্ট্রিবিউশান | ১২ কোটি ৫০ লক্ষ |
| ১২। গ্রাম বৈদ্যুতিকবণ কর্মসূচী | ১৩ কোটি ১০ লক্ষ |
| ১৩। সার্ভে এবং ইনভেষ্টিগেশন | ৬০ লক্ষ |
| | মোট ১২৪ কোটি ৪০ লক্ষ |

এই ব্যায়ের আংশিক সংস্থানে ঋণ হিসাবে নিম্নোক্ত উপায়ে অর্থসংগ্রহের জন্য পরিকল্পনা কমিশনে আলোচিত হয় এবং চলতি বৎসরেব (১৯৮০-৮১) আনুমানিক আয় ব্যায়েব হিসাবেও দেখানো হইয়াছে ঃ

| | | |
|---|---|---|
| (ক) | বাজার থেকে ঋণ | টাকা ৫৩ কোটি ৬৪ লক্ষ |
| (খ) | জীবন বীমা কর্পোরেশন থেকে ঋণ | টাকা ৯কোটি ৬৮ লক্ষ |
| (গ) | গ্রামীন বৈদ্যুতিকরণ কর্পোরেশন থেকে ঋণ | ১১ কোটি ৫৫ লক্ষ টাকা |
| (ঘ) | রাজ্য সবকার থেকে ঋণ | ৪৬ কোটি ৪৩ লক্ষ টাকা |
| (ঙ) | আভ্যন্তরীণ সংস্থান | ৩ কোটি ১০ লক্ষ |
| | | মোট ১২৪ কোটি ৪০ লক্ষ টাকা |

বিদ্যুৎ ব্যবস্থার উন্নয় ও সম্প্রসারণ অব্যাহত রাখিতে বর্তমান আর্থিক বৎসরে এই ঋণ ও আগামী আর্থিক বৎসরের অনুরূপ সম্ভাব্য ঋণ গ্রহনের প্রয়োজন রাজ্য বিদ্যুৎ পর্ষদেব ঋণ গ্রহনেব উর্দ্ধসীমা বর্দ্ধিত করে অন্ততঃ ৪৫০ কোটি টাকা করা একান্ত প্রয়োজন।

অতএব মহাশয়, আমার এই বক্তব্য নিবেদন করে আমি সভায় অনুমোদনেব জন্য প্রস্তাবটি পেশ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রস্তাবের উপর কোন সংশোধনী প্রস্তাব নেই। এখন আলোচনা।

**শ্রী জনমেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী তাঁর বিদ্যুত খাতে বেশী টাকার ঋণ গ্রহণের জন্য যে প্রস্তাব আজকে এনেছেন আমি তা নীতিগত ভাবে সমর্থন করি। তার কারন একটু আগেই আলোচনা হল যে, বিদ্যুতের জন্য সারা পশ্চিমবাংলা হাহাকার করছে। কলকারখানা বন্ধ হতে চলেছে, খেত-খামারে বিদ্যুতের অভাবে চাষবাস বন্ধ হতে চলেছে এবং

বিদ্যুতের অভাবে শহরের মানুষ ঘরে বাস করতে পারছে না। লোডশেডিং চলছে। এই অবস্থায় বিদ্যুত ব্যবস্থার আরো সম্প্রসারণের জন্য মুখ্যমন্ত্রী বেশী টাকার ঋণ গ্রহণের জন্য যে প্রস্তাব পেশ করেছেন সেই প্রস্তাবকে আমি নীতিগতভাবে সমর্থন করছি। কিন্তু সমর্থন করতে গিয়েও ২/৪ টি কথা না বলে থাকতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন পশ্চিমবাংলায় গ্যাস টারবাইন আনার প্রস্তাব হয় তখন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে এই ব্যবস্থা সাময়িক ব্যবস্থা। সেই সময়ে আমরা দেখেছিলাম বিদ্যুতের ঘাটতি ছিল ৫০/৬০ মেগাওয়াট। কিন্তু বর্তমানে সেই গ্যাস টারবাইন চালু থাকা সত্ত্বেও ঘাটতির পরিমান বেড়ে প্রায় ২০০ মেগাওয়াটে দাঁড়িয়েছে। গ্যাস টারবাইন আনা হয়েছিল সাময়িক ব্যবস্থা হিসাবে। তা না হলে গ্যাস টারবাইন চালাবার মত সামর্থ পশ্চিবংগের নেই। পশ্চিমবঙ্গের এটা বিলাসিতা ছাড়া কিছু নয়। তার কারণ গ্যাস টারবাইন চালাতে বছরে ক্ষতি হয় ২৪ কোটি টাকা। পশ্চিমবংগের মত সমস্যা জর্জরিত রাজ্যের অর্থনীতির পক্ষে সেটা অত্যন্ত মারাত্মক হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে ডিটেলসে আলোচনা হয়েছে। সুতরাং আমি এই বিষয়ে সামান্য কয়েকটা কথা বলতে চাই, সেটি হচ্ছে, আমাদের বিদুৎ ঘাটতির কারণটি কি ? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, তাঁর অসুবিধাগুলি ভাল করে বলেছেন, আমরাও আমাদের কথা বলেছি। কিন্তু একটি কথা আমি বুঝতে পারছি না সেটি হচ্ছে যে দোষগুলি আছে সেই দোষগুলি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং আর একজন মন্ত্রী ডঃ কানাইলাল ভট্টাচার্য্য মহাশয় যার হাতে ডি পি.এসের ভার রয়েছে - এই দোষগুলি এনারা জানেন, কিন্তু তা সত্ত্বেও কেন সংশোধন করতে পারছেন না সেটা বুঝতে পারছি না। শোনা যাচ্ছে, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী নাকি ভগবানের কাছে বিদ্যুৎ দপ্তর ফেলে দিয়ে এসেছেন। এখানে দেখা যাচ্ছে, এ্যাডমিনিষ্ট্রেসানে আমলারা চূড়ান্ত ক্ষমতার অধিকারী। তাদের কাজ কি ? তাদের কাজ হচ্ছে, কনট্রাকটরদের বিলে সই করা এবং কিছু পয়সা রোজগার করা। এই সব বড় বড় আমলাদের সংযত করবার ক্ষমতা আপনাদের নেই। আমরা জানি সাঁওতালডিহি এবং ব্যান্ডেলে ক্রমাগত ইউনিট খারাপ হয়ে যাচ্ছে। আমার বক্তব্য হচ্ছে, এত খারাপ কেন হচ্ছে ? এত লিকেজ কেন হচ্ছে ? ইওরোপে এইরকম ছিল। তার এইসব বদলে নতুন ধরনের যন্ত্রপাতি এনেছেন যারফলে লিকেজ কম হচ্ছে, উৎপাদন বেড়েছে। কিন্তু আমাদের দেশে ইউরোপ যে যন্ত্রপাতি ত্যাগ করেছে - সেই যন্ত্রপাতি এখনও রয়েছে। সেই যন্ত্রপাতি বদলানোর দরকার ছিল কিন্তু তা করা হয়নি। এটা কেবলমাত্র রাজ্যসরকারের দোষ নয়, কেন্দ্রীয় সরকারের দোষও বটে। নতুন নতুন ইউনিট করারও দরকার এবং এই ইউনিট যে খারাপ হয়ে যেতে পারে এই ধ্যান-ধারনা থাকাও উচিৎ। এই যে যন্ত্রপাতি খারাপ হচ্ছে এর অন্যতম কারন হচ্ছে, অফিসারদের গাফিলতি। ইঞ্জিনিয়ারবা ঠিকমত কাজ করে না, শ্রমিক কর্ম্মচারীরা ইঞ্জিনিয়ারদের কথা শোনে না - এই রকম নৈরাজ্যজনক অবস্থা চলছে। আমি কিছুদিন আগে সাঁওতালডিহি সম্পর্কে কয়েকটি কথা শুনেছি, সেখানে বড় বড় ইঞ্জিনিয়াররা কাজ ছেড়ে দিয়ে চলে গেছেন, কারণ, অধ্যস্থন যে সমস্ত কর্ম্মচারীরা আছেন তারা এদের কথা শোনে না, কোন কথা বললে অপমান করে এবং সেই অপমান সইতে না পেরে তাঁরা বিদ্যুৎ পর্ষদ ছেড়ে দিয়ে চলে গেছেন। যে সমস্ত যন্ত্রপাতি খারাপ হয় সেই সমস্ত যন্ত্রপাতি মেরামত করার ভাল ব্যবস্থা নেই। সরকারী অব্যবস্থার জন্য যন্ত্রপাতি চুরি হয়ে যাচ্ছে। এ ছাড়া শ্রমিক অশান্তিও আছে, এই শ্রমিক অশান্তিও দূর করতে পারেন নি। অবশ্য মুখ্যমন্ত্রী মহাশয় কিছু করতে চাচ্ছেন, বিদ্যুৎ পর্ষদের সদস্যগনকে পদত্যাগ করার নির্দেশ দিয়েছেন। এ্যাডমিনিষ্ট্রেটিভ লেভেলে দূর্নীতি দূর করার জন্য এই সরকার ব্যবস্থা নিচ্ছেন কিন্তু উপর লেভেলে কি দূর্নীতি আছে সেটা যদি বলতে পারতেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হতো। এখন জল বিদ্যুৎ প্রকল্পের উপর নজর দেওয়া উচিৎ। উত্তর বাংলায় ২/১টি জল বিদ্যুৎ কেন্দ্র চালু আছে। তিস্তা নদীর উপর আরো জল বিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হতে পারে। এটা করতে পারলে কয়লার উপর নির্ভর করতে হবে না, এই যে এত যন্ত্রপাতি খারাপ হচ্ছে, বিভিন্ন

পশ্চিমবঙ্গের জনগণের জন্য একটা উপায় অবলম্বন করতে পারবেন। আজকে একটা ট্র্যাজিক উপন্যাসের বিষয় হয়ে দাঁড়িয়েছে। ঐ অবস্থা লক্ষ্য করলাম রজনী বাবু আলো চাইছেন, আর জ্যোতিবাবু রজনী চাইছেন, অর্থাৎ অন্ধকার চাইছেন। আমরা এতক্ষণ সেই যুদ্ধ দেখলাম। সর্বশেষে আপনাকে জানাচ্ছি যে আপনি যে টাকাটা চেয়েছেন সেই টাকাটা দিতে আমাদের আপত্তি নেই কিন্তু আপনি সেই টাকাটা ভালভাবে, সৎভাবে, পশ্চিমবঙ্গের জনগণের জন্য ইউজ করবেন যাতে টাকাটা তাদের কাজে লাগে, এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

## [5-20 - 5-30 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, টাকার ব্যাপারে যে প্রস্তাব দেওয়া হয়েছে আমি মনে করেছিলাম যে কংগ্রেস প্রতিনিধিরা এটাকে সমর্থন করবেন। কিন্তু তাঁরা যে কি ধরনের দায়িত্বজ্ঞানহীন এর থেকে বোঝা যায়। তাঁরা এখানে বলছেন বিদ্যুৎ বাড়াতে হবে বাড়াতে গেলে টাকার দরকার হবে অথচ তাঁরা টাকা বাড়ানোর ব্যাপারে বিরোধিতা করলেন। তাঁরা এই প্রসঙ্গে বলেছেন ৩০ বছরের সমালোচনা করা হচ্ছে, তাঁরা দেশটাকে গড়ে গেছেন। তাদের ৩০ বছর ধরে যে পরিকল্পনা তার একটা তথ্য আমি দিচ্ছি। প্রথম পাঁচশালা পরিকল্পনায় যে টার্গেট ছিল তার ৩০ শতাংশ অসম্পূর্ণ ছিল দ্বিতীয় পাঁচশালা পরিকল্পনায় বিদ্যুতের ব্যাপারে যে টার্গেট ছিল তার ৩৬ শতাংশ করতে পারেনি তৃতীয় পরিকল্পনায় যে টার্গেট ছিল তার ৩৫ শতাংশ করতে পারেননি। চতুর্থ পরিকল্পনায় যে টার্গেট ছিল তার ৫৫ শতাংশ করতে পারেন নি। পঞ্চম পরিকল্পনায় ৭৫ শতাংশ করতে পারেনি। ২য় পরিকল্পনা সম্পর্কে আপনি জানেন স্যার, কোথায় সেটা আছে। সুতরাং তারা টার্গেট করেছেন কিন্তু সেই টার্গেট ফুলফিল করতে পারেননি। তাঁরা যদি বলতেন যে আমরা টার্গেট করেছিলাম কিন্তু এই এই কারণে সেটা করতে পারিনি, আমরা যে ত্রুটি করেছি বামফ্রন্ট সরকার সেগুলো সংশোধন করুন তাহলে সেটা অন্য কথা ছিল, কিন্তু তাঁরা সে পথে গেলেন না। এখানে বহুবার আলোচনা হয়েছে পশ্চিমবঙ্গকে বিশেষ করে পূর্বাঞ্চলকে কিভাবে দেখা হয়েছে। আপনারা যদি দেখেন তাহলে দেখবেন উত্তরাঞ্চলের জন্য টার্গেট করা ৪৭৬৫ মেগাওয়াট, দক্ষিণাঞ্চলের জন্য ৪২১৬ মেগাওয়াট, আর এই পূর্ব এবংউত্তরপূর্বাঞ্চলের জন্য ৬৪০৭ মেগাওয়াট। কেন্দ্রীয় সরকার চিরকালই এই পূর্বাঞ্চলকে বিশেষ করে পশ্চিমবঙ্গকে অন্য দৃষ্টিভঙ্গিতে দেখেন। আমাদের এখানে কি অবস্থা ছিল ১৯৫১ সালে মোট উৎপাদনের ৩০ শতাংশ এই পশ্চিমবঙ্গ করত, সেটা ১৯৭২ সালে এসে দাঁড়িয়েছে [illegible] শতাংশ, শুধু তাই নয়, ১৯৫১ সালে মোট উৎপাদনের আমরা ২২ শতাংশ এখানে ব্যবহার করতাম, ১৯৭২ সালে সেটা কমে হয়েছে ১১ শতাংশ। এই যে পশ্চিমবঙ্গ বা পূর্বাঞ্চল এর সঙ্গে উত্তরাঞ্চলের বিমাতৃসুলভ আচরন এটা কেউ বলছেন না কেননা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে বলতে হবে তো। এই বিদ্যুতের ব্যাপারে বামফ্রন্ট সরকার কি করেছেন সে সম্বন্ধে অনেকবার আলোচনা হয়েছে। ধরুন যে ১০০ মেগাওয়াট বাড়ান হয়েছে তারজন্য কেউ অভিনন্দন জানালেন না। খুব অল্প সময়ের মধ্যে গ্যাস টারবাইন বসান হয়েছে। ওঁরা ফরাক্কায় করতে পারেন, ফরাক্কা নিয়ে দুই মন্ত্রী বক্তৃতা করেছেন বামফ্রন্ট সরকার আসার পর ফরাক্কায় জমি ইত্যাদির ব্যাপারে দিল্লী গেছেন, অনুমতি পেয়েছেন, কোলাঘাটে শুরু করা গেছে, আরো দুটো ইউনিট করার অনুমতি পেয়েছে, ব্যান্ডেল বিদ্যুৎ ইউনিট করে শেষ করার কথা ছিল, তাঁরা করতে পারেননি। তাঁরা যখন বলছেন তখন এইসব ব্যাপারে দায়িত্ব নিচ্ছেন না। রজনী বাবু অদ্ভুত অদ্ভুত হিসাব দিলেন যে ডাঃ বি. সি. রায়ের আমলে এত হয়েছে, সিদ্ধার্থ রায়ের আমলে এত হয়েছে, এখন এত হয়েছে। ওঁরা জানেন না পশ্চিমবঙ্গে যে বিদ্যুত শিল্প গড়ে উঠেছে তার আয়ু অনেকদিন। ২৫ বছরের বেশী উৎপাদন হয় না, যতদিন যাবে তত বিদ্যুৎ উৎপাদন কমে যাবে।

কালেকাটা ইলেকট্রিক সাপ্লাই ১৯২৭ সালে প্ল্যান্ট বসিয়েছিল [illegible] দেওয়া হয়নি। বামফ্রন্ট সরকার এসে টিটাগড়ে তাদের প্রকল্প করতে অনুমতি দিয়েছে। যে কোন প্রকল্প পুরানো হলেই তার উৎপাদন ক্ষমতা কমে যাবে। ডি পি এল অনেকদিন [illegible] বসানো হয়েছে, সুতরাং সেই কারণে তার উৎপাদন ক্ষমতা কমেছে। আমি সম্প্রতি ডি পি এল গিয়েছিলাম। সেখানে যা দেখলাম তাতে ঐ চতুর্থ ইউনিট কিছু দিন পরে সাওতালডিহির মত অবস্থা হবে। [illegible] আমাদের ব্যান্ডেলের ইউনিট গুলি অনেক ভাল। আমি সেখানে ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছিলাম। তাঁরা বললেন যে বয়লার অত্যন্ত খারাপ মানের দেওয়া হচ্ছে, যার ফলে আজকে এই অবস্থা হচ্ছে। অথচ [illegible] পত্রে দেখলাম যে, পরিকল্পনা অনুযায়ী ৩০ ভাগ এ্যাস থাকলেও এই সময়ে সেই কয়লা দিয়ে চালানো যাবে। অথচ কার্যক্ষেত্রে তা হচ্ছে না। আমি এর কারণ জিজ্ঞাসা করাতে ওরা বললেন, [illegible] আছে তা ছেড়ে দিন। কয়লা একটি খারাপ যে এর ফলে প্রকৃতি খারাপ হয়ে যাচ্ছে। সুতরাং আপনারা যাঁরা বিদ্যুৎ বাড়ানোর জন্য বলছেন তাঁদের এটাও মনে রাখতে হবে যে, এটা বাড়াতে গেলে [illegible] প্রকল্প আছে। আমরা আজকে সেই টাকা সংস্থান [illegible] দিচ্ছি। [illegible] যখন এই প্রস্তাবকে সমর্থন করা হচ্ছে তখন কংগ্রেসের পক্ষ থেকে এর প্রস্তাবের উপরে এই লোক ঢোকানোর কথাও বলছেন। আমাদের লোক ঢোকাতে আপত্তি নেই। যাদের [illegible], বিদ্যুৎ উৎপাদনের কাজে লোকে তাদের যদি ওরা ঢোকাতেন তাহলে ক্ষতি হত না। কিন্তু [illegible] করেননি, রাস্তা থেকে লোক নিয়ে এসেছেন, যারা কিছু জানেনা তাদের বিদ্যুৎ কেন্দ্রে ঢুকিয়ে দিয়েছেন। [illegible] নষ্ট করে [illegible] ট্রেনিং এবং ব্যবস্থা করতেন [illegible] দিতে পারতেন। এই রকম অবস্থা হত না। তার পর ওভার টাইমের কথা বলা হয়েছে। [illegible] হবে না? ওরাই তো তাদের যখন ঢুকিয়েছিলেন তখন তাদের কি [illegible] দিয়েছিলেন। [illegible] জন্য মাইনে, আর ওভার টাইম দিলে তবে কাজ হবে। অবশ্য আমরা দেখছি যে [illegible] কাজের জন্যই ওভার টাইম দিতে হয় এবং সেখানে কর্মীরা কাজ করেন এবং তাদের মধ্যে [illegible] কর্মী আছেন যাঁরা কংগ্রেসী আদর্শে বিশ্বাসী। এক্ষেত্রেও উৎপাদনের ক্ষেত্রে তাঁদের একটা ভূমিকা আছে। অপর দিকে আবার স্যাবোটেজও হচ্ছে। ব্যান্ডেলে একটা [illegible] দেওয়া হয়েছিল। ওটা আর এক ঘন্টা চললে ৬ মাস ব্যান্ডেল বন্ধ হয়ে থাকত। যারা করেছিল এই জিনিস নিশ্চয়ই বাইরের লোক গিয়ে ওখানে এই কাজ করেনি। অন্য জায়গার লোকের পক্ষে এ কাজ করা সম্ভব নয়। তাহলে ওখানে যারা কাজ করেছে তারাই করেছে। আজকে অবস্থাটা কি, ধরা না পড়লে [illegible] আর ধরা পড়লেই চোর। আমরা দেখছি কংগ্রেসের একটা অংশ [illegible] তারা সংখ্যায় কম, কিন্তু তারা এই জিনিসকে প্রশ্রয় দিচ্ছে। শুধু হয় ডিসিপ্লিনের ব্যাপারে দেখুন, ওখানে ইঞ্জিনিয়ারদের বলা হয়েছিল হাজিরা খাতায় সই করতে হবে। কিন্তু তাঁরা হাজিরা খাতায় সই করবেন না, যে যখন খুশি আসবেন। সই করতে বলার প্রতিবাদে তারা ওখানে অবস্থান করলেন [illegible] এবং অবস্থান করলেও তাঁদের মাইনে দিতে হবে, মজুরী দিতে হবে। আর যদি স্ট্রাইক করেন, তাহলেও পুরো মাইনে দিতে হবে। সুতরাং এই অবস্থায় আজকে চলতে হচ্ছে। আজকে এই অবস্থায় বামফ্রন্ট সরকারকে আপনাদের অভিনন্দন জানানো উচিৎ ছিল। বামফ্রন্ট সরকার বার বার বলছেন যে বিদ্যুতের ব্যাপারে আমাদের টাকার অভাব হবে না। বিদ্যুৎ উৎপাদনের প্রয়োজনে যে কোন জায়গা থেকে টাকা সরবরাহ করা হবে। আজকে কোথাও কেউ এই কথা বলতে পারবে না যে, পশ্চিমবঙ্গের কোন একটি বিদ্যুৎ প্রকল্পের কাজ টাকার অভাবে বন্ধ হয়ে বসে আছে। আজকে এই অবস্থায় মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রীর হাতকে শক্তিশালী করবার জন্য - আরও টাকার ব্যবস্থা করবার জন্য যে প্রস্তাব তিনি এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমরা আশা করেছিলাম কংগ্রেস কিছুটা দায়িত্বজ্ঞানের পরিচয় দেবে। কিন্তু দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করলাম যে ওরা দায়িত্বজ্ঞানের পরিচয় দিলেন না। এই [illegible]

বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি

**[5.30 - 5.38 p.m.]**

**শ্রী জ্যোতি বসু :** স্পীকার মহাশয়, আমি সদস্যদের শুনেছি টাকার অংক বাড়ানোর প্রস্তাব যে আমরা করেছি তাতে কেউ বিরোধিতা করেন নি। এটাই স্বাভাবিক, কারণ আমরা প্রথমেই বলেছিলাম ৩ বছর আগে প্রথম বাজেট বক্তৃতায় বলেছিলাম যে বিগত দিনের সরকার যে টাকার অভাবের কথা বলতেন বা দেখাতেন - তা ঠিক বুঝতেন না বলে, যে টাকা বিদ্যুতের জন্য খরচ করা দরকার সেই টাকা অন্য জায়গায় খরচ করতেন এটা আমাদের সময় হবে না, সুতরাং সব টাকা [illegible] প্ল্যানিং কমিশনের সঙ্গে আমাদের কথাবার্তা হচ্ছে এবং সেইজন্য এই টাকার চাহিদা আমাদের আছে। কিন্তু এখানে এইমাত্র একজন বললেন অবাস্তব কথা যে আমরা নাকি ক্যাডার নিচ্ছি আপনারা তো এই ভাবে ১১০০০ কর্মী নিয়েছেন। আমরা কিভাবে এঁদের নেব, আমাদের একটা নিয়ম আছে, আমরা অনিয়মে চলিনা, আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে, আমাদের পাবলিক সার্ভিস কমিশন আছে, আমরা একটা আইন অনুযায়ী একটা নিয়ম ঠিক করে দিচ্ছি [illegible] তাঁরা কাজ করছেন, তাঁরা একটা দাবী তুলেছেন যে [illegible] ওঁরা বলছেন ক্যাডার। ক্যাডার শব্দের অর্থই ওঁরা বোঝেন না। এইভাবে [illegible] কংগ্রেসের ছিল না, ইন্দিরা কংগ্রেসের আরও নেই, কিন্তু আমাদের [illegible] এই প্রস্তাব আপনারা গ্রহণ করবেন।

The Motion of **Shri JYOTI BASU** that–

Where as in terms of the provisions contained in sub-section (3) of section 65 of the Electricity (Supply) Act 1948 (54 of 1948), the maximum amount which the State Electricity Board may at any time have on loan under sub-section (1) of that section is ten crores of rupees ;

And where as the State Government, with the approval of the State Legislative Assembly, by Power Department notification No. 8828-Power, dated the 17th October, 1978, fixed three hundred and fifty crores of rupees as the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act ;

And whereas the State Government proposes that the said maximum amount of three hundred and fifty crores of rupees should be further increased to [illegible] hundred and fifty crores of rupees ;

And whereas this Assembly is of opinion that the said maximum amount of loan should be so increased ;

Now, therefore, this Assembly approves the proposal of the

State Government to fix four hundred and fifty crores of rupees to be the maximum amount which the West Bengal State Electricity Board may at any time have on loan under sub-section (1) of section 65 of the said Act,

was then put and agreed to

## Legislation

## The commissions of Inquiry (West Bengal Amendment) Bill, 1980

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce to Commissions of Inquiry (West Bengal Amendment) Bill, 1980.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Jyoti Basu :** I beg to move that the Commissions of Inquiry (West Bengal Amendment) Bill, 1980, be taken into consideration.

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কমিশনাস অব এনকোয়ারী (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০, সংশোধনী বিবেচনার জন্য হাউসের সামনে রাখছি। স্যার এটা আপনি বুঝতে পারছেন এর উদ্দেশ্য এবং হেতুর বিবরণ যেখানে আছে গেজেটেড অফিসারের যে র‍্যাঙ্ক ছিল সেটা আমরা উঠিয়ে দিয়েছি পশ্চিমবঙ্গের জন্য এখন সেক্ষেত্রে আমাদের এনকোয়ারী করতে, তদন্ত করতে অনেক অসুবিধা হচ্ছে। যাঁদের গেজেটেড বলে গণ্য করা হয়েছে তারা না থাকাতে প্রশ্ন উঠেছে তাহলে এদের এটা অনুমোদিত হবে কিনা আইনতঃ এটা করতে পারা যায় কিনা, বিভিন্ন রকম এনকোয়ারী ইত্যাদিতে। সেজন্য আমরা এই বিলটি আনতে বাধ্য হয়েছি আর আমার কিছু বলার নেই।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তদন্ত কমিশনের যে সংশোধনী বিলটি এনেছেন তাকে আমি নীতিগতভাবে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। আমাদের যে সব তদন্ত কমিশন বসে জনসাধারণের ধারণা এ সম্বন্ধে খুব ভাল নয়। কারণ তদন্ত কমিশন যখন বসে তখন খুব আড়ম্বর সহকারে বসে, লোকে ভাবে কিছু একটা হয়ত হবে কিন্তু সেই তদন্ত কমিশনের রিপোর্ট বেরোতে এত দেরী হয়, যখন রিপোর্ট বেরোয় তখন লোকে তা ভুলে যায়। যদিও বা রিপোর্ট বেরোয় সেই কমিশনে কি রিপোর্ট তাতে আছে লোকে জানতে পারে না। সেই রিপোর্ট যদি সরকারের মনঃপুত হয় তবে সেই রিপোর্ট প্রকাশ করা হয়। আর যদি সরকারের মনঃপুত না হয় তাহলে সেই রিপোর্ট প্রকাশিত হয় না। রিপোর্টে যদি কোন কিছু সুপারিশ করা হয়, সেই সুপারিশ যদি সরকারের মনঃপুত হয় তাহলে সেগুলিকে কার্যকরী করার ব্যবস্থা করা হয় আর যদি সরকারের মনঃপুত না হয় তাহলে কোন ব্যবস্থা করা হয় না। নিশ্চয়ই এখানে পাওয়ার দিতে হবে কিন্তু সেই পাওয়ার দিতে গিয়ে যে রিপোর্ট বেরোবে সেই রিপোর্ট যেন কার্যকরী হয় তার ব্যবস্থা করবেন।

সেজন্য মুখ্যমন্ত্রীকে বলছি তদন্ত করে যে রিপোর্টগুলি দেওয়া হবে, সেগুলি জনগনের জন্য যেন প্রকাশ করা হয় এবং তদন্ত রিপোর্টে যে সমস্ত সুপারিশ করা হবে সেই সুপারিশ অনুযায়ী যেন কার্যে রূপায়িত করা হয়। ইতিমধ্যে কিছুদিন আগে দুটি কমিশন বসান হয়েছে, একটি খেলার মাঠের ব্যাপারে

আর একটি ইসলামপুর ঘটনা তদন্ত করার জন্য আমি চাপ করব, কমিশনের কাজ শেষ হলে যে সুপারিশ বা ফাইন্ডিং কমিশন দেবেন সেগুলি জনগণের জানার জন্য প্রকাশ করা হবে এবং সেই সুপারিশ মত কাজে রূপদান করা হবে। মুখ্যমন্ত্রী মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেটা সমর্থন করছি এই আশা নিয়ে যে, যে কমিশন পশ্চিমবাংলায় বসবে তারা সুষ্ঠুভাবে কার্য পরিচালনা করতে পারবেন এবং যে সমস্ত সুপারিশ তাঁরা দেবেন সেগুলি জনগণের জানার জন্য ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের মধ্যে এমন কিছু নাই, [illegible] চার্ট করার প্রয়োজন আছে কাগজপত্র নেবার জন্য এটা কমিশনের সম্বন্ধে কথাটা ঠিকই। মুখ্যমন্ত্রী যে বিল এনেছেন এটা সমর্থনযোগ্য।

( এ ভয়েস : কি বললেন ? )

আপনারা ভাল কথা বললে সমর্থন করি, বিদ্যুৎ নিয়ে চুরি করলে স্বীকার করিনা। সুতরাং মুখ্যমন্ত্রী মহাশয় যেটা এনেছেন সেটাকে সমর্থন করি।

**শ্রী জ্যোতি বসু :** আমার বিশেষ কিছু বলার নাই, সবাই সমর্থন করেছেন, খুব ভাল। এটা অতি প্রয়োজন হয়ে পড়েছিল, আইনটা করার। আমি একটা কথা এখানে বলতে চাই। ইতিমধ্যেই আমরা কমিশনের দুই একটি রিপোর্ট পাবলিশ করেছি কমিশন যে সুপারিশ করবেন, সেগুলিই যে সব সরকার মেনে নেবেন, এটা প্রশ্ন নয়। আমরা সেগুলি মানুষকে জানাই, যেটা মানতে পারি সেটা মানুষকে বলি। এই হাউসে এই নিয়ে আলোচনা হতে পারে, আমাদের কোন অভিপ্রায় নাই কমিশনের রিপোর্ট লুকিয়ে রাখার। আশা করি আপনারা এই বিল সমর্থন করবেন।

The motion of Shri Jyoti Basu that the Commissions of Inquiry (West Bengal Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Commissions of Inquiry (West Bengal Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr Deputy Speaker :** The House stands adjourned till 1 p.m. on Wednesday, the 27th August, 1980.

### ADJOURNMENT

The House was then adjourned at 5.38 p.m. till 1 p.m. on Wednesday, the 27th August, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Lagislative chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 27th August, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syad Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 4 Ministers of State and 189 Members.

### Held Over Starred Questions
(To Which answers were given)

**[1.00 - 1.10 p.m.]**

**সবং চণ্ডীই নদীর সংস্কার কার্য**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং [illegible]) **শ্রী সন্দীপ দাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পিংলা ও সবং থানার সংলগ্ন চণ্ডীই নদীর সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) কেবল চণ্ডীই নদীর সংস্কারের জন্য পৃথক কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নাই। তবে ডেবরা, পিংলা এবং ময়না থানার [illegible] চণ্ডীই নদী সংস্কারের একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। প্রকল্পটি [illegible] রহিয়াছে। প্রকল্পটির জন্য আনুমানিক ব্যয় হইবে ১ কোটি ২৮ লক্ষ টাকা।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে এই চণ্ডীই নদীতে প্রচণ্ড বন্যার ফলে প্রতি বৎসর প্রচুর ফসল নষ্ট হচ্ছে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** হ্যাঁ, কিছু ক্ষতি হয় এটা ঠিক।

**শ্রী জন্মেজয় ওঝা :** কবে নাগাদ এই বন্যা রোধের কাজ সুরু হবে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এটা আমরা ষষ্ঠ প্ল্যানের অন্তর্ভুক্ত করেছি এবং এর জন্য আমরা টাকাও এ্যালটমেন্ট করেছি ৫০ লক্ষ টাকা লাগবে। কারেন্ট ইয়ারে ক্লিয়ারেন্স পেলে আমরা ১৫ লক্ষ টাকার কাজ করবো।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই স্কীম গঙ্গা ফ্লাড কন্ট্রোল বোর্ড

ক্রিয়ারেন্সের জন্য পাঠিয়েছেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** হাঁ, ক্রিয়ারেন্সের জন্য [illegible] হয়েছে।

**শ্রী রজনী কান্ত দোলুই :** কবে নাগাদ ক্রিয়ারেন্স পাবে [illegible] আপনি আশা করছেন ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এটা অনুমান করে বলা সম্ভব নয়, তবে আমরা বলেছি যাতে তাড়াতাড়ি হয় তার জন্য চেষ্টা করতে।

গ্রেট ইস্টার্ণ হোটেল

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩।) শ্রী সুমন্ত কুমার হীরা : [illegible] বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৭৯-৮০ সালে গ্রেট ইস্টার্ণ হোটেলের লাভ ক্ষতির পরিমাণ কত ছিল ;

(খ) ঐ হোটেলের কেবলমাত্র বেকারী বিভাগে লাভ ক্ষতির কোন পরিসংখ্যান সরকারের নিকট আছে কি ; এবং

(গ) থাকিলে,

(১) উপরোক্ত সময়ে এই বিভাগের লাভ ক্ষতির পরিমাণ [illegible] ছিল, এবং

(২) ক্ষতির (যদি কিছু হইয়া থাকে) কারণ কি ?

**শ্রী পরিমল মিত্র :**

(ক) অনিরীক্ষিত (Unaudited) লাভক্ষতির হিসাব হইতে দেখা যায় যে ১৯৭৯-৮০ সালে গ্রেট ইস্টার্ণ হোটেলের প্রায় ১৪ লক্ষ টাকা লাভ হইয়াছে। উক্ত লাভের অঙ্কের মধ্যে সরকারী ট্যাক্স বাবদ দেয় অর্থ অন্তর্ভুক্ত রহিয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) (১) (ক) প্রশ্নের উত্তরে উল্লিখিত লাভ ক্ষতির হিসাব হইতে দেখা যায় যে বেকারী বিভাগে আলোচ্য বৎসরে ক্ষতির পরিমাণ ছিল প্রায় [illegible] লক্ষ টাকা।

(২) ক্ষতির কারণগুলি পর্যালোচনা করিয়া দেখা হইতেছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এই ক্ষতির পিছনে একটা পরিকল্পিত চুরির চক্রান্ত আছে এবং এ সম্বন্ধে আপনার দপ্তরে অভিযোগ করা হয়েছে ?

**শ্রী পরিমল মিত্র :** না, অভিযোগ করার পরে আমি ইন্টারন্যাল অডিটের এ্যাপয়েন্ট করি এবং ইন্টারন্যাল অডিটের রিপোর্ট আমার কাছে এসেছে, সেটা এখন পর্যালোচনা করা হচ্ছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** যদি চুরির জন্যই ক্ষতি প্রমাণিত হয় তাহলে যারা চুরি করেছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করেছেন ?

**শ্রী পরিমল মিত্র :** যদি দিয়ে হয় না চুরি কেউ করে থাকলে গভর্ণমেন্টের আইন অনুযায়ী শাস্তির ব্যবস্থা করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনি বললেন ১৪ লক্ষ টাকা লাভ হয়েছে, বেকারীতে ১৮ লক্ষ টাকা ক্ষতি হয়েছে। দুটো মিলিয়ে লাভ ক্ষতি কিরকম দাঁড়াচ্ছে ?

**শ্রী পরিমল মিত্র ঃ** মাইনাস করেই ১৪ লক্ষ টাকা লাভ হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** বেকারীতে ১৮ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে আপনি এই বেকারী রাখবেন, না তুলে দেবেন ?

**শ্রী পরিমল মিত্র ঃ** ইন্টারন্যাল অডিটর রিপোর্ট আমার কাছে এসেছে। এই মুহূর্তে আপনি যদি বলতে বলেন রাখব কি রাখব না সেটা বলা আমার পক্ষে খুব মুশকিল তার কারণ উঠিয়ে দিলেই একটু পরেই আপনারা প্রশ্ন তুলবেন কেন উঠিয়ে দেওয়া হল। কাজেই এটা আমার পক্ষে এখনই বলা ভেরি ডিফিকাল্ট।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** যারা এই চুরির সঙ্গে জড়িত তাদের নাম কি এবং তাদের বিরুদ্ধে কোন রকম শাস্তি মূলক ব্যবস্থা গ্রহন করা হচ্ছে কি ?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমি আগেই বলেছি আমার কাছে সবে মাত্র ইন্টারন্যাল অডিটর রিপোর্ট এসেছে এবং সেটা পর্যালোচনা করা হচ্ছে। কাজেই সেটা কমপ্লিট না হওয়া পর্যন্ত আপনাদের কাছে নাম বলাটা কি শোভন হবে ? পরে প্রশ্ন করলে তখন নাম বলে দেব।

**শ্রী দেওপ্রকাশ রাই ঃ** হোয়াট ইউ সে কভারস দি হোল অব ওয়েস্ট বেঙ্গল। আমার প্রশ্ন হচ্ছে দার্জিলিং হিল এরিয়া সেখানে রিচ ফরেস্ট ওয়েলথ উৎপন্ন হয়। ফরেস্ট ডেভেলপমেন্ট করপোরেশন করে লস হচ্ছে, না প্রফিট হচ্ছে ?

**শ্রী পরিমল মিত্র ঃ** মাননীয় সদস্য দেওপ্রকাশ রাই অনেকদিন ধরে বিধানসভার সদস্য এবং মন্ত্রীও ছিলেন। গ্রেট ইস্টার্ণ হোটেলের প্রশ্নের সঙ্গে ফরেস্ট ডেভেলাপমেন্ট করপোরেশনের প্রশ্ন এর সাপ্লিমেন্টারি হয় কিনা সেটা অধ্যক্ষ মহাশয় আপনি বিবেচনা করে দেখুন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন সেটা আনঅফিসিয়াল অডিট রিপোর্ট - সময় মত অডিট না হবার কারণ কি ?

**শ্রী পরিমল মিত্র ঃ** আনঅফিসায়াল নয়, আনঅডিটেড। তার কারণ হচ্ছে এই ইয়ারে অডিট হবে।

**ডাঃ বিনোদ বিহারী মাজী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বেকারীতে ১৮ লক্ষ টাকা ক্ষতি হয়েছে। এই ক্ষতির কারণ কি ?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমি বারে বারে মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিয়েছি যে ইন্টারন্যাল অডিটর এ্যাপয়েন্ট করা হয়েছে, তাদের রিপোর্ট আমার কাছে এসেছে এবং সেটা আমি অনুসন্ধান করে দেখছি। অন্য সময় প্রশ্ন করলে আমি নিশ্চয়ই তার জবাব দেব।

## Supply of sawn timber at fair price

***25.** (Admitted question No. *272.) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Forest Department be pleased to state :

That the steps taken by the West Bengal Forest Development Corporation, if any, to supply at a fair price sawn timber required for construction of houses in the State ?

**শ্রী পরিমল মিত্র :**

পশ্চিমবঙ্গ বন উন্নয়ন করপোরেসন এজন্য নিম্নলিখিত ব্যবস্থা নিয়েছেন :

(১) কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলের ক্রেতাদের ন্যায্য মূল্যে সরাসরি বিক্রয়ের জন্য লবণহ্রদ নগরীর বি. ডি. মার্কেটে একটা বিক্রয়কেন্দ্র খুলেছেন।

(২) জেলার অধিবাসীদের ন্যায্য মূল্যে সত্বাদরে চেরাই কাঠ বিক্রয়ের জন্য জেলাগুলির বিভিন্ন শহরে প্রথম দফায় ২৪ জন ডিলার নিয়োগ করেছেন।

(৩) দার্জিলিং জেলার ঘুমভঞ্জনের কাছে ছাটাইধুরায় নবনির্মিত করাতকল থেকে চা বাগান প্রভৃতি বিভিন্ন ক্রেতাদের কাছে উপযুক্ত মূল্যে চেরাই কাঠ বিক্রী করছেন।

(৪) শিলিগুড়ি, কল্যাণী ও দুর্গাপুরের কাষ্ঠশিল্প কেন্দ্র সমূহ, আবাসন পর্ষদ, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পূর্ত বিভাগ, পর্যটন কর্পোরেশন প্রভৃতি সরকারী ও আধাসরকারী প্রতিষ্ঠানকে অধিক সংখ্যায় গৃহনির্মান কাজের জন্য শিলিগুড়ি ও ছাটাইধুরায় করাতকল থেকে নির্দিষ্ট মূল্যে চেরাই কাঠ সরবরাহ করছেন।

(৫) আরো বেশী ডিলার নিয়োগ করে সরবরাহ বাড়ানোর উদ্দেশ্য নিয়ে মাদারীহাটে আর একটি করাতকল বসাবার কাজ হাতে নিয়েছেন। আশা করছেন শীঘ্রই এর কাজ চালু হবে।

**[ 1-10 – 1-20 p.m.]**

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এই চেরাই কাঠ বিক্রি করার জন্য যে ডিলার নিয়োগ করেছেন সেটা কি পদ্ধতিতে করেছেন ?

**শ্রী পরিমল মিত্র :** ডিলার নেবার আগে কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়েছিল এবং তারপর এ্যাপ্লিকেসানগুলি এসেছে। আমরা বলেছিলাম, সেই এ্যাপ্লিকেসানের উপর ওখানকার এম.এল.এ.ই হোক , ভাইস-চ্যান্সেলারই হোক বা বিশিষ্ট কোন লোকেরই হোক একটা সার্টিফিকেট থাকা দরকার এই মর্মে যে ঐ লোকটি সত্যই কাঠ নিয়ে গিয়ে বিক্রি করবে।

**শ্রী দেওপ্রকাশ রাই :** ঐ ডিলারদের লিষ্টের মধ্যে ওর কোন রিলেটিভের নাম আছে কি ?

(নো রিপ্লাই)

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন, আবাসন পর্ষদ, পূর্ত বিভাগ, পর্যটন কর্পোরেশন ইত্যাদিকে কাঠ দিয়েছেন বাড়ী করার জন্য। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এতে

বাৎসরিক কি রকম ইনকাম হচ্ছে ?

**শ্রী পরিমল মিত্র :** ইনকামের কথা জানাতে হলে নোটিশ চাই।

**Shri Dawa Narbula :** The Hon'ble Minister said that he has programme to distribute sawn timber May I know whether there is any such programme to distribute firewood in the tea gardens in the same way ?

**শ্রী পরিমল মিত্র :** ফায়ার উড তো আগে থেকেই দেওয়া হয়।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিশেষ করে উত্তরবাংলায় ডেভালপমেন্ট ফান্ড থেকে যে সমস্ত কাজ হয় সেই কাজের জন্য এই কর্পোরেশনের তরফ থেকে জেলা পরিষদগুলিকে বিশেষভাবে কাঠ দেবার কথা চিন্তা করছেন কি বা দেওয়া হচ্ছে কি ?

**শ্রী পরিমল মিত্র :** জেলাপরিষদগুলিকে এর আওতার মধ্যে আনা হয়েছে এবং সমস্ত জেলাপরিষদকে সাধারণভাবে কোচবিহারকেও দেওয়া হচ্ছে ট্রিটেড পোল বা ব্রীজ করার জন্য

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কাঠ সরবরাহ যাতে তাড়াতাড়ি হয় বিশেষ করে আপনি বলেছেন যে ব্রীজের জন্য পোল দেওয়া হচ্ছে, এগুলি দেরী হচ্ছে সেই বিষয়ে আপনার কাছে সংবাদ আছে ?

**শ্রী পরিমল মিত্র :** আপনি এই বিষয়ে জানালে নিশ্চয়ই তদন্ত করবো।

**মিঃ স্পিকার :** আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি যে খুব প্রয়োজনীয় না হলে সাপ্লিমেন্টারী করবেন না। আজকে যে প্রশ্ন আছে, যদি বেশী সাপ্লিমেন্টারী করেন তাহলে বাকী প্রশ্নগুলি কভার হবে না।

### মেদিনীপুর জেলা কলাবেড়িয়া খাল সংস্কার

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অন্তর্গত কলাবেড়িয়া খাল সংস্কারের জন্য বর্তমান বৎসরে সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন ; এবং

(খ) কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) কলাবেড়িয়া খাল সংস্কারের জন্য বর্তমান আর্থিক বৎসরে বাজেটে কোন অর্থ বরাদ্দ করা হয় নাই।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় কলাবেড়িয়া খাল সংস্কারের জন্য ১৯৮০-৮১ সালের বাজেটে আমরা দেখেছি যে কিছু টাকা ধরা আছে অথচ আপনি বলেছেন যে নেই।

আপনি কেন নেই বলছেন আমি ঠিক বুঝতে পারছি না। কলাবেড়িয়া খাল অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই বিষয়ে আমরা আপনাকে অবহিত করেছি। আপনি এই বিষয়ে কেন মন দিচ্ছেন না জানাবেন ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এই প্রকল্পটা আগে আলাদাভাবে ছিল। পরে ভগবানপুর, নন্দীগ্রাম একটা মাষ্টারপ্ল্যান তৈরী করা হয়েছে। এই খাতে ৪ কোটি ৪৪ লক্ষ টাকা খরচ পড়বে। কাজেই এটাকে তার সঙ্গে মার্জ করা হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় ভগবানপুর নন্দীগ্রাম মাষ্টার প্ল্যান তৈরী এবং তার জন ৪ কোটি ৪৪ লক্ষ টাকা খরচ হবে তার কি অবস্থা আছে আমি জানিনা। কিন্তু এই মাষ্টার প্ল্যান বাদ দিয়ে যদি ছাত্র প্ল্যান করেন তাহলেই এখানকার লোকেরা বাঁচতে পারে। কাজেই এই ছাত্র প্ল্যান করবেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আমরা মাষ্টার প্ল্যান তৈরী করেছি যাতে আপনি যেটা বললেন সেই এলাকার জল নিষ্কাশন করা যেতে পারে আরো বিস্তৃত এলাকার জল নিষ্কাশন করার জন্য এটাকে মাষ্টার প্ল্যান করা হয়েছে এবং এর টোটালটা ওর সঙ্গে যোগ করা হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ মাষ্টার প্ল্যানে কবে নাগাদ কাজ শুরু করা হবে। কেলেঘাই নদী যদি ভেঙ্গে যায় তাহলে সব ভেসে যাবে। কাজেই যতক্ষণ পর্যন্ত না হচ্ছে ততক্ষণ ইনটেরিম পিরিয়ডে এই সব লোককে বাঁচাবার জন্য কি কাজ করছেন ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাষ্টার প্ল্যান আমরা গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছে পাঠিয়েছি এবং তাদের বলেছি যে তাড়াতাড়ি এটা পাশ করে দিতে যাতে আমরা আগামী বছরে কাজ শুরু করতে পারি। ওদের স্যাংশান্ড এসে গেলে আমরা কাজ শুরু করতে পারবো। সে জন্য আমরা ২০ লক্ষ টাকা বর্তমান বাজেট ইয়ারে ধরে রেখেছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৭৪ সালে হওয়ার পরে আজকে ১৯৮০ সাল এসে গেছে। এখনও কি আমাদের বিশ্বাস করতে বলেন যে সেটা হবে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** ১৯৭৪ সালে আমরা আসিনি, আমরা ১৯৭৭ সালে এসেছি সেটা আপনাকে মনে করিয়ে দিচ্ছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৭৭ সালের পরেও ৩ বছর হয়ে গেছে। এখনও পর্যন্ত আপনি মাষ্টার প্ল্যান পাঠান নি। আপনি অনুমোদনের চেষ্টা করেন নি কেন ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় সদস্য ভুল করছেন। আমরা পাঠিয়ে দিয়েছি এবং তাড়াতাড়ি করার জন্য তাড়া দিচ্ছি। এর জন্য ৪ কোটি টাকা বাজেট এষ্টিমেট হয়েছে এবং ২০ লক্ষ টাকা এই বছর ধরে রেখেছি যে এটা এলেই কাজ শুরু করার জন্য।

**কান্দী ও ঘাটাল মাষ্টার প্ল্যান**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কান্দী ও ঘাটাল মাষ্টার প্ল্যান রূপায়ণের বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ,

(খ) এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গিয়াছে কি ;

(গ) জুলাই, ১৯৮০পর্যন্ত উক্ত প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) এই বরাদ্দের ব্যাপারে সময়মত পরিকল্পনা না পাঠানো বা রাজ্যসরকারের অন্য কোন ত্রুটির বিষয়ে কোন অভিযোগ কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পাওয়া গিয়াছে কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) আনুমানিক ৫১ কোটি ৫০ লক্ষ টাকার কান্দী মাস্টার প্ল্যানটি ভারত সরকারের 'গঙ্গা বন্যা নিয়ন্ত্রন কমিশনে' এর বিবেচনার জন্য পাঠানো হইয়াছিল। উক্ত কমিশন মাষ্টার প্ল্যান পরীক্ষা করিয়া কয়েকটি মন্তব্য রাজ্য সরকারের নিকট পাঠাইয়াছে। বর্তমানে রাজ্য সরকার কমিশনের মন্তব্যগুলি পরীক্ষা করিয়া দেখিতেছেন।

৪৯ কোটি ১৭ লক্ষ ২২ হাজার টাকার ঘাটাল মাষ্টার প্ল্যানটি কিছু পরিবর্তন সাপেক্ষে ভারত সরকারের যোজনা কমিশনের অনুমোদন লাভ করিয়াছে। উক্ত কমিশনের পরামর্শ অনুযায়ী পরিবর্তিত মাষ্টার প্ল্যানটি রচনা করা হইতেছে।

(খ), (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

(গ) কেন্দ্রীয় সরকারের নিকট হইতে কোন অর্থ সাহায্য পাওয়া যায় নাই।

(ঘ) না।

[1.20 - 1.30 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি সম্প্রতি লোকসভার অধিবেশনে গত আট-ই জুলাই লোকসভার এক প্রশ্নের উত্তরে কেন্দ্রীয় সেচমন্ত্রী জানিয়েছেন যে কান্দি মাষ্টার প্ল্যান রূপায়নের জন্য রাজ্য সরকারের কাছ থেকে কোন পরিকল্পনা পাঠানো হয়নি।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** কেন্দ্রীয় মন্ত্রী মহাশয় যদি এই কথা বলে থাকেন তাহলে তিনি ভুল বলেছেন। এই কথা বলার আগে গঙ্গা ফ্লাড কণ্ট্রোল কমিশনের কাছ থেকে জেনে বলা উচিত ছিল।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** প্রশ্নটা গুরুত্বপূর্ণ এই জন্য, ৮ই জুলাই পার্লামেন্টে কেন্দ্রীয় সেচ মন্ত্রী এই কথা বলেছেন, আপনি কি তার কোন প্রতিবাদ পাঠিয়েছেন কেন্দ্রীয় সরকারের কাছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এই ব্যাপারে আমাদের প্রতিবাদ করার কিছু নেই। কারণ আমাদের চেয়ে হায়েস্ট টেকনিক্যাল বডি ইজ দি গঙ্গা ফ্লাড কণ্ট্রোল কমিশন। তারা যদি চেঞ্জ করে থাকেন, তারা যদি নির্দেশ দিয়ে থাকেন, তাহলে সেটা আমাদের জানানো উচিৎ ছিল। কিন্তু আমি তা সত্ত্বেও বলেছি কেন্দ্রীয় সেচ মন্ত্রী যদি এই ধরনের কোন উত্তর দিয়ে থাকেন তাহলে তাঁর ঐ ভাবে উত্তরটা দেওয়া উচিৎ হয়নি, ফ্লাড কমিশনের কাছ থেকে না জেনে।

**শ্রী মহঃ সোহরাব :** কেন্দ্রীয় সেচ মন্ত্রী বলেছেন যে তাঁর কাছে কান্দি মাষ্টার প্ল্যানের ব্যাপারে কোন কাগজ পত্র পাঠানো হয়নি। আর এখানে মন্ত্রী মহাশয় বলেছেন যে ফ্লাড কণ্টোল কমিশনে পাঠিয়েছেন। এটা কেন্দ্রীয় দপ্তর থেকে জেনে আসুন ইট হ্যাড বিন রিটার্নড বাই দি ফ্লাড কণ্ট্রোল বোর্ড এ্যান্ড নট বাই দি সেন্ট্রাল মিনিষ্ট্রি।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আমরা ডিরেক্টলি সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠাই না। আমরা

পাঠিয়েছি সেন্ট্রাল প্ল্যানিং কমিশনের কাছে। সেই জন্য আমি বলছি ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছ থেকে জেনে কেন্দ্রীয় সেচমন্ত্রীর মহাশয়ের বলা উচিৎ ছিল।

**শ্রী মহঃ সোহরাব ঃ** আজকে যদি কোন একটা ডিসিশন ষ্টেট গভর্নমেন্টের কাছে না পৌঁছায়, আপনার কাছে যদি না আসে তাহলে কি আপনি বলবেন এসেছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** এটা সেন্ট্রাল গভর্নমেন্টের আওতায়, সুতরাং উত্তর দেওয়ার আগে এটা দেখে বলা উচিৎ ছিল।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** এই রকম খবর কি আপনার কাছে আছে যে কেন্দ্রীয় মন্ত্রী উত্তর দিয়েছেন পার্লামেন্টে ?

( নো রিপ্লাই )

### সিউড়ীতে সরকারী হোটেল

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পর্যটকদের সুবিধার জন্য বীরভূম জেলার সিউড়ী শহরে একটি হোটেল খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** এই সিউড়ি ছাড়া আর কোথাও নতুন কোন হোটেল খোলার পরিকল্পনা আছে কি ?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

### শুখা মরশুমে ভাগীরথী নদীতে জলের পরিমাণ

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২২০।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সালের শুখা মরশুমে ফারাক্কা প্রকল্পের মাধ্যমে ভাগীরথীতে গড়ে কত কিউসেক জল পাওয়া গিয়াছিল ; এবং

(খ) ভাগীরথী নদীতে আরো বেশী পরিমাণ জল পাওয়ার জন্য কি কি ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ**

(ক) ১৯৮০ সালের জানুয়ারী হইতে যে পর্যন্ত ফারাক্কার ফিডার ক্যানেল দিয়া গড়ে ১৯,৬৫০ কিউসেক জল ছাড়া হইয়াছিল। সর্বনিম্ন জলের মাত্রা ছিল ১০,০০০ কিউসেক মত। জুন

? ২:?: যে জল ছাড়া হইয়াছে তাহার পরিমান ৪০,০০০ কিউসেক।

(খ) বিষয়টি ভারত ও বাংলাদেশ সরকারের মধ্যে দ্বিপাক্ষিক আলোচনার স্তরে রহিয়াছে। এ সম্পর্কে, এখনও কোন চূড়ান্ত মীমাংসায় পৌঁছান যায় নাই। রাজ্য সরকার এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সহিত যোগাযোগ রক্ষা করিয়া চলিয়াছেন।

## সিদ্ধেশ্বরী সেচ প্রকল্প

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬।) **শ্রী সুনীল কুমার মজুমদার :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

সর্বশেষ তথ্য অনুযায়ী সিদ্ধেশ্বরী সেচ প্রকল্পের কাজ কতদূর এগিয়েছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

সিদ্ধেশ্বরী সেচ প্রকল্পের প্রাথমিক কাজ হিসাবে Hydrological Observation লওয়ার কাজ এই বছর থেকে শুরু করা হয়েছে।

**শ্রী রজনী কান্ত দলুই :** এই প্রকল্পের কাজ শেষ হতে কত সময় লাগবে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এটা হাত গুণে বলা যায় না।

**মিঃ স্পীকার :** এই অতিরিক্ত প্রশ্নের কোন অর্থই হয় না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, প্রিলিমিনারি কাজ আরম্ভ হয়েছে। তা তিনি কি সে সম্বন্ধে কোন প্রিলিমিনারি রিপোর্ট পেয়েছেন?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** কাজ শুরু হয়েছে, এই রিপোর্ট আমি জানি ; তবে ডিটেল্ড রিপোর্ট আমার কাছে এখনো পর্যন্ত আসেনি। জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া এই দায়িত্ব গ্রহণ করেছে।

## সংরক্ষিত বনাঞ্চলে বাঘের সংখ্যা

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮।) **শ্রী জন্মেজয় ওঝা :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সর্বশেষ তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গে বিভিন্ন সংরক্ষিত বনে বাঘের মোট সংখ্যা কত ছিল ; এবং

(খ) গত ছয় মাসের মধ্যে কতগুলি বাঘ চোরা শিকারী ও স্থানীয় জনসাধারণের হাতে এবং ঘুমপাড়ানি গুলিতে নিহত হইয়াছে ?

**শ্রী পরিমল মিত্র :**

(ক) ২৯৬ টি।

(খ) ১ টি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় যে ২৯৬টির কথা বললেন, সেই সংখ্যাটি বেড়ে হয়েছে, না কমে হয়েছে ?

**শ্রী পরিমল মিত্র :** হিসাবে দেখা যাচ্ছে যে, সংখ্যা ক্রমশঃ বাড়ছে।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা :** 'খ' প্রশ্নের উত্তরে যেটা বললেন সেটা কারা মেরেছে, চোরা শিকারীরা, না স্থানীয় জনসাধারণের হাতে সেটি মরেছে ?

**শ্রী পরিমল মিত্র :** গ্রামবাসীদের হাতে মরেছে।

**শ্রী জন্মেঞ্জয় ওঝা :** গ্রামবাসীদের হাতে যেটা মরেছে সেটা মরার আগে কতজন গ্রামবাসীকে হতাহত করেছিল ?

**শ্রী পরিমল মিত্র :** না, কোন মানুষকে হতাহত করেনি, ছাগল, না গরু মেরেছিল।

**শ্রী বিনয় কোঙার :** মাননীয় মন্ত্রী মহাশয় যে ১৯৬টি বাঘের কথা বললেন, তার মধ্যে কতগুলি স্ত্রী এবং কতগুলি পুরুষ তা কি বলতে পারবেন ?

**শ্রী পরিমল মিত্র :** এটা এখন তো বলতে পারবই না, নোটিশ দিলেও বলতে পারব না।

**ডাঃ বিনোদ বিহারী মাজী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে এই ব্যাঘ্র প্রকল্পে বামফ্রন্ট সরকার আজ পর্যন্ত কত টাকা খরচ করেছে ?

**শ্রী পরিমল মিত্র :** এটা এখন আমার কাছে লেখা নেই। আপনি নোটিশ দেবেন, আমি আপনাকে বলে দেব।

### ইংলিশবাজার এলাকায় জল নিষ্কাশন পরিকল্পনা

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২।) **শ্রী শৈলেন সরকার :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইংলিশবাজার শহর এবং পার্শ্ববর্তী কাজীগ্রাম, লক্ষীপুর, মালঞ্চ পল্লীর জল নিষ্কাশনের জন্য কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি ; এবং

(খ) করিয়া থাকিলে, কবে নাগাত উহার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) মালদা জেলার ইংলিশ বাজার থানায় লক্ষ্মীপুর জলনিষ্কাশন প্রকল্প নামে একটি প্রকল্প বর্তমানে সরকার তৈরী করেছেন।

(খ) বর্তমানে বলা সম্ভব নয়।

### মেদিনীপুর পশ্চিম সার্কেলে খাল সংস্কার

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৭।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৭৯-৮০ আর্থিক বছরে মেদিনীপুর পশ্চিম সার্কেলের কোন্ কোন্ খাল সংস্কার করা হইয়াছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) মেদিনীপুর পশ্চিম সার্কেল নামে কোন অফিস নাই। তবে West Midnapore

Division এর কোন খাল সংস্কার করা হয় নাই।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** ওখানে কোন কোন খালের সংস্কার করা হয়েছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আপনাদের অসুবিধার কথা আমরা শুনি। আপনারা আলাদা করে একটা ডিভিসন চাইছেন, আমরা তা বিবেচনা করে দেখছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মেদিনীপুরের ওয়েস্ট ডিভিসনের কোন কোন খাল সংস্কার করা হয়েছে ?

( নো রিপ্লাই)

**শ্রী রজনী কান্ত দোলুই :** ওখানে আলাদা করে একটা সার্কেল করবেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** ওঁরা বলছেন ওঁদের অসুবিধা হচ্ছে। ওটা একটা বিরাট এলাকা, ওটাকে কেটে আলাদা করতে বলছেন

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** আমার প্রশ্ন হচ্ছে কোন কোন খালের সংস্কার করা হয়েছে ?

**শ্রী প্রভাস চন্দ্ররায় :** এটা জানতে আলাদা নোটিশ দিতে হবে।

[1.30 - 1.40 p.m.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** প্রশ্নতেই তো খাল সংস্কারের কথা জানতে চাওয়া হয়েছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মেদিনীপুর পশ্চিম সার্কেল নামে কোন অফিস নাই। এই হচ্ছে উত্তর।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মেদিনীপুর ২ ডিভিসন, ইষ্ট এবং ওয়েষ্ট।

**শ্রী প্রভাস চন্দ্ররায় :** আপনি গুলিয়ে ফেলছেন। সার্কেলে একজন এস ই থাকে এবং তার আনডারে ডিভিসন থাকে, এই হলো কথা।

**মিঃ স্পীকার :** প্রশ্নটি টেকনিক্যালি অন্য রকম হওয়ার জন্যে এই রকম উত্তর হয়েছে

**কুমীর প্রকল্প**

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রী নানুরাম রায় :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের কুমীর প্রকল্পে কী পরিমাণ অর্থ খরচ হয় এবং এই প্রকল্প হইতে কোন অর্থ লাভ হয় কি, এবং

(খ) কোথায় কোথায় পশ্চিমবঙ্গ সরকারের কুমীর প্রকল্প আছে ?

**শ্রী পরিমল মিত্র :**

(ক) ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৭৯-৮০ সাল পর্যন্ত মোট ১০ লক্ষ ১৫ হাজার ১ শত ১২ টাকা খরচ হয়েছে এবং ১ লক্ষ ৮ হাজার ৭ শত ৮২ টাকা আয় হয়েছে।

(খ) একমাত্র ২৪ পরগণা জেলায় সুন্দরবনের ভাগবতপুরে।

**শ্রী মহঃ সোহরাব :** এই প্রকল্প থেকে কিভাবে আয় হয় ?

**শ্রী পরিমল মিত্র :** কুমীর প্রকল্প দেখতে টুরিস্টরা যাচ্ছে। তাদের কাছ থেকে এই প্রকল্প দেখার জন্য কিছু পয়সা নিচ্ছি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বাজারে কুমীরের মাংস বিক্রি করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

( [illegible] )

**শ্রী নানুরাম রায় :** পশ্চিমবাংলার আর কোন জায়গায় এই প্রকল্প করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী পরিমল মিত্র :** আর কোন জায়গায় নেই এবং আর কোথাও [illegible] হবে না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** এই প্রকল্পে কতগুলি কুমীর আছে সেটা কি দয়া করে বলতে পারবেন?

**শ্রী পরিমল মিত্র :** আমি পরে বলবো।

**শ্রী রজনী কান্ত দোলুন :** কুমীরের চামড়া কি বিক্রি করবেন?

**শ্রী পরিমল মিত্র :** বিক্রি হয় তবে আমাদের [illegible] অর্থেক দেশ এবং আমরা ভাবছি [illegible] কুমীরের চামড়া বিক্রি [illegible] দেখবো আর মাংস বাজারে বিক্রি হবে কিনা জানি না।

## বীরভূমের বাঁশলই নদীতে বাঁধ

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *[illegible]।) **শ্রী সন্দীপ দাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূমের বাঁশলই নদীর বাঁধের কাছে কিছু কৃষি জমি [illegible] জমি বালুকাময় হয়ে পড়েছে;

(খ) সত্য হলে—

(১) ঐ এলাকার জমির পরিমাণ কত;

(২) সরকার উক্ত বাঁধের কোন পরিবর্তন করবার পরিকল্পনা করছেন কিনা; এবং

(৩) যাদের জমি বালুকাময় হয়ে পড়েছে তাদেরকে ক্ষতিপূরণ দেওয়ার বিষয় সরকার চিন্তা করছেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) সত্য নহে।

বাঁশলই নদীর প্রকৃতি ও অধিক ভূমিক্ষয় ইহার জন্য দায়ী।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) এখন আলোচনা পর্যায়ে আছে।

(৩) প্রশ্ন উঠে না।

বা উঁচু নীচু জমি থাকার জন্য।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** সেইজন্যই আমরা একটা পরিকল্পনা করার চেষ্টা করছি যাতে বাঁচান যায়।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন বাগুই এরবা কালেন্ট নির্মাণের জন্য টাকা বরাদ্দ হয়েছে জমি এ্যাকুইজিসন হল তবে ওটা সেধী হল না কেন?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** জমি এ্যাকুইজিসন সবটা হয়নি। আমরা ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে জানিয়েছি। তাঁরা ঠিক করছেন।

**শ্রী জন্মেজয় ওঝা :** আপনি কি জানেন টাকার অভাব, কম টাকা বরাদ্দ থাকার জন্য এ বছর কিছু হয়নি, আগামী বছর কিছু বেশী টাকার বরাদ্দ করবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এটা পরীক্ষা করব। যদি প্রয়োজন হয় টাকা বাড়বে।

**ভগবানপুর নন্দীগ্রাম মাস্টার প্ল্যান ও কুলিয়া খাল সংস্কার**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭২।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** ৫ই মার্চ, ১৯৮০ তারিখের প্রশ্ন নং *১৬০ (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৩)-এর উত্তর উল্লেখে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানপুর নন্দীগ্রাম মাস্টার প্ল্যানের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে, এবং

(খ) কুলিয়া খালের কাজ কতদিনের মধ্যে আরম্ভ হওয়া সম্ভব?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

(ক) রাজ্য টেকনিক্যাল কমিটি এবং ভারত সরকারের গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ কমিশনের সুপারিশ অনুযায়ী মাষ্টার প্ল্যানটি পুনরায় রচনা করা হইতেছে।

(খ) কুরুলিয়া খাল বলিয়া কোন খাল সরকারের জানা নেই। তবে দুনিয়া খাল নামে একটি খাল সংস্কারের কাজ ভগবানপুর-নন্দীগ্রাম মাষ্টার প্ল্যানের অন্তর্ভুক্ত করা হইয়াছে। ঐ মাষ্টার প্ল্যানটির কাজ শুরু হইলেই পর্যায়ক্রমে উক্ত খালটির কাজ আরম্ভ করা যাইবে

[1.40 - 1.50 p.m.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** আপনি কি জানেন যে ১৯৭৮ সালে একটা মাষ্টার প্ল্যান হয়েছিল আবার এখন একটা মাষ্টার প্ল্যান হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** এই খালটা প্রথমে একটা আলাদাভাবে ছিল।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** ১৯৪৭ সালে যে মাষ্টার প্ল্যান হয়েছিল তা আজ পর্যন্ত কিছু হয়নি, এখন বলছেন আবার নতুনভাবে হচ্ছে, তা হলে কোনটা সত্যি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** দুটোই সত্যি আগে করা হয়নি, পরে করা হয়েছে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** এই প্ল্যানের মধ্যে কতগুলি খাল আছে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** নোটিশ চাই।

**শ্রী কিরণময় নন্দ :** এই মাষ্টার প্ল্যান অনুযায়ী মেদিনীপুরের যে প্ল্যানিং এন্ড ইনভেস্টিগেশান ডিপার্টমেন্ট আছে তাতে এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারের অভাবে কাজের অগ্রগতি হচ্ছে না সেটা জানেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** জানি না।

**শ্রী কিরণময় নন্দ :** ঐ প্ল্যানিং এন্ড ইনভেস্টিগেশান ডিভিসানে কয়েকজন এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ারকে ডেপুট করা সত্ত্বেও তাঁরা কেউ কাজে যোগ দেননি এটা জানেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** নোটিশ চাই।

**শ্রী কিরণময় নন্দ :** আপনি কি অবিলম্বে সেখানে এ্যাসিসট্যান্ট ইঞ্জিনিয়ার পাঠাবার ব্যবস্থা করবেন?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আপনারা জানেন যে কয়েকজনকে সরান উচিত ছিল, তাদের আমরা সরিয়েছি।

## Starred Questions
### (To which Oral answers were given)

**খাস জমি বন্টন**

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা জানুয়ারী, ১৯৮০ হইতে ৩০শে জুন, ১৯৮০ পর্যন্ত সময়ে সরকারী নির্দেশ অনুযায়ী খাস জমি বিলি বন্টনের কাজ কতটা অগ্রসর হয়েছে ;

(খ) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৮০ সালের জুন মাস পর্যন্ত সময়ে কি পরিমাণ খাস জমি বন্টন করা সম্ভব হয়েছে ; এবং

(গ) বন্টন প্রাপ্তদের মধ্যে কতজন ভূমিহীন চাষী ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

(ক) এবং (খ)। বিভিন্ন জেলা থেকে এখন পর্যন্ত প্রাপ্ত তথ্য অনুযায়ী ১লা জানুয়ারী ১৯৮০ থেকে ৩০শে জুন ১৯৮০ পর্যন্ত এই ছয় মাসে মোট ৩৬,৭৩৫ একর খাস জমি ভূমিহীন ও প্রান্তিক চাষীদের মধ্যে বিলি করা হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যায় যে পঞ্চায়েত নির্বাচন সাপেক্ষে এবং সেই সূত্রে ব্লক স্তরে ভূমি বিলি সংক্রান্ত কমিটি গঠন না হওয়ার জন্যে এবং সেই সঙ্গে ১৯৭৮ এর বন্যার বিধ্বংসী আক্রমনে বিপর্যয় গ্রাম জীবনকে পুর্ণগঠনের আসু প্রয়োজনে ১৯৭৯ সালের শেষ ভাগের আগে জমি বিলির কাজ সুষ্টুভাবে আরম্ভ করা যায়নি। এখন মোটামুটি ভাবে কাজ দ্রুত গতিতে এগোচ্ছে এবং এই বছরে মাসে গড়ে ছয় হাজার একরের বেশী খাস কৃষি জমি বন্টি করা হচ্ছে।

(গ) খাস জমি ভূমিহীন ও এক একরের কম জমির প্রান্তিক চাষীদের মধ্যেই শুধু বিলি করা হচ্ছে। গত ৩০শে জুন, ১৯৮০ পর্যন্ত খাস জমি পেয়েছেন এমন ভূমিহীন এবং প্রান্তিক চাষীর সংখ্যা ১১,৩১.৯৬৫। এর মধ্যে গত ছয় মাসে অর্থাৎ ১।১।১৯৮০ থেকে ৩০।৬।১৯৮০ পর্যন্ত ১,১৩.৩৩৯

(খ) হ্যাঁ। সাঁওতাল বিদ্রোহের নায়কগণের স্মরণে একখানি তথ্যচিত্র নির্মাণের প্রস্তাব বিবেচিত হচ্ছে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** এটা কবে নাগাদ শুরু করা হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** নির্দিষ্টভাবে বলা যাচ্ছেনা। এরজন্য একটা খসরা তৈরী হচ্ছে।

**শ্রী বলাই লাল দাস মহাপাত্র :** মন্ত্রীমহাশয় বলবেন কি সাঁওতাল বিদ্রোহের মূল কারণ কি ছিল?

( নো রিপ্লাই )

**শ্রী বিনয় কোনার :** মন্ত্রীমহাশয় জানাবেন কি, সাম্রাজ্যবাদ এবং সামন্তপ্রভু বিরোধী সাঁওতাল বিদ্রোহের ঐতিহ্যকে বিচ্ছিন্নতাবাদ এবং সাম্প্রদায়িক পথে প্রবাহিত করবার কোন চক্রান্ত চলছে কিনা?

**মিঃ স্পীকার :** যে প্রশ্ন করা হয়েছে তাতে এই প্রশ্ন আসেনা।

**শ্রী সন্দীপ দাস :** একথা ঠিক সাঁওতাল বিদ্রোহের সঙ্গে সাম্রাজ্যবাদের ক্ষেত্রে একটা বিপ্লবাত্মক ভূমিকা রয়েছে। আমার প্রশ্ন হচ্ছে তারসঙ্গে অপারেশন বর্গাকে একত্রীকরণ করার ফলে ওই সাঁওতাল বিদ্রোহকে লঘু করে দেখান হচ্ছে না কি ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** না। সেখানে শুধু সাম্রাজ্যবাদই নয়, সামন্তবাদ বিরোধী ভূমিকাও ছিল। কাজেই সাঁওতাল বিদ্রোহের সেই ধারার সঙ্গে অপারেশন বর্গার একটা ধারার মিল রয়েছে।

**শ্রী সন্দীপ দাস :** আপনি কি জানেন এই পুস্তিকার ব্যাপারে অনেক ঐতিহাসিক প্রতিবাদ জানিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** আবার অনেক ঐতিহাসিক এবং সমালোচক আমাদের প্রশংসাও করেছেন।

*115 - Held Over.

**আপার কংসাবতী পরিকল্পনা**

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** ২০শে ফেব্রুয়ারী,১৯৮০ তারিখের প্রশ্ন নং *৯ (অনুমোদিত প্রশ্ন নং *৫৬) উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

আপার কংসাবতী পরিকল্পনার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :**

আপার কংসাবতী প্রকল্পটি সাম্প্রতিককালে Planning Comission Advisory Committee on Irrigation, Flood control and Multipurpose Projects কর্তৃক কতকগুলি মন্তব্য সাপেক্ষে গ্রহনযোগ্য বলিয়া বিবেচিত হইয়াছে। মন্তব্যগুলি বর্তমানে রাজ্য সরকার পরীক্ষা করিয়া দেখিতেছেন।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** এই এ্যাডভাইসরি কমিটি কি মন্তব্য করেছেন সেটা বলবেন কি ?

**মিঃ স্পীকার :** সেটা কাগজে দেখে নেবেন।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** আপার কংসাবতীর কাজ কবে শুরু করবেন সেটা ঠিক করেছেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আপার কংসাবতীর ২৮ কোটি টাকা নির্ধারিত হয়েছে এবং তার জন্য আমরা ৫০ লাখ টাকা ধরে রেখেছি। আপনি জানেন এটা দেরী হওয়ার কারণ - দেরী হচ্ছে বলে আমি কেন্দ্রীয় সেচমন্ত্রীকে বলে তাঁর অফিসারদের আমি পশ্চিমবঙ্গে নিয়ে এসে ৩ দিন ধরে বসে সেটা ক্লিয়ার করেছি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** এই পরিকল্পনা কত টাকার বলবেন কি ?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** ২৮ কোটি টাকার।

*117 - Held Over.

### কমিউনিটি টি ভি সেট

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫।) **শ্রী সন্তোষকুমার দাস :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ জুলাই, ১৯৮০ পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানের মোট কতগুলি জায়গায় কমিউনিটি টি ভি সেট বসানো হয়েছে ;

(খ) ১৯৮০-৮১ সালে আরও এ রকম কতগুলি টি ভি সেট বসানোর পরিকল্পনা আছে; এবং

(গ) হায়ার সেকেন্ডারী বা হাইস্কুলে এই সেট বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :**

(ক) এই সময় পর্য্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানের মোট ২১৫ টি জায়গায় কমিউনিটি টি. ভি. সেট বসানো হয়েছে।

(খ) ২৪টি টি. ভি সেট বসানো পরিকল্পনা আছে।

(গ) এরকম কোন পরিকল্পনা বর্ত্তমানে নেই।

**শ্রী সন্তোষ কুমার দাস :** হায়ার সেকেন্ডারী স্কুলগুলি বা হাইস্কুলে ঐ ২১৫টি টি. ভি সেট যা বসিয়েছেন তার মধ্যে কি এইসব স্কুল একটাও আছে ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** দু-একটা থাকতে পারে কিন্তু স্কুলে বসান সাধারণভাবে আমাদের নীতি নয়।

### বর্গারেকর্ড কর্মসূচী

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০।) **শ্রী দেবরঞ্জন সেন :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বর্গাদার রেকর্ড করার ব্যাপারে যে কর্মসূচী সরকার গ্রহণ করেছেন তা পরিকল্পনা অনুযায়ী চলছে কি ; এবং

(খ) যদি না চলে থাকে তবে (১) তার কারণ কি ও (২) তার প্রতিকারের কথা সরকার কি চিন্তা করেছেন ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

(ক) হ্যাঁ। পরিকল্পনা অনুয়ায়ী বর্গাদার রেকর্ড করার কাজ চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০২।) **শ্রী শিবনাথ দাস :** ৫ই মার্চ, ১৯৮০ তারিখের প্রশ্ন নং *১৭২ (অনুমোদিত প্রশ্ন নং *৭৪১) -এর উত্তরের অনুসরণক্রমে শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স স্থাপনের কাজ কতদূর অগ্রসর হয়েছে , এবং

(খ) ঐ বিষয়ে বর্তমান কেন্দ্রীয় সরকারের নিকট হইতে কিরূপ সহায়তা পাওয়া যাচ্ছে?

**শ্রী কানাইলাল ভট্টাচার্য্য :**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৭৭ সালের ১১ই নভেম্বর যে লেটার অফ্ ইনটেন্ট (অনুজ্ঞাপত্র) প্রদান করেন তার দুইটি শর্ত ছিল : (১) প্রকল্প স্থাপনের অনুমতি পত্র, (Licence) মঞ্জুরের আগে বিস্তৃত প্রকল্প প্রতিবেদন (Detailed Project Report) এবং (২) প্রকল্প রূপায়নের জন্য প্রয়োজনীয় অর্থ সংস্থানের বিস্তৃত বিবরন কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে হবে। ঐ দুইটি শর্তই পূরণ করে ১৯৮০ সালের ৯ই মে তারিখে কেন্দ্রীয় পেট্রোলিয়াম ও রসায়ন মন্ত্রকের কাছে প্রকল্প স্থাপনের অনুমতি পত্র (Licence) মঞ্জুরের জন্য আবেদন করা হয়েছে এবং ঐ আবেদন পত্র এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন এই প্রকল্প রূপায়নের জন্য প্রয়োজনীয় প্রাথমিক কাজগুলি সম্পূর্ণ করা হয়েছে।

(খ) এই প্রশ্নটি এখন ওঠে না। প্রকল্পটির জন্য প্রয়োজনীয় বার্ষিক ৩ লক্ষ টন ন্যাপথা (Naphtha) সরবরাহের প্রতিশ্রুতি আগেই পাওয়া গিয়েছিল। প্রকল্পটির জন্য অনুমতি পত্র মঞ্জুরের ব্যাপারে বিলম্ব হচ্ছে।

### পর্যটকদের জন্য সরকারী আবাস

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো :** পর্যটন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার প্রত্যেক জেলার পর্যটকদের থাকবার জন্য সরকারী আবাস গৃহ আছে কি ; এবং

(খ) পুরুলিয়া জেলায় পর্যটকদের থাকবার জন্য নূতন আবাস গৃহ নির্মাণ করিবার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ?

**শ্রী পরিমল মিত্র :**

(ক) পর্যটকদের থাকবার জন্য আবাসগৃহ সব জেলায় নাই। কেবলমাত্র ২৪-পরগণা, মুর্শিদাবাদ, মালদহ, দার্জিলিং, জলপাইগুড়ি, বীরভূম, বর্দ্ধমান, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলাগুলিতে ওয়েষ্ট বেঙ্গল ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন পরিচালিত পর্যটক আবাস আছে।

(খ) না।

**Mr. Speaker :** Question hour is over.

[2.00 - 2.10 p.m.]

**মিঃ স্পীকার :** এবারে মূলতুবি প্রস্তাব।

আমি আজ শ্রীস্বদেশ রঞ্জন মাজী, শ্রী বংকিম বিহারী মাইতি এবং শ্রী শিবনাথ দাস মহাশয়ের কাছ থেকে একটি, ডাঃ বিনোদ বিহারী মাজীর কাছ থেকে একটি ও শ্রী রজনী কান্ত দোলই মহাশয়ের কাছ থেকে একটি মোট তিনটি মূলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী মাজী, শ্রী মাইতি ও শ্রী দাস শ্রমিক আন্দোলনে মালিকের পক্ষে পুলিশের সাহায্য সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে ডাঃ মাজী বাঁকুড়া জেলায় গঙ্গাজলঘাটি থানায় দুইজনের হত্যা সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী দোলই সমবায় সংক্রান্ত টাকা তছরূপের অভিযোগ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম ও দ্বিতীয় প্রস্তাবের বিষয়গুলি আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গের জড়িত। প্রচলিত আইনের মাধ্যমেই এর প্রতিকার সম্ভব।

তৃতীয় প্রস্তাবের বিষয়টি এমন জরুরী নয়, যার জন্য সভার কাজ মূলতুবি রাখা যেতে পারে। তবে সদস্য মহাশয় ইচ্ছা করলে দৃষ্টি আকর্ষণী বা প্রশ্নের মাধ্যমে এই বিষয়টি সংশ্লিষ্ট মন্ত্রীর নজরে আনতে পারেন।

তাই আমি সব কয়টি মূলতুবি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যগণ ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলি সভায় পাঠ করতে পারেন।

**ডাঃ বিনোদ বিহারী মাজী :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল : —

বর্তমানে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার অবনতি।

বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি থানার বিশিষ্ট সমাজ সেবী, কংগ্রেস (ই) নেতা, নিত্যানন্দপুর হাইস্কুলের সহকারী প্রধান শিক্ষক, রামশংকর ব্যানার্জী ও তাঁর নাবালিকা কন্যা অশোকাকে গত মে মাসে রাত্রি প্রায় সাড়ে এগারটার সময় গুলি করে হত্যা করা হয়। নিহতের বিধবা স্ত্রী এক জবানবন্দীতে হত্যাকারীদের নাম প্রকাশ করেছেন। একটি রাজনৈতিক দলের পক্ষ থেকে এই হত্যাকান্ডকে ডাকাতির ঘটনা বলে চালাবার চেষ্টা চলছে। কিন্তু হত্যাকারীরা নিহতদের বাড়ী থেকে অলংকার বা টাকা পয়সা কোন কিছুই স্পর্শ করেনি।

**শ্রী স্বদেশ রঞ্জন মাজী :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল :

**পুলিশ কর্তৃক শ্রী রবি শংকর পান্ডের গ্রেপ্তার।**

**গত ১৩।৮।৮০ তারিখে ২৯ নং স্ট্রান্ড রোডের বাড়ীওয়ালা কর্তৃক একজন রাধুনিকে বরখাস্ত না করার দাবীতে কলিকাতা ঘরেলু কর্মচারী পঞ্চায়েতের কর্মীরা যখন বিক্ষোভ প্রদর্শন করছিলেন তখন মালিকের লোক এবং পুলিশ তাদের উপরে আক্রমন চালিয়ে মারধোর করতে থাকে। পঞ্চায়েতের সভাপতি ও বিধানসভা সদস্য শ্রী রবিশংকর পান্ডে খবর পেয়ে ঘটনাস্থলে পৌঁছুলে পুলিশ তাঁকেও লাঞ্ছিত করে এবং গ্রেপ্তার করে। মালিক পক্ষের কাউকেই গ্রেপ্তার করা হয়নি। পুলিশের পক্ষপাতিত্ব ও জুলুমের বিরুদ্ধে থানার সামনে জনসাধারণ বিক্ষোভ প্রদর্শণ করলে তাদেরও মারধোর করা হয়। স্বাধীনতা সংগ্রামী ও শ্রমিক নেতা ডাঃ চিত্তরঞ্জন দাস খোঁজ খবর নিতে থানায় গেলে তাঁকেও মারধোর করে ও গ্রেপ্তার করা হয়।**

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধরণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল :—

**সমবায় সংক্রান্ত লক্ষ লক্ষ টাকা তছরূপের অভিযোগ।**

**২৭শে আগষ্ট লোকসেবকে একটি গুরুতর অভিযোগের কথা জানা গিয়েছে। অভিযোগটি হচ্ছে সমবায় সংক্রান্ত লক্ষ লক্ষ টাকা তছরূপের ঘটনা এবং এর সাথে বিধানসভার সদস্য জড়িত। জনগণের লক্ষ লক্ষ টাকা নিয়ে তছরূপের ঘটনা নিঃসন্দেহে অত্যন্ত জরুরী আলোচনার যোগ্য, জনস্বার্থ সংক্রান্ত এ রকম একটা জরুরী বিষয় নিয়ে আলোচনার জন্য বিধানসভার অন্যান্য কাজ মুলতবী রাখা হোক।** স্যার, মালদার এম. এল. এ শ্রী সুবোধ চৌধুরীর নাম সেখানে লেখা হয়েছে তিনি ১ লক্ষ ৪ হাজার টাকা তছরূপ করেছেন। স্যার, এটা একটা সিরিয়াস এ্যালিগেসন। এ সম্বন্ধে মুখ্য মন্ত্রী এখানে উপস্থিত আছে তিনি একটা অডিট রিপোর্ট এই হাউসের সামনে প্লেস করুন। কারণ একজন এম. এল. এ সম্পর্কে এই ধরণের উক্তি এটা স্যার, ভাল নয়, সমবায় মন্ত্রী এখানে উপস্থিত আছে। একজন সি. পি. এম., এম. এল. এ সম্পর্কে এই ধরণের কথা এবং সেখানে মুখ্য মন্ত্রী চিঠি দিয়েছেন যে যেন কোন এ্যাকসন না নেওয়া হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, এটা একটা সিরিয়াস এ্যালিগেসন। মুখ্য মন্ত্রীর হস্তক্ষেপ এবং তিনি এই কাজের প্রশ্রয় দিচ্ছেন মিনিষ্টার ইজ অলসো হিয়ার।

(গোলমাল)

**শ্রী সুবোধ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সম্বন্ধে যে কথা উঠেছে তাতে আমার সম্মান হানি হয়েছে ....

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** মুখ্যমন্ত্রী বারন করেন নি।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** কাগজে যেটা বেরিয়েছে আমি সেটা দেখবো, I shall look into the matter.

(গোলমাল)

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার

(গোলমাল)

আমি পয়েন্ট অব অর্ডারের উপর দাঁড়িয়েছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে উনি পয়েন্ট অব অর্ডার তুলতে পারেন কিনা when the Minister is on his leg. এখানে পয়েন্ট অব অর্ডার আসতে পারে না।

(গোলমাল)

**শ্রী দীপক সেনগুপ্ত :** পয়েন্ট অব অর্ডারে মিনিষ্টার অন দি লেগ এ প্রশ্ন আসে না।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ :** নিশ্চয়ই এই প্রশ্ন আসতে পারে। আপনি বসুন।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসের একটা প্রাকটিস আছে। কোন একটা পত্রিকার সম্পাদক যিনি একটা রাজনৈতিক দলের পত্রিকার সম্পাদক এবং বিধানসভার সদস্য তিনি বামফ্রন্টের মন্ত্রীর সম্পর্কে এবং অন্যান্য সদস্যদের সম্পর্কে তাঁর পত্রিকায় যা খুশী লিখতে পারেন। তবে এই কাগজ কেউ পড়ে না। কিন্তু যেভাবে একটি বিধানসভার সদস্যের চরিত্র হননের প্রশ্ন তোলা হয়েছে সেখানে আমার বক্তব্য হচ্ছে এই ব্যাপারে আমাদের আলোচনার সুযোগ দিতে হবে।

[2.10 - 2.20 p.m.]

সেখানে কি বলা হয়েছে আমরা জানতে পারছি না। মিঃ স্পীকার, স্যার, আপনি মুলতুবী প্রস্তাব পাঠ করতে দিয়েছেন। সেই মুলতুবী প্রস্তাব পাঠের পরে একজন সদস্য তার ক্ষমতার অপব্যবহার করে তিনি একটি বিবৃতি দিয়ে চলেছেন। এই ভাবে যদি একটা প্রাকটিস ডেভেলাপ করানো হয় তাহলে আমরা হাউসের সকলে সম্পূর্ণ অন্ধকারে থাকব। কি অভিযোগ আমরা জানতে পারছি না - একটি মতের পত্রিকায় কি বেরল না বেরল সেই সম্পর্কে আলোচনা করে বিধানসভার দীর্ঘ সময় আমরা নষ্ট করতে দিতে পারি না। আমার ব্যক্তব্য হচ্ছে পত্রিকায় কি আছে না আছে সেটা আমরা জানতে পারলাম না, অথচ একটি অভিযোগ তুলে বলা হচ্ছে এটা সম্পর্কে আলোচনা করতে দিতে হবে। হাউসের সমস্ত প্রাকটিস নষ্ট করে দিয়ে আপনি মুলতুবী প্রস্তাবে যেটুকু পাঠ করতে দিয়েছেন তার বাহিরে মাননীয় সদস্য শ্রী রজনী দোলই মহাশয় বক্তৃতা দিয়ে চলেছেন। রাইটস এ্যান্ড প্রাকটিসকে জলাঞ্জলি দিয়ে ক্ষমতায় অপব্যবহার করে বক্তৃতা দিয়ে চলেছেন।

(তুমুল গোলমাল)

**শ্রী রজনী কান্ত দোলুই :** স্যার, ব্যাপারটা সত্য মিথ্যা যাচাই করে দেখা হোক।

**মিঃ স্পীকার :** রজনীবাবু আপনি বসুন। আপনি প্রথম অন্যায় করেছেন। আপনি বলতে গিয়ে বক্তৃতা দিয়েছেন। বারে বারে আমার নিষেধ আপনি লঙ্ঘন করে চলেছেন। আপনার আর কথা বলা সাজে না, আপনি বসে পড়ুন। ইট মাষ্ট নট কাম ফ্রম ইওর মাউথ।

**শ্রী মহম্মদ সোহরাব :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। রজনী দোলই একজন সদস্য সম্পর্কে গুরুতর অভিযোগ তুলেছেন এবং সেই সম্পর্কে ভারপ্রাপ্ত মন্ত্রী উত্তর দিচ্ছিলেন। সেই সময় আর একজন সদস্য তাকে উত্তর দিতে না দেবার জন্য পয়েন্ট অব অর্ডার তুলে বসিয়ে দিলেন। মাননীয় মন্ত্রী মাননীয় সদস্য সুবোধ চৌধুরী সম্পর্কে বলতে যাচ্ছিলেন সেই সময় তাকে বসিয়ে দেওয়া হল।

**মিঃ স্পীকার :** বলতে দিতে হবে এমন কোন মানে নেই। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা :

১। রাজ্যে কেরোসিন সংকট -- শ্রী রজনী কান্ত দোলুই

২। ২৫.৮.৮৩ তারিখে কেশপুর থানার পঞ্চমী গ্রামে দুইদল গ্রামবাসীর মধ্যে সংঘর্ষ এবং পুলিসের গুলিচালনা -- শ্রী মহঃ সোহরাব

3. Charges levelled by former members of State Electricity Board against the Secretary of the Power Department - By Shri Rajani Kanta Doloi

4. Recovery of manuscripts of poet Jibanananda Das from Grocers' Shop - By Shri Rajani Kanta Doloi

5. Non - clearence of wheat from Railway goods shade - By Shri Rajani Kanta Doloi

6. Strike by Tea Board workers - By Shri Rajani Kanta Doloi

7. Apprehension of Flood in Midnapur District - By Shri Rajani Kanta Doloi

8. Purchase of Donkeys by the State Government - By Shri Rajani Kanta Doloi.

আমি রাজ্যে কেরোসিন সংকট বিষয়ের উপর শ্রী রজনী দোলই কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি। সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়, যদি সম্মত হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারে।

**শ্রী ভবানী মুখার্জী :** 2nd September উত্তর দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় মন্ত্রী ষ্টেটমেন্ট দিচ্ছিলেন তাকে বলতে দেওয়া হল না।

(তুমুল গোলমাল)

**শ্রী ভবানী মুখার্জী :** স্যার, ২রা সেপ্টেম্বর উত্তর দেব।

(গোলমাল)

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** মিঃ স্পীকার স্যার, এ্যাজ পার প্রভিসন অব রুলস এ্যান্ড দ্য হওয়া উচিত। একটা কাগজে যেটা বেরিয়েছে সে বিষয়ে এ্যাডজোর্নমেন্ট মোসান যদি এ্যালাও না হয় তাহলে দে আর নট এনটাইটেল্ড টু ডিসকাস দিস ম্যাটার। এটা কোশ্চেন ফরমে যদি তারা বলেন তাহলে আই মাষ্ট এনকোয়ার ইনটু দি ম্যাটার এ্যান্ট আই স্যাল ইনফরম দি হাউস ইন দিস রিপোর্ট।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, উনি সব কথা বলছিলেন হঠাৎ লাইনটা ঘুরিয়ে দিলেন।

(গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আজকে যে কোন কারনেই হোক একজন সদস্য আর একজন সদস্যের বিরুদ্ধে একটি সংবাদপত্র তুলে ধরে একটি গুরুতর অভিযোগ এনেছেন। স্যার, এই সংবাদটি সত্য কি অসত্য আমি তার মধ্যে যাচ্ছি না। এই প্রসঙ্গে আমার কথা হচ্ছে, 'লোকসেবকের' সম্পাদককে ডাকা হোক এখানে এবং তিনি যে অভিযোগ করেছেন সেটা তথ্য দিয়ে তিনি প্রমান করুন, নতুবা এটাই থেকে যাবে যে এই তথ্য সত্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি কথা রাখতে চাই। স্যার, এটা মাননীয় সদস্য রজনীকান্ত দলুই-এর নিজের কথা নয়, একটা সংবাদপত্রে এটা প্রকাশিত হয়েছে সে যে কোন সংবাদপত্র হোক। এখন স্যার, আমার কথা হল, মাননীয় মন্ত্রী মহাশয়ের ক্ষমতা আছে সেই সংবাদপত্রের বিরুদ্ধে কেস করার—তিনি ড্যামেজ সুট করতে পারেন, মানহানির মামলা করতে পারেন, অনেক রকম মামলা মকদ্দমা করতে পারেন। স্যার, সংবাদটি যদি সত্য হয়......

**মিঃ স্পীকার :** আমি এর উপর আলোচনা করতে দেব না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, আমি আলোচনা করছি না, আমি বলছি, সংবাদপত্রে যেটা বেরিয়েছে সেটা সত্য, অসত্য যাই হোক না কেন একটা যখন অভিযোগ উঠেছে তখন মন্ত্রীমহাশয়ের উচিত একটা ষ্টেটমেন্ট দেওয়া। ষ্টেটমেন্ট না করলে প্রমান হবে যে সমস্ত অভিযোগটা সত্য।

**মিঃ স্পীকার :** আমি এটার উপর আলোচনা করতে দেব না, আপনি এখন বসুন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের সদস্যরা যেভাবে হাউসে বেআইনীভাবে কতকগুলি পয়েন্ট তুলছেন এবং আপনার অনুমতি না নিয়ে বক্তৃতা করছেন

(নয়েজ)

স্যার, এডজর্নমেন্ট মোশানে যেটা আপনি ওঁদের পড়বার জন্য লিখিত ভাবে দিয়েছেন তার বাইরে গিয়ে ওঁরা বক্তৃতা করছেন। স্যার, আপনার কাছে আমার অনুরোধ, আপনি প্রোগ্রাম অনুযায়ী কাজ আরম্ভ করুন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আমি একটি প্রিভিলেজ মোশান আনতে চাই।

**মিঃ স্পীকার :** আপনি লিখিতভাবে প্রিভিলেজ মোশান দেবেন, আমি দেখবো। এখন আপনি বসুন।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী সুবোধ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভার একজন নবাগত সভ্য এবং এখানে প্রথম এসেছি। আজকে যে ভাবে এই বিষয়কে কেন্দ্র করে আমার চরিত্র হননের চেষ্টা করা হচ্ছে, আমি আশা করবো আপনি এর প্রোটেকশান দেবেন। আজকে একটি তথ্যকে কেন্দ্র করে যে ভাবে বিকৃত করা হয়েছে তাতে আমি মনে করি যে এতে আমার চরিত্র হনন করা হয়েছে। আমি সংসদীয় রীতিনীতিতে অভ্যস্ত নই, বক্তৃতা বুঝিয়ে বলতে পারিনা। আমি আশা করবো যে এই ব্যাপারটা এখানে চাপা দেওয়া হবে। আমার মর্যাদার সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর নামও জড়িয়ে দেওয়া হয়েছে। আশা করবো যে এদিকে আপনি দৃষ্টি দেবেন। এখানে যে বক্তব্য রাখা হয়েছে, এটাকে বিকৃত করে রাখা হয়েছে এবং এর পিছনে আমার চরিত্র হননের চেষ্টা রয়েছে, এটা সত্য কথা।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের বিভিন্ন দলের পক্ষ থেকে সদস্যদের নিয়ে একটা কমিটি করে তদন্ত করা হোক।

(গোলমাল)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাবে হাউস চলতে পারে না। আপনি বিরোধী দলের একজন সদস্যর নাম উল্লেখ করেছেন তাকে বলবার জন্য কিন্তু একাধিক বিরোধী দলের সদস্যরা একটা গন্ডগোল করার চেষ্টা করছেন এবং হাউসের মূল্যবান সময় নষ্ট করতে চাইছেন। এটা কখনই চলতে পারে না।

**মিঃ স্পীকার ঃ** আপনি আবার কি বলছেন, বসুন।

(গোলমাল)

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** মিঃ স্পীকার স্যার, গতকাল কোশ্চেন আওয়ারে বলা হয়েছে কোল ইন্ডিয়ার কোন ডাম্প এখানে দেওয়া হয়নি। আমি কোল ইনডিয়ার কাছ থেকে খবর নিয়ে জেনেছি, এখানে পাঁচটি ডাম্প করা হয়েছে।

(তুমুল গোলমাল)

আপনি এই ব্যাপারে প্রসিডিংস দেখুন, এবং বিষয়টি প্রিভিলেজ কমিটিতে দিন।

**মিঃ স্পীকার ঃ** আমি বলছি, এই ব্যাপারে প্রিভিলেজ হয় কি না দেখতে হবে। Now Shri Kashi Kanta Maitra

**শ্রী কাশী কান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টি নিয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হলো পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের রেশন ব্যবস্থা সম্পর্কে। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে রেশন ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়ার মুখে। বিভিন্ন জেলায় আপনি অনুসন্ধান করলে জানতে পারবেন - ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে নেই, মাননীয় সদস্যরা এই সম্বন্ধে নিশ্চয়ই খবর পেয়েছেন বা অবহিত আছেন যে কোন কোন জেলার গ্রামাঞ্চলে ক ও খ শ্রেণীকে শুধু মাত্র সামান্য রেশন দেওয়া হচ্ছে। এমন কি বর্ধমান জেলার মত উদ্বৃত্ত জেলাতেও ৩০০ গ্রাম পর্য্যন্ত চাল ক বা খ শ্রেণী ভুক্তদের দেওয়া হয়েছে। নদীয়া জেলায় গত ৬ সপ্তাহ ধরে রেশনে চাল একেবারে বন্ধ। শুধু মাত্র শহরাঞ্চলে পৌর এলাকাতে ক এবং খ শ্রেণীকে চাল দেওয়া হচ্ছে। চিনি ছাড়া অন্য কোন জিনিস দেওয়া হচ্ছে না। সেদিন মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি অনেক এই বিষয়ে আকর্ষণ করেছিলেন, বামফ্রন্টের কয়েকজন মাননীয় সদস্য এই সম্পর্কে তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলেন এবং চাল একেবারে রেশনে নেই তার ফলে খোলা বাজারের উপর মানুষকে নির্ভর করতে হচ্ছে। চালের দাম অত্যন্ত বেড়ে গেছে। চালের সঙ্গে সেদিন ভোজ্য তেলের কথাও উঠেছিল। রেপ সিড অয়েল কলকাতায় দেওয়া হচ্ছে কিন্তু গ্রামাঞ্চলে রেপ সিড অয়েল দেওয়া বন্ধ হয়ে গেছে। যে সমস্ত ডিস্ট্রিবিউটারকে এ্যাপয়েন্ট করা হয়েছে রাজ্য সরকারের তরফ থেকে এই ভোজ্য তেলের জন্য, তারা রেপ সিড অয়েল তুলছেন না নানা অজুহাতে। তারা নানা কথা বলছেন, এতে তাদের লাভ হবে না। তাদের কাছে ফ্রি সেল সুবিধা হবে এই কথা তারা বলছে। সরকার এই সম্বন্ধে কোন সিদ্ধান্ত না নেবার ফলে রেপসিড অয়েল বাজারে একেবারে ১২$^1/_2$ টাকা ১৩ টাকায় বিক্রি হচ্ছে। মানুষের এই রকম অবস্থায়, এই পরিস্থিতিতে খাদ্যমন্ত্রী এখানে থাকলে

তাঁর কাছ থেকে আমরা কিছু জানতে পারতাম। পরিস্থিতি অত্যন্ত উদ্‌বেগ জনক হয়ে উঠছে। কয়েকটি জেলায় ভয়াবহ বন্যা দেখা দিয়েছে। আমি অনুরোধ করছি আপনার মাধ্যমে যে খাদ্য দপ্তর এর বিভাগীয় মন্ত্রী মহাশয় এই সম্বন্ধে যদি হাউসের কাছে তাঁর বক্তব্য রাখেন তাহলে আমরা আশ্বস্ত হতে পারি। এবং অবিলম্বে যাতে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় চাল রেশনে সর্ব শ্রেণীর মানুষকে দেওয়া হয় তার ব্যবস্থা করা হয়, তা নাহলে অবস্থা খুব শোচনীয় হবে, জিনিসের দাম আরও বেড়ে যাবে। রেপ সিড তেল যাতে অবিলম্বে লিফ্‌ট করেন ডিস্ট্রিবিউটাররা এবং রেশনের মাধ্যমে রেপসিড তেল সরকারী নির্দিষ্ট দামে বিক্রি হয় তার জন্য সরকার যেন সতর্ক থাকেন এবং এই ব্যাপারে যেন অবিলম্বে ব্যবস্থা নেন, তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাবো।

**শ্রী রজনী কান্ত দোলুই :** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, নিয়ম আছে গভর্নমেন্ট পলিশি যদি এ্যাসেম্বলি চালু থাকে তাহলে আগে এখানে এ্যানাউন্স হবে। কিন্তু খবরের কাগজে দেখলাম আমাদের অর্থমন্ত্রী মহাশয় মহাকরণ থেকে বলে দিলেন যে সরকারী কর্মচারীদের ডি. এ তাঁরা বাড়াচ্ছেন, তিনি এটা এ্যানাউন্স করেছেন। এটা কি আমাদের প্রিভিলেজ নষ্ট হচ্ছে না? এবং এটা খবরের কাগজেও বেরিয়েছে।

**মিঃ স্পীকার :** নো, নো, নো, এখানে অর্থমন্ত্রী মহাশয় আগেই এ্যাকাউন্টস পলিশি ষ্টেটমেন্ট করেছিলেন। সেই পলিশি ষ্টেটমেন্ট অনুযায়ী তিনি শুধু ফ্যাকচুয়াল ডাটা দিয়েছেন। তাতে কোন ইনফ্রিনজমেন্ট হয় না। বাজেট যখন তিনি এখানে উপস্থিত করেন তখনই তিনি এটা বলে দিয়েছেন।

[2.30 - 2.40 p.m.]

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি নৃশংস হত্যা-কান্ডের কথা সভাকে জানাচ্ছি এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি অবিলম্বে এই হত্যাকান্ড সম্পর্কে অফিসারদের দিয়ে তদন্ত করিয়ে অপরাধীদের গ্রেপ্তার করার জন্য।

স্যার, মুর্শিদাবাদ জেলার যে কয়টি অঞ্চলে সম্প্রতি বিধ্বংসী বন্যা হয়েছে তার মধ্যে রঘুনাথ গঞ্জ থানার শেখ আলীপুর অঞ্চল অন্যতম। ঐ অঞ্চলের প্রধান ও তাঁর সাঙ্গ-পাঙ্গরা রিলিফের ত্রিপল পত্র চুরি করছে এবং দলবাজী করছে। এই খবর পাবার পর জঙ্গিপুর মিউনিসিপ্যালিটির সভাপতি শ্রী মৃগাঙ্ক ভট্টাচার্য্য এবং স্থানীয় সমাজ-সেবী শ্রী আবদুর রহমান এ বিষয়ে তদন্ত করেন। তাঁদের তদন্তে জনসাধারণের ঐ অভিযোগের সত্যতা প্রমানিত হয়। তখন তাঁরা বি. ডি. ও-র কাছে ডেপুটেসনে যান। বি. ডি. ও সাহেব শ্রী রহমানের সঙ্গে একজন অফিসারকে ঐ স্থানে পাঠান (প্লেস অফ্ অকারেন্স)। তাঁরা সেখানে গিয়ে প্রমান পান যে চুরি হয়েছে। তার পর শ্রী রহমান ঐ অফিসারকে তাঁর বাড়িতে পৌছে দিয়ে মোটর সাইকেলে করে যখন তাঁর নিজের বাড়ি ফিরছিলেন তখন তাঁকে মোটর সাইকেল থেকে নামিয়ে আঘাত করা হয় এবং তিনি মারা যান। শ্রী রহমান সি. পি. আই (এম) দল-ভুক্ত ছিলেন। আর যারা তাঁকে খুন করেছে - ঐ অঞ্চলের প্রধান সহ তারা কংগ্রেস (ই) দল ভুক্ত।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বহরমপুর স্পেসাল জেল বহরমপুর মানসিক হাসপাতালে রূপান্তরিত হয়েছে। বৃটিশ আমলে ঐ জেলের ৭ নং ঘরটিতে নেতাজী সুভাষ চন্দ্র বসু, কাজী নজরুল ইসলাম, ত্রৈলোক্য মহারাজ প্রভৃতি মনীষীরা দীর্ঘ দিন ছিলেন। এখন ওটি মানসিক হাসপাতালে রূপান্তরিত হবার পর ঐ ঘরটিকে হাসপাতালের ৭ নং ঘর হিসেবেই ব্যবহার করা হচ্ছে। আমি ঐ ঘরটিকে একটি বিশেষ স্মারক চিহ্ন হিসাবে রক্ষা করার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। কারণ ঐ ঘরটির ঐতিহাসিক গুরুত্ব রয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনাকে অনুরোধ করব বিধানসভা বন্ধ করে দেবার জন্য। বিধানসভা চলার কোন হেতু নেই। বিধানসভা যখন চলছে তখন মুখ্যমন্ত্রী বলছেন সরকারী কর্মচারীদের ডি. এ.-এর বিষয়ে সরকারী সিদ্ধান্ত ঘোষণা করা হবে। অথচ আজকে বিধান সভায় দুর্ভাগ্য যে বিধান সভাকে না জানিয়ে অর্থমন্ত্রী রাইটাস বিল্ডিংস-এ বসে সেটা ঘোষণা করলেন। যখন বিধান-সভা চলছে তখন বিধান সভার মূল্য এবং মর্য্যাদার দিকে তাকিয়ে সেই ঘোষণা বিধান সভায় করা উচিত ছিল। এখানে যদি ঘোষণা করা হত তাহলে আমরাও সে বিষয়ে কিছু বলার সুযোগ পেতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যদি মুখ্যমন্ত্রী হতাম তাহলে আমি আজকে পদত্যাগ করতাম। একজন মন্ত্রী, তিনি. এম. এল. এ. হয়ে, মন্ত্রী হয়ে বিধানসভা চলাকালীন বিধান সভায় সেটা না রেখে রাইটাস বিল্ডিংসে-এ বসে ঘোষণা করলেন। সেই জন্য আমি বলব যে, বিধান সভা চলার কোন দরকার নেই, আপনি সভা বন্ধ করে দিন। বিধান সভার মর্যাদা মন্ত্রীরা রক্ষা করছেন না। সেই সঙ্গে আমি বলব যে, মন্ত্রী সভার পক্ষ থেকে সকল কর্মচারীর জন্য সমান হারে ডি. এ. ঘোষণা করা উচিত ছিল। জিনিষের দাম বেড়ে গেছে, সকলকে একই মার্কেটে গিয়ে জিনিষ কিনতে হয়, যেখানে এই রকম অবস্থা সেখানে কারো এক টাকা ডি. এ. বাড়ছে, কারো ৯০ টাকা ডি. এ বাড়ছে। আমি তাই অনুরোধ করব যে, আপনারা বিষয়টি আবার চিন্তা করুন এই ডিসপ্যারিটি যেননা হয়, সকলকে সমান ডি. এ. দেবার ব্যবস্থা করুন। আমি জ্যোতিবাবুকে অনুরোধ করব যে, তিনি বলুন সকলে সমান ডি. এ. পাবে।

**শ্রী কাশী কান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোন বিতর্কে যেতে চাই না। কিন্তু একটি জিনিষ আপনাকে লক্ষ্য রাখবার জন্য অনুরোধ করছি। কিছু দিন আগে ময়দানের মারাত্মক দুর্ঘটনা, অঘটন নিয়ে যখন আলোচনা হয় তখন সংবাদপত্রের বিশিষ্ট সাংবাদিকরা মাননীয় মুখ্যমন্ত্রীকে রাইটার্স বিল্ডিংসে জিজ্ঞাসা করেছিলেন যে, আপনি এ সম্বন্ধে কি ভাবছেন এবং কি বলছেন? তিনি বলেছিলেন এখন বিধানসভা চলছে। এ সম্বন্ধে আমি আমার বক্তব্য বিধান সভায় রাখব। বিধানসভা চলাকালীন বাইরে বক্তব্য প্রকাশ করে আমি কি বে-আইনী কাজ করব? আমি কি জেলে যাবো? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে অনেক দিনের সদস্য এবং তাঁর অভিজ্ঞতা আছে। সেইজন্য তিনি এই কথা বলেছিলেন, বিধানসভা চলাকালীন এই রকম গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত বিধানসভার বাইরে কোন মাননীয় মন্ত্রী করবেন না। এই হাউসে একটা নর্ম, একটা ট্রাডিসন, একটা কনভেনসন আছে। মাননীয় অর্থমন্ত্রী একটি গুরুত্বপূর্ণ পদে রয়েছেন। মুখ্যমন্ত্রীর পরে তাঁর তৃতীয় স্থান। তিনি অত্যন্ত গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত বিধানসভার বাইরে ঘোষনা করলেন কেন? বিধানসভায় ঘোষনা করলে তাঁর মর্যাদা বাড়তো, সরকারের মর্যাদা বাড়তো এবং বিধানসভার সকল সদস্যরা বুঝতে পারতেন যে, তিনি পরিষদীয় গনতন্ত্রের প্রতি মর্যাদা দিলেন। আমি এই জন্য বলছি - সরকারপক্ষের মাননীয় সদস্যরা স্বীকার করবেন - এটা একটা ব্যাড প্রিসিডেন্ট হয়ে যাবে। প্রত্যেক স্তরে প্রত্যেক মাননীয় মন্ত্রীরা যদি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত বাইরে ঘোষণা করেন তাহলে হাউসকে ছোট করা হবে, পরিষদীয় গনতন্ত্রকে আঘাত করা হবে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কোন পলিসি ম্যাটার হলে বিধানসভা চলাকালীন সময়ে মন্ত্রীদের বিধানসভায় বলা উচিৎ-এ বিষয়ে কোন দ্বিমত নেই। কিন্তু সরকারী নীতি হিসাবে এই বিধানসভায় ঘোষিত হয়েছে, সমর্থিত হয়েছে যে, কেন্দ্রীয় সরকারী কর্মচারীরা যে হারে মহার্ঘ ভাতা পেয়ে থাকেন পশ্চিমবঙ্গের রাজ্য সরকারী কর্ম্মচারীরা সেই একই হারে মহার্ঘ ভাতা পাবেন - এই নীতি বিধানসভায় গৃহীত হয়েছে। সেই নীতির একটি পর্য্যায়ে রাইর্টাস বিল্ডিংস থেকে কার্যকরী করা হয়েছে। সুতরাং কোন নতুন নীতি ঘোষিত হয়নি।

**শ্রীমতী রেণু লীনা সুব্বা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষক কর্মচারীরা এক বিশাল মিছিল নিয়ে এসেছেন ৫টি গুরুত্বপূর্ণ দাবী নিয়ে। সেই মেমোরানডাম চীফ্ মিনিষ্টার এবং এডুকেসান মিনিষ্টারকে দিতে চেয়েছেন। আমি মাননীয় মন্ত্রী পার্থ দের সঙ্গে কনট্যাক্ট করেছি, উনি বলেছেন আসবেন না। তাহলে উনি রিজাইন করুন। এই দাবী গুলির মধ্যে পে-কমিশনের রিপোর্ট আছে, ২ নম্বর হচ্ছে, মেডিক্যাল অ্যালাউন্স এন্ড হাউস রেন্ট অ্যালাউন্স আছে, ৩ নম্বর হচ্ছে, ডিষ্ট্রিক্ট স্কুল বোর্ডে যে এ্যাড হক কমিটি আছে সেই কমিটিকে ডিসলভ করতে হবে। কারণ,,এটা সি. পি. এম পার্টির কমিটি হয়ে গেছে। সুতরাং একে ডিসলভ করে ফরমেসান অফ ইলেকটেড কাউনসিল করতে হবে গর্ভনমেন্টের রুল অনুযায়ী। তারপরে হচ্ছে প্রভিডেন্ট ফান্ড সম্পর্কে। এর এ্যাড হক্ কমিটিতে থেকে সি. পি. এম পার্টির মেম্বাররা মিস-ইউস করছে। পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে বামফ্রন্ট সরকার নষ্ট করেছেন। এডুকেসান মিনিষ্টারকে টেলিফোনে কনট্যাকট করা হলো, তিনি বললেন, আসবেন না। তাহলে আমি রিকোয়েষ্ট করি He is a hopeless Minister and he should resign immediately. Sir, I shall give this memorandum to the Chief Minister. He should come and address this gathering. I am an M. L. A. And I do not want to be treated as such. I shall give this memorandum to you also. I want that both these Ministers should resign immediately and the Assembly should be dissolved because this Left Front Governemnt is hopeless.

[2.40 - 2.50 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, চীফ হুইপ মহাশয় যে কথাটা বললেন যে আগে গভর্ণমেন্টের যে পলিসি নেওয়া হয়েছিল সেন্ট্রাল গভর্ণমেন্টের হারে এমপ্লয়ীদের মহার্ঘভাতা দেওয়া হবে, কিন্তু এ্যানাউনস যেটা করা হয়েছে সেটা কেবলমাত্র গভর্ণমেন্ট এমপ্লয়ীদের ক্ষেত্রে নয়। এর সঙ্গে প্রায় ৩ লক্ষ টিচিং এবং ননটিচিং ষ্টাফ তাদের ডি. এর ব্যাপার আছে। তাদের ক্ষেত্রেও কি পলিসি ছিল যে সেন্ট্রাল হারে ডি. এ দেওয়া হবে? কিন্তু তা আগে ঘোষণা করা হয় নাই। এটা আগে পলিসি ছিল না। সুতরাং মাননীয় চীফ হুইপ যে কথা বললেন তাতে তিনি হাউসকে মিসলিড করছেন। It is not the implementation of the Policy declared by the Government earlier নূতন ধরণের পলিসি ম্যাটারে মাননীয় অর্থমন্ত্রী হাউসকে অবমাননা করেছেন বলে আমি মনে করি।

**শ্রী রজনী কান্ত দোলুই** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এ ব্যাপারে একটা প্রিভেলেজ্ঞ মোশন দিয়েছি। আপনি অনেক পুরণো মেম্বার অনেক দিন এই হাউসে আছেন। আপনি জানেন এভাবে হতে পারে না। এতে আমাদের প্রিভিলেজ ক্ষুন্ন করা হয়েছে বলে আমি মনে করি।

**মিঃ স্পীকার** : আচ্ছা, আপনি দিয়েছেন, আমি দেখব।

**শ্রী মনোহর তিরকি** : মাননীয় স্পীকার স্যার, আলিপুর দুয়ার মহকুমায় উচ্চ মাধ্যমিক ছাত্রছাত্রী ভর্ত্তি নিয়ে প্রচন্ড সংকট দেখা দিয়েছে। উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে যাতে সুষ্ঠভাবে ছাত্র-ছাত্রী ভর্ত্তি করা যায় সেজন্য আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উৎথাপন করতে চাই। রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর সম্প্রতি আয়ুর্বেদের একটি ডাইরেকটরের পদ সৃষ্টি করেছেন। এই পদে প্রায় মাসিক আড়াই হাজার

টাকার উপর পারিশ্রমিক দিয়ে রাজ্যসরকার যাঁকে নিয়োগপত্র দিয়েছেন তিনি একজন চরম দুর্নীতি পরায়ন ব্যক্তি। তাঁর নাম ব্রহ্মানন্দ গুপ্ত। তিনি ১৯৬৮ সালের মে মাসে সিনেটের নির্বাচনের সময় তিনি জালিয়াতি করে সদস্য নির্বাচিত হয়েছিলেন —

**মিঃ স্পীকার :** যিনি এখানে উপস্থিত নেই এই রকম কোন ব্যক্তির সম্বন্ধে এ রকম অভিযোগ করবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ওঁরা যখন অজিত পাঁজার সম্বন্ধে বললেন তখন তো কিছু বললেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এমন একজন লোককে নিয়োগপত্র দিলেন যিনি সিনেটের নির্বাচনে জালিয়াতি করে জিতেছিলেন।

(গোলমাল)

**শ্রী মহাদেব মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জুনিয়ার বেসিক ট্রেণিংয়ের যে কলেজগুলো আছে সেখানে যাঁরা শিক্ষক, অশিক্ষক কর্মচারী আছেন তাঁদের সার্ভিস কন্ডাক্ট রুল বলে কিছু নেই। এমন কি সার্ভিস ম্যানুয়েলও নেই। এতে তাঁদের প্রমোশন ইত্যাদির ব্যাপারে বড় অসুবিধা হচ্ছে। যাতে তাঁদের সার্ভিস কনডাক্ট রুল এবং সার্ভিস ম্যানুয়েল ইত্যাদি চালু হয় সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে যেন এগুলি করা হয় যাতে তাঁরা কোন অসুবিধায় না পড়েন।

**শ্রী কমল সরকার :** স্যার গতকাল এবং আজকে পশ্চিমবাংলার ৬১টি চটকল শ্রমিকরা একটা স্মারক লিপি মালিকদের কাছে পেশ করে বলেছেন যে বোনাসের সময় এসেছে অর্থাৎ গত বছর ৮.৩৩ দেওয়া হয়েছিল অথচ তাদের দাবী হচ্ছে ২০ শতাংশ। এই বছর দাবী করা হয়েছে গত বছরের বাকীটা এবং এ বছরের ২০ শতাংশ বোনাস দেওয়া হোক। তা যদি না দেওয়া হয় তাহলে তারা একটা কার্যকির ব্যবস্থা গ্রহণ করবে যাতে উৎপাদন ব্যাহত হতে পারে। সেজন্য সরকারের এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয়তঃ তারা একটা দাবী করেছেন পাট যেভাবে ব্যবহার করা হচ্ছে তাতে কেন্দ্রীয় সরকার যদি সমস্ত পাট রাষ্ট্রীয়করণ না করেন তাহলে অবস্থা খারাপ হবে - সেটা তারা অবিলম্বে করুন। তৃতীয়তঃ তাদেরদাবী হচ্ছে যে চুক্তি করা হয়েছিল ৫০ দিনের ধর্মঘটের পর মালিকরা সেই চুক্তি মান্য করছেন। অর্থাৎ ৯০ শতাংশ স্থায়ী করা এবং ২০ শতাংশ স্পেশাল বদলি হিসাবে কাজ করানো। আড়াই লক্ষ শ্রমিক এখানে কাজ করে। এদের যেসমস্ত ট্রেড ইউনিয়ন আছে তারা দলমতনির্বিশেষে এই দাবীগুলি সমর্থন করেছেন। অতএব সরকার বিশেষ করে যদি কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ না করেন তাহলে শ্রমিকরা কার্যাকর ব্যবস্থা অবলম্বন করবে।

**শ্রী সুনীল বসু রায় :** স্যার গত ২৩ তারিখে কোল্ডফিল্ডে এক্সপ্রেস যেটা আপ আসানসোল যায় সেই ট্রেনের মধ্যে একটি ঘটনা ঘটেছে। সেদিন ট্রেনের যাত্রীরা নিগৃহীত হয়, অনেকের হাতঘড়ি, টাকাপয়সা ইত্যাদি লুষ্ঠিত হয় এবং হীরাপুর কেন্দ্রের নির্বাচিত সদস্য শ্রী বামাপদ মুখার্জী প্রতি অনেকরকম কুটুক্তি প্রয়োগ করা হয়। যারা এই ঘটনা ঘটান তারা ইন্দিরা কংগ্রেসের লোক। সেদিন বর্দ্ধমানে তাদের একটা সমাবেশ হয়েছিল। সাধারণ যাত্রী এবং এম.এল.এ. দের নিরাপত্তা রক্ষার জন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** স্যার উত্তরবাংলায় বন্যা চলছে এবং এখানেও গতকাল থেকে যে বৃষ্টি হচ্ছে তাতে আমাদের মেদিনীপুরে হচ্ছে কিনা জানিনা। গত পরশু পর্য্যন্ত খরা ছিল। আমাদের

পটাশপুর এলাকায় ১০০ টি মৌজায় জল না থাকায় ধান নষ্ট হয়ে গেছে। রসুলপুর নদী থেকে জল আনার জন্যে স্লুইস খুলে দেবার দাবী থাকা সত্বেও তা খোলা না হবার ফলে এই অবস্থা হয়েছে। সে জন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যেন এই স্লুইস খুলে দিয়ে সেখানে জল দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী পতিত পাবন পাঠক :** স্যার বিভিন্ন মানসিক হাসপাতালে রোগীদের যে খবর বের হচ্ছে এবং যে ছবি বের হচ্ছে তাতে দেখা যাচ্ছে রোগীদের খাবার চুরি হচ্ছে ও নানারকম অব্যবস্থার কথা তার মধ্যে আছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলছি এ সম্পর্কে একটা ব্যবস্থা আপনি গ্রহণ করুন কারণ ওরা নিজেদের কথা বলতে পারে না। তাকে আরেকটা অনুরোধ করবো ভিতরের এবং বাইরের ভি. আই. পি. দের জন্য সেখানে একটা ব্যবস্থা তিনি করেন।

**শ্রী কিরণময় নন্দ :** স্যার আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ইন্ডিয়ান মেডিক্যাল এসোসিয়েশান থেকে যখন বলা হচ্ছে পশ্চিমবাংলায় ৪ হাজার ডাক্তার বেকার আছে তখন আমাদের মেদিনীপুর জেলায় ৪৫টি উপস্বাস্থ্যকেন্দ্রে কোন ডাক্তার নেই এবং ১৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কাজ শেষ হয়ে গেছে ডাক্তার অভাবে খোলা যাচ্ছে না। এর ফলে ঘাটাল এবং ঝাড়গ্রাম হাসপাতাল অচল হয়ে গেছে। সেখানে কোন এ. এস. ডি. এম. ও. এবং মেদিনীপুর সদরে কোন ডি. এম. ও. নেই। মেদিনীপুর জেলায় ৩০ জন ডাক্তার পোস্টিং দেওয়া হয়েছিল তারমধ্যে ২ জন মাত্র জয়েন করেছেন। যাইহোক আপনার মাধ্যমে ওকে বলতে চাই যে মেদিনীপুরের যে সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কাজ শেষ হয়ে গেছে অবিলম্বে সেখানে ডাক্তার নিয়োগ করে সেগুলি খোলার ব্যবস্থা করুন, যে সব উপস্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই সেখানে ডাক্তার পাঠান এবং মেদিনীপুরে ডি. এম. ও এবং এ্যাডমিনিস্ট্রেটিভ পাঠান। এই ব্যবস্থা যদি তাড়াতাড়ি না করেন তাহলে মেদিনীপুর জেলায় যে মহামারি দেখা দিয়েছে স্বাস্থ্য কেন্দ্রে তা দেখা দেবে।

[2.50 - 3.00 p.m.]

**श्री रवि शंकर पाण्डे :** माननीय अध्यक्ष महोदय, मै आपके माध्यम से माननीय श्रम-मन्त्री और पुलिस मंत्री का ध्यान एक आवश्यक समस्या की ओर आकर्षित करना चाहता हू। आज घारेलु कर्मचारियो की अवस्था बड़ी दयनीय हो गयी है। इनको जो पारिश्रमिक मिलता है, उससे उनका जीवन निर्वाह होना कठिन हो गया है। इसलिये मै अपने जीवन निर्वाह के लिये, उचित वेतन के लिए, वोनास के लिए और अपने अधिकार के लिए लड़ाई कर रहे है। लेकिन पुलिश मालिको का पक्ष लेकर इनका दमन कर रही है । अमर भवन के २० कर्मचारी हड़ताल पर बैठे हुए है। इनको मालिक ने निकाल दिया है । यो कमचारी आज १४ दिन से बिना खाये, नहाये पड़े हुए है । माननीय मजिस्ट्रेट ने आर्डर दिया है कि इनको वहा रहने दिया जाए । इस आर्डर को कैन्सिल कराने के लिए मालिको ने अदालत की शारण लीथी किन्तु मजिस्ट्रेट ने दोनो पक्षो की वातो की सुनने के लिए ६ तारिख निर्धारित कर दिया है। इस आर्डर के बावजद पुलिस इन कर्मचारियोयं की उनके क्वार्टर पर जोन नही देती है। पुलिस मिनिस्टर को इधार ध्यान देने के लिए अनुरोध करूंगा।

वामफन्ट मोर्चे की सरकार की घोषित नीति है कि कर्मचारी अगर अपनी उचित मांग के लिए लड़ाई करेगें तो पुलिस हस्तक्षेप नही करेगी परन्तु यहा पर पुलिस पूरी तोर से मालिको का पक्ष ले रही है। ये कर्मचारी तो स्वतरत्र जिन्दगी बिताने के लिए और उचित पारिश्रमिक पाने के लिए लड़ाई कर रहे है तो फिर पुलिस क्यो मालिकों का पक्ष ले रही है।

**ए घटना बड़े बाजार की है । यहा पर बहुत से घारेलु कर्मचारी सताये जाते है किन्तु उनको उचित न्याय दिलाने की कोई व्यवस्था नही है । अतएव मै माननीय पुलिस मिनिस्टर आर श्रम-मन्त्री से उनुराध करुगा कि वे इनकी ओर ध्यान दे ।**

**শ্রী বলাই লাল দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমা হাসপাতালে বর্তমানে যে চরম অব্যবস্থা, বিশৃঙ্খলা এবং অরাজকতা চলছে, এইভাবে চললে হাসপাতালের দরজা চিরদিনের জন্য বন্ধ হয়ে যাবে। আমরা বারে বারে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি, অভিযোগ করেছি, কিন্তু কোন প্রতিকার হয়নি। বরং দিনের পর দিন অভিযোগের সংখ্যা বেড়েই চলেছে। সেখানে ১২০টি অনুমোদিত বেড আছে, কিন্তু রোগী থাকে ২৫০ জন। হাসপাতালের চলাফেরার রাস্তায় রোগীরা ছেঁড়া কাঁথায় শুয়ে থাকে এবং রোগীদের খাওয়া অত্যন্ত নিম্ন মানের। সেখানে ঔষুধ পত্র নেই, দুধ যা দেওয়া হয়, সেটা জলমেশান দুধ না দুধমেশান জল বলা শক্ত। বর্তমানে সেখানে ৬ জন ডাক্তারের অভাব রয়েছে, সেখানে প্যাথোলজিস্ট নেই, সার্জেন নেই, চেস্ট স্পেশালিস্ট নেই, তার ফলে মানুষকে হয়রাণি হতে হচ্ছে। শুধু তাই নয়, এক্সরে মেশিনটি অনেক দিন ধরেই খারাপ হয়ে রয়েছে, অথচ সেটি মেরামতির ব্যবস্থা নেই। এর উপর আবার সমাজ বিরোধীদের উপদ্রব ক্রমাগত বেড়েই চলেছে। হাসপাতাল কম্পাউন্ডে অবস্থিত এস ডি এম ও-র কোয়াটার্স থেকে জানালা দরজা, চেয়ার টেবিল এবং সব মিলিয়ে প্রায় ১০ হাজার টাকার মাল উধাও হয়ে গেছে। আশ্চর্য্যের বিষয় সেখানে নাইট গার্ড রয়েছে, কেয়ার টেকার রয়েছে। এই যে অবস্থা চলছে, যদি এর প্রতিকার না হয়, না এদিকে দৃষ্টি না দেন, তাহলে হাসপাতালের অবস্থা আরও শোচনীয় হবে। প্রায় এক মাস হল এই অব্যবস্থা এবং দুর্নীতির বিরুদ্ধে এখানে বিক্ষোভ মিছিল এবং বর্তমানে অনশন ধর্মঘট চলছে। স্থানীয় ছাত্র যুবকেরা অবস্থান ধর্মঘট সুরু করেছে। অথচ সেখানে একটা এ্যাডভাইসরি কমিটি গঠন করা হলনা, এর তত্ত্বধানের জন্য। স্যার, এই অবস্থায় হাসপাতাল চলছে তাই নয়, সেখানে নানা রকম ঝগড়াঝাঁটিও হচ্ছে। সেগুলি আমি আর বলছি না। কাজেই স্বাস্থ্যমন্ত্রী অবিলম্বে তদন্ত করে এর প্রতিকারের ব্যবস্থা করুন যাতে কাঁথির এই বিশেষ হাসপাতালের অবস্থা আরও খারাপ না হয়।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলায় একটা রাজনৈতিক দল গড়ে উঠেছে যার নাম হচ্ছে ক্রিমিন্যাল পার্টি অব মফঃস্বল। আমরা দেখেছি বর্গা অপারেসনের ব্যাপারে হাইকোর্টের রায় থাকা সত্ত্বেও তারা তা মানছেন না এবং বিশেষ করে জমির মালিক যদি তাদের দলের লোক হয় তাহলে তো আর কথাই নেই। এই বর্গাদার উচ্ছেদ প্রসঙ্গে আমি গতবার এ্যাসেম্বলীতে বলেছিলাম এবং বীরেন মন্ডল নামে একজন বর্গাদারের কথা উল্লেখ করেছিলাম। বীরেন মন্ডল বর্গাদার এবং জমির মালিক হচ্ছে সর্বোদয় ভারতী ক্রিমিন্যাল পার্টি অব মফঃস্বলের সদস্য। এসেম্বলীতে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে ঘটনাটা বলায়, তিনিও বললেন বীরেন মন্ডলই হচ্ছে প্রকৃত বর্গাদার এবং হাইকোর্ট থেকেও বীরেন মন্ডলকে বর্গাদার হিসাবে স্বীকার করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় এসব সত্ত্বেও এবারে নারক উৎখাত করা হয়েছে, চাষ করতে দেয়নি। আমি ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন তাঁর বর্গাদারকে রক্ষা করেন।

**শ্রীমতী ছায়া ঘোষ :** স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩.৮.৮০ তারিখে সেচমন্ত্রীর একটা বিবৃতি পেলাম বন্যার ব্যাপারে। কিন্তু দুঃখের বিষয় তাঁর বক্তব্যের মধ্যে বন্যা প্লাবিত মুর্শিদাবাদের রাণী নগর এক নম্বর ব্লক, ভগবান গোলা দু নম্বর ব্লক এবং মুর্শিদাবাদ - জিয়াগঞ্জ বহরমপুর ব্লকের সম্বন্ধে কোন বিবৃতি নেই। জেলা স্তরে যে

অফিসাররা রয়েছেন, তাঁরা বন্যার স্থান পরিদর্শন করেছেন এবং মন্ত্রী মহাশয়ও পরিদর্শন করেছেন। তাঁরা জানেন এ বন্যার কবলে পড়ে শত শত মানুষ ক্যাম্পে আশ্রয় নিয়েছে, অথচ বিবৃতির মধ্যে তাদের নাম দেখলাম না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি জেলা শাসকের কাছ থেকে পরিপূর্ণ রিপোর্ট নিন এবং এই সমস্ত ব্লকগুলোকে সরকারের তরফ থেকে স্বীকৃতি দিন। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল তার ফলেও মুর্শিদাবাদ জিয়াগঞ্জ বহরমপুর ব্লক এফেক্টেড হয়েছিল এবং এবারেও তারা বন্যার কবলে পড়েছে। ডাঙাপাড়া অঞ্চল জলের তলায় চলে গেছে। ঠিকভাবে তদন্ত করুন কেন ব্রিজ তাড়াতাড়ি ভেঙে গেল। যে সমস্ত মানুষ বন্যার কবলে পড়েছে তাদের রিলিফের যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করা হয়নি, কাজেই ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন তাদের রিলিফ দেবার ব্যবস্থা করেন।

[3.00 - 3.10 p.m.]

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যদি স্যার, প্রকাশ্য দিবালোকে সকাল বেলায় হাওড়া স্টেশনে যান, তাহলে সেখানে কোন আইন আছে বলে আপনার মনে হবে না। ট্রেন থেকে যাত্রীরা এসে নেমে ট্যাক্সী ধরতে গেলে কি অবস্থা বলছি। পরিবহন মন্ত্রীও ছিলেন, টালিগঞ্জে গেলে দাবী করে ৪৫ টাকা, এয়ারপোর্টে গেলে ৩০ টাকা, ডালহৌসীতে গেলে ১০ টাকা, সেখানে কোন আইন বা শৃঙ্খলা আছে বলেই মনে হয়না। পুলিশ ঘুস নিচ্ছে প্রকাশ্য দিবালোকে। সেজন্য আমি পুলিশ মন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব যে ট্যাক্সীওয়ালাদের এই দৌরাত্ম্য বন্ধ করতে হবে যাতে জনসাধারণ যাতায়াতের জন্য ট্যাক্সীর সুযোগ লাভ করতে পারে। আমি তাই আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করছি।

**শ্রী সন্তোষ বিসুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেদিনীপুর জেলার গড়বেতা থানা এলাকায় যে কোল্ড স্টোরেজগুলি আছে তার মালিকেরা চাষীদের নিকট থেকে ১৯ টাকা ৫০ পয়সা করে প্রতি কুইনটল রেন্ট আদায় করছে, যদিও আইনতঃ ১৫ টাকার বেশী তারা নিতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয় যদি অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ না করেন এবং এর প্রতিকারের ব্যবস্থা না করেন তাহলে মালিকদের এই জুলুম চলছে সেটা বন্ধ হবেনা। তাহলে গরীব কৃষকদের অবস্থা আরও খারাপের দিকে যাবে।

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম ১ নম্বর ব্লকের অন্তর্গত রামগড় এলাকায় যে স্বাস্থ্যকেন্দ্র আছে সেটা সম্পূর্ণরূপে ধ্বসে পড়ে যাবার উপক্রম হয়েছে। কাজেই সাধারণ মানুষ চিকিৎসা পাচ্ছে না এবং যে ৫-৬টী শয্যা আছে তাতে কোন রোগী ভর্তি হচ্ছে না, গাছতলায় আউটডোর খোলা হয়েছে। এই আদীবাসি অধ্যুষিত এলাকায় যাতে অবিলম্বে নতুন বাড়ী তৈরী করা হয় তারজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবী করছি এবং সেখানকার মানুষ যাতে চিকিৎসা পায় তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী রামচন্দ্র সতপথী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঝাড়গ্রাম মহকুমার সদর হাসপাতালটী দীর্ঘদিন যাবৎ অচল অবস্থায় পড়ে আছে। কারণ ওখানে কোন মেডিক্যাল অফিসার নাই এবং এ্যাম্বুলেন্সটী অচল অবস্থায় পড়ে আছে এবং এক্সরে মেসিনটী অচল হয়ে পড়ে আছে, এই অবস্থায় ঝাড়গ্রাম

আদীবাসী অধ্যুষিত এলাকা, এই এলাকার মানুষ চিকিৎসার নামে অচিকিৎসাই পচ্ছেন। সেখানে এস ডি এম ও না থাকায় ফলে, মেদিনীপুর জেলার সদর হাসপাতালে সব রুগীকে পাঠিয়ে দিচ্ছে, এটা একটা অসহনীয় অবস্থা চলেছে। আমরা ওখান থেকে বারে বারে ডি এম ও-কে, এস ডি এম ও-কে, সি এম ও এইচ-কে বারে বারে বলেছি এবং লেখাও হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কোন প্রতিকার হয়নি, সেজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মূখ্যমন্ত্রীকে ঝাড়গ্রামের ব্যাপারে দৃষ্টি দিতে অনুরোধ করছি। তাহলে ঝাড়গ্রামের অধিবাসীরা উপকৃত হতে পারে।

**শ্রী সত্যব্রত মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করতে চাই। কাঁথি মহকুমা হাসপাতালে দুর্নীতি ও অব্যবস্থা প্রতিকারের জন্য সেখানে স্থানীয় জনকল্যাণ সংঘের নেতৃত্বে কয়েকদিন ধরে অনশন ধর্মঘট চলছে। কাঁথি হাসপাতালের যে অব্যবস্থা, তার কিছু নমুনা দিলে আপনি বুঝতে পারবেন। হাসপাতালের কম্পাউন্ডের মধ্যে অনেকগুলি ডেড বডি মাটিতে পুঁতে রাখা হয়েছিল কংকাল বিক্রী করার জন্য। সেগুলি স্থানীয় লোকেরা ধরেছে এবং এ ছাড়াও হাসপাতালের ঔষুধ বাইরে বিক্রী করা হয় এই রকম বিভিন্ন অভিযোগ আছে। শুধু তাই নয় রুগীদের যে খাবার দাবার দেওয়া হয়, দুই বেলার খাবার এক বেলায় রান্না করা হয়। মহকুমা হাসপাতালের রান্না ঘরের যে কি অবস্থা সেটা বলার নয়। এই জন্য সেখানে অনশন ধর্মঘট চলেছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যদি এ সম্বন্ধে একটা বিবৃতি দেন, তাহলে সেখানকার জনসাধারণ জানতে পারে এবং তারা একটু আশ্বস্থ হতে পারে যে তিনি এ বিষয়ে চিন্তা করছেন এবং প্রতিকারের ব্যবস্থা করছেন। এটুকু অনুরোধ তাঁকে আমি করব।

**শ্রী হরিপদ জানা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী বিনয়বাবুর নিকট গুরুত্বপূর্ণ প্রস্তাব উৎথাপন করছি। মেদিনীপুর জেলায় নন্দীগ্রাম ৩নং ব্লকের মুরাদপুর গ্রামে বিবেকানন্দ লোক শিক্ষণ মন্দির দীর্ঘদিন ধরিয়া গ্রামের নানান সামাজিক উন্নয়ন কার্যাদি করিয়া আসিতেছে। ইতিমধ্যে পশ্চিমবঙ্গ সরকার ও ভারত সরকার এই প্রতিষ্ঠানকে বিভিন্ন উন্নয়নের জন্য যথেষ্ট পরিমাণ সাহায্য করে আসছেন। উক্ত প্রতিষ্ঠানের অর্ন্তভুক্ত কিছু জায়গা সরকারের খাস হইয়া যাওয়ায় তমলুক বি ক্যাম্পের আধিকারিক মহাশয় পরবর্ত্তী নির্দেশ না পাওয়া পর্যন্ত জে এল আর ও নন্দীগ্রাম ৩, কর্মাধ্যক্ষ উন্নয়ন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতি মহাশয়কে উক্ত প্রতিষ্ঠানের দখলীকৃত খাস জমি বিলি বন্দোবস্ত করতে নিষেধ করেছেন। উক্ত নিষেধাজ্ঞা অমান্য করিয়া জে এল আর ও এমন ব্যক্তিদের গ্রাম পঞ্চায়েতের সদস্য শ্রী লাল বিহারী দাসের নাবালক পুত্র শিবপ্রসাদ ও তাঁর নাবালক ভ্রাতুস্পুত্র বিদ্যুৎবরণকে পাট্টা দিয়েছেন। উক্ত নাবালকদ্বয়ের পিতার তিন একরের উর্ধে জমি আছে। এইভাবে উর্ধতন কর্তৃপক্ষের নির্দেশ লঙঘনপূর্বক বে-আইনী পাট্টা প্রদান করিয়া উক্ত প্রতিষ্ঠানের সর্বাঙ্গীন স্বার্থ ক্ষুন্ন করা হইয়াছে। তাই অনুরোধ এ ডি এম তমলুক (এল আর) দিয়ে তদন্ত পূর্বক সত্য উদ্‌ঘাটন করিয়া উক্ত জমি বিবেকানন্দ লোক শিক্ষা মন্দিরকে নির্বিবাদে দখলকরে রাখিবার জন্য অনুরোধ জানাই। এই উদ্দেশ্যে আমাকে উক্ত প্রতিষ্ঠানের প্রতিলিপির একটি কপি যাহা মাননীয় মুখ্যমন্ত্রীকে দেওয়া হইয়াছে, তাহা আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়ের নিকট সুবিচারের আশায় প্রদান করিলাম।

**শ্রী মহঃ সোহরাব:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদে এবং মালদহে ভয়াবহ বন্যা হয়ে গেল। জল নেমে গেছে, গতকাল খবরের কাগজে দেখেছি। আমার জেলাতে দুজন মন্ত্রী ঘুরে এসেছেন, দুজন মন্ত্রী দু রকম বক্তব্য রেখেছেন। শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলেছেন রিলিফ দেওয়া হচ্ছে না বেশী, আর বারি সাহেব

বলেছেন অনেক রিলিফ দেওয়া হচ্ছে। আমি কয়েকটি ব্লকের কথা বলছি, আমাদের সূতী ১ নং, ২ নং, সামসের জং, ফারাক্কা, সেখানকার প্রতিটি অঞ্চল বন্যা প্লাবিত হয়েছিল, পদ্মার ধারে ধারে যে সমস্ত এলাকাগুলি বন্যায় প্লাবিত হয়েছে, সেখানে বহু ঘর বাড়ী নষ্ট হয়েছে কিন্তু সেখানে রিলিফ এমন কিছু যাচ্ছে না। রিলিফ গ্রামে যাওয়া তো দূরের কথা এমন কি ক্যাম্পে - দু চারটি ক্যাম্পেও গতকাল পর্যন্ত রিলিফ যায়নি। আমার যে ব্লক সেখানে এক ছটাক ও গম যায়নি। কিছু আটা গিয়েছে এবং তা এখনও ব্লক অফিসেই জমা পড়ে আছে, কোন গ্রামে ডিস্টিবিউট করা হয়নি। ডি এম বলেছেন সেটা ব্লক অফিসের স্টাফ দিয়ে ডিষ্ট্রিবিউট করা হবে, অপর দিকে গ্রাম পঞ্চায়েত এর প্রধান, সভাপতি আলাদাভাবে লিস্ট তৈরী করবার ব্যবস্থা করছেন। সুতরাং দেখা যাচ্ছে কোন রিলিফের ব্যবস্থা এখনও পর্যন্ত হচ্ছে না। ত্রিপল নেই। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে মুর্শিদাবাদ জেলার ঐ সমস্ত এলাকায় যেখানে কোনও ত্রাণের ব্যবস্থা হয় নি সেখানে যাতে অবিলম্বে ত্রাণের ব্যবস্থা হয় সেদিকে তিনি যেন লক্ষ্য রাখেন।

[3.10 - 3.50 p.m.]

(Including Adjournment)

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং দুঃখের সঙ্গে একটি খবরের কথা উল্লেখ করছি। গত ২৩.৮.৮০ তারিখে বসুমতীতে একটা খবর বেরিয়েছে যে আমার এলাকা গোঘাট থানায় মজুরী আন্দোলন নাকি সাকসেসফুল হয়েছে। তা যদি হয়ে থাকে তাহলে আপনারা জানেন যে আনন্দবাজার কাগজে একটা সংবাদ বেরিয়েছিল যে নকুন্ডার সি. পি. এম সদস্য তারাপদ ঘোষাল খুন হয়েছে ও গোবিন্দপুরে মারপিট হয়েছে এবং আজও এলাকার বহু জায়গায় চাষ হয় নি জমি পড়ে আছে। যদি মজুরী আন্দোলন সাকসেসফুল হয়ে থাকে তাহলে আমার এলাকায় বহু চাষ অভাবে পড়ে থাকবে কেন। ওঁরা বলছেন যে সরকার যে বেতন ধার্য করে দিয়েছেন সেটা নূন্যতম আমরা পরিস্থিতি অনুযায়ী যে মজুরী ধার্য করে দেবো সেটাই মালিককে দিতে হবে সেটা ৮-১০ পয়সা হতে পারে, ৯-১০ পয়সা বা ১০-১০ পয়সা হতে পারে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্য মন্ত্রী ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সুষ্ঠভাবে সেখানকার চাষীরা চাষ করতে পারে তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের টালবাহনার জন্য বিভিন্ন এম. আর এলাকায় চাল গম ঠিক মত সরবরাহ হচ্ছে না। এবং এর ফলে পাশাপাশি চালের ও গমের দাম ক্রমশ বেড়ে চলেছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Dawa NarbuLa :** Mr. Speaker, Sir, I would like to bring an important matter to the notice of Hon'ble Chief Minister. Sir. In Tukvar Estate under Darjeeling P. S. one Gorkha League leader was murdered last year by C. P. M. workers and they started creating havoc there. On the 20th January this year the house of one Shyam Thapa was smashed and on the 9th June, 1980 the house of Shri Bajirman Lama was completely broken down. Again, on 23/8/80 the C. P. M. workers assaulted two Congress (I) workers, one Shri Karma Tshering and the other Shri Debilal. They also damaged the House of

Shri Mirgaj Monga. This was done in front of police people where they were posted. I would request the Hon'ble Chief Minister to look into the matter and bring them into book.

**শ্রী বলাই বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজের অভাবে হুগলী জেলার বিভিন্ন গ্রামাঞ্চলে ছেলেমেয়েদের লেখাপড়ার প্রচন্ড অসুবিধা দেখা দিয়েছে। সরকারী যে ব্যবস্থা তাতে ঠিক ছিল যে রেসন দোকানের মাধ্যমে কাগজ সরবরাহ করা হবে। কিন্তু দেখা যাচ্ছে রেসন সপের মাধ্যমে কাগজ সরবরাহ করাহচ্ছে। ফলে ১৭০/১৮০ পয়সা দিস্তা দরে কাগজ কিন্তে হচ্ছে। এতে গরীব লোকদের ছেলে মেয়েদের পড়াশুনা করা একেবারে অসম্ভব হয়ে পড়েছে। তাই আমি সরকারী ব্যবস্থার মাধ্যমে যাতে কাগজ সরবরাহ করা হয় তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের কুটিরশিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হুগলী জেলার বাবনান অঞ্চলে চিকন শিল্পের খুব আন্তর্জাতিক খ্যাতি ছিল এবং এর থেকে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন হোত। আজকে সেই শিল্প একেবারে ধ্বংসের পথে। ১৯৭৫ সালে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বাবনান চিকন শিল্প কলা কেন্দ্রকে ১ লক্ষ টাকা মঞ্জুর করেন। কিন্তু আমি একটি রিপোর্টে দেখলাম যে সেই এক লক্ষ টাকার পুঁজি আজকে ২০ হাজার টাকায় দাঁড়িয়েছে। আগের সরকারের মনোনীত কমিটির বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ থাকা সত্বেও এবং হুগলী জেলা শাসক নূতন কমিটির নাম পাঠালেও ঐ দপ্তরের ডিরেক্টার তা পুনর্গঠন করছেন না। আজকে এই চিকন শিল্পকে বাঁচানো দরকার। ডিষ্ট্রিক্ট লেবেলে রেজিষ্ট্রেসন না নিয়েই তারা এই কাজ চালিয়ে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে এই চিকন শিল্পকে পুনরুজ্জীবিত করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকারের সংস্থা ওয়েষ্ট বেঙ্গল হ্যান্ডিক্র্যাফ্‌টস ডেভেলাপমেন্ট করপোরেশনে দুর্নীতি এবং স্বজনপোষণ চরমে উঠেছে। ওখানকার ম্যানেজিং ডাইরেকটর বিনা ইন্টারভিউ, বিনা নোটিশে নিজের লোক শান্তি ঘোষাল, এ. কে. মিত্র-কে নিয়োগ করেছেন। অডিটর নিয়োগ করেছেন মেসার্স ডি. পি. সেনকে এবং তাকে ২৫ হাজার টাকা দেওয়া হয়েছে। গত বছর ২৫০০ টাকা দেওয়া হয়েছিল একটি ফারমকে। মেসার্স আর্টিষ্টিক ফ্রেন্ডসকে ২০ হাজার টাকার রূপোর গহনা দেওয়া হয়েছিল, পরে দেখা গেল সেগুলো রূপো নয়। ১০ লক্ষ টাকার শুধু হস্ত শিল্প কেনা হয়েছে, টেন্ডার দেওয়া হয়নি। ইন্টেরিয়র ডেকরেসনের জন্য টাকা দেওয়া হয়েছে সেখানেও টেন্ডার দেওয়া হয়নি। এই ভাবে স্বজনপোষণও দুর্নীতি চলেছে। এই সংস্থার চেয়ারম্যান, সোমনাথ চ্যাটার্জি, এম. পি. ভ্যাকেন্সি না থাকা সত্বেও বিপ্লব মুখার্জিকে পি এ. হিসাবে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। এই ধরণের দুর্নীতি ওয়েষ্ট বেঙ্গল হ্যান্ডিক্রাফটস্ ডেভেলাপমেন্ট করপোরেশনে চলেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি মিঃ দাস, ওর বন্ধু, তার জন্য তিনি যা ইচ্ছা তাই করে যাবেন এ হতে পারে না।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল বড়বাজারে মার্কসবাদী ফরোয়ার্ড ব্লক-এর অফিসে ঢুকে কিছু সমাজ বিরোধী লোক প্রকাশ্য দিবালোকে ওখানকার কর্মীদের আহত করেছে। একজন হসপিটালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। কলুট ষ্ট্রীট ও অন্যান্য জায়গায় আমাদের কর্মীরা শ্রমিক ইউনিয়নের কাজ করে। ওখানে যে ট্রেড ইউনিয়ন আন্দোলন চলছে সেটাকে ভাঙ্গার জন্য শুনেছি কংগ্রেস (ই) র কিছু লোক চেষ্টা চালাচ্ছে। আগে যারা ট্রেড ইউনিয়ন করতেন সেই সমস্ত ইউনিয়নের

লোকদের উৎখাত করবার জন্য মালিক পক্ষ গুন্ডা এনে তাদের সেখান থেকে হঠাবার চেষ্টা চালাচ্ছে। সেখানে সমাজবিরোধীদের দৌরাত্ম বেড়ে চলেছে। বড়বাজার এলাকায় শান্তিপূর্ণ নাগরিকরা যাতে শান্তিতে বাস করতে পারে তার ব্যবস্থা করবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## LAYING OF REPORT

The Third Annual Report and Accounts of the West Bengal State Leather Industries Development Corporation Limited for 1978-79.

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গ রাজ্য চর্ম শিল্প উন্নয়ন সংস্থা লিমিটেড ১৯৭৮/৭৯ সালের বার্ষিক প্রতিবেদন এবং হিসাব, আপনার মাধ্যমে সভার সামনে পেশ করছি।

## Report of the Business Advisory Committee

**মিঃ স্পীকার ঃ** আমি কার্য উপদেষ্টা কমিটির ৬৯তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক গতকাল ২৬শে আগষ্ট, ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ২৮শে আগষ্ট তারিখের কার্য্যক্রমের আংশিক পরিবর্তন এবং ২৯শে আগষ্ট থেকে ৪ঠা সেপ্টেম্বর ১৯৮০ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচী নিম্নলিখিতভাবে নির্ধারনের সুপারিশ করা হয়েছে।

Thursday, 28-8-80 . . (i) The West Bengal Government Premises (Tenancy Regulation) (Second Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

1 hour

(ii) The West Bengal Housing Board (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

$1/2$ hour.

(iii) The North Suburban Hospital Acquisition Bill, 1980 (Introduction, Consideration and Passing)

$1\frac{1}{2}$ hours.

(iv) The West Bengal Homoeopathic System of Medicine (Third

Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

1/2 hour.

Friday, 29-8-80 . . (i) The Calcutta *Thika* Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) 1/2 hour.

(ii) Motion under rule 185 regarding recent incidence of violence and Police firing at Kaliachak police-station, Malda Notice given by Dr. Zainal Abedin, Shri Shamsuddin Ahmed, Shri Suniti Chattoraj, Shri Swadeshranjan Maji And Shri A. K. M. Hassan Uzzaman. 2 hours.

(iii) Discussion on Transport Situation

1 1/2 hour.

Tuesday, 2-9-80 . . (i) The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

1 1/2 hour.

(ii) The City Sessions Court (Amendment) Bill, 1980 (Introduction Consideration and Passing)

1/2 hour.

(iii) The City Civil Court (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) 1/2 hour.

(iv) The Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill,

1980 (Introduction, Consideration and Passing) · ½ hour.

(v) The Presidency Small Cause Courts (West Bengal Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) ½ hour.

Wednesday, 3-9-80 .. The Howrah Municipal Corporation Bill, 1980, as reported by the Select Committee (Consideration and Passing) 4 hours.

Thursday, 4-9-80 .. The Howrah Municipal Corporation Bill, 1980, as reported by the Select Committee (Consideration and Passing) 4 hours.

আগামী শুক্রবার, ২৯শে আগষ্ট, ১৯৮০, ৩৫১ ধারায় কোন উল্লেখ থাকিবে না। এখন আমি পরিষদীয় মন্ত্রীমহাশয়কে আনুষ্ঠানিক ভাবে প্রস্তাব পেশ করতে অনুরোধ করছি।

**Shri Bhabani Mukharjee :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৬৯তম প্রতিবেদন যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**The motion was then put and agreed to .**

**(The House was then adjourned till 3.50 p.m.)**

[3.50 - 4.00 p.m.]

(After adjournment)

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার শিক্ষক সমিতির কয়েক হাজার শিক্ষক এখানে আসতে চেয়েছিলেন তাদের দাবী-দাওয়া উপস্থিত করার জন্য কিন্তু পুলিশ তাদের আটকে দিয়েছে বলে তারা আসতে পারেনি। তারা দীর্ঘদিন ধরে তাদের দাবী-দাওয়া জানিয়েছেন, আবেদননিবেদন করেছেন কিন্তু সেই দাবী পূরণ করা হয়নি। সে জন্য কয়েক হাজার শিক্ষক ৭২ ঘন্টা ব্যাপী পর্যায়ক্রমিক অবস্থান, অনশন পালন করবে এবং আইন অমান্য করার জন্য জানিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে তাদের দাবী উৎথাপন করেছেন। কিন্তু এখানে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী উপস্থিত নেই। তাদের দাবী কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা, চিকিৎসা ভাতা, ঘর ভাড়া ইত্যাদি দিতে হবে। তারা যে দাবীপত্র পেশ করেছে তার মধ্যে একটা হচ্ছে, বিগত কয়েক বৎসর যাবত প্রকাশ্য বা প্রচ্ছন্ন রাজনৈতিক উস্কানীতে বহু শিক্ষক দুষ্কৃতকারীদের দ্বারা নানাভাবে নিগৃহীত ও লাঞ্ছিত হচ্ছেন। এমন কি স্কুলে স্কুলে শিক্ষকরা আক্রান্ত হচ্ছেন, স্কুলের পবিত্রতা নানা ভাবে কলুষিত হচ্ছে। সবকিছু জেনে শুনে পুলিশ ও প্রশাসন নীরবতার ভূমিকা নিয়েছেন। কোথাও কোথাও শিক্ষকদের উপর সামাজিক বয়কটও চালু হয়েছে ইত্যাদি। এটা একটা জরুরী ব্যাপার। তারা

স্মারকলিপি দিতে এসেছেন কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং শিক্ষামন্ত্রী মহাশয় উপস্থিত নেই, কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে পরিষদীয় মন্ত্রী তাদের সঙ্গে দেখা করে কথা বলবেন এবং সহানুভূতির সঙ্গে বিষয়টি বিবেচনা করবেন।

## LEGISLATION

The West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980, as reported by the Select Committee.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980, as reported by the Select Committee, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিশেষ কিছু বলার নেই। কারণ মাননীয় সদস্যদের মনে আছে যে এই বিল আমি এর আগে সভায় উৎথাপিত করেছিলাম এবং সেই সভাতে তখন মাননীয় সদস্যরা এই বিল সম্পর্কে সন্দেহ প্রকাশ করেছিলেন। তারপর সকলের আলোচনার মাধ্যমে এটা ঠিক করা হয় যে সিলেক্ট কমিটিতে নিয়ে যাওয়া হোক। দুইদিন ধরে সিলেক্ট কমিটিতে আলোচনা করার পরে আমি সর্বসম্মতিক্রমে নুতন করে এটা উৎথাপিত করছি এবং সর্বসম্মতিক্রমে এই সমস্ত সংশোধনী গ্রহণ করা হয়েছে। এখানে দুটি প্রশ্ন আছে। একটা হচ্ছে, এই ধরণের বিল করে পশ্চিমবাংলার বিভিন্ন সাংস্কৃতিক সংস্থার মধ্যে হস্তক্ষেপ করতে চাচ্ছি না, এই সন্দেহ নিরসনের জন্য সিলেক্ট কমিটিতে পাঠান হয়েছিল। আর দ্বিতীয় হচ্ছে, জেলায় এই ধরণের সংস্থা করলে জেলার কিছু সাংস্কৃতিক কার্যকলাপ শুরু করতে পারবো। এই বিল সম্পর্কে নতুন করে আর কিছু বলার নেই।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় দি ওয়েষ্ট বেঙ্গল কালচারাল ইনস্টিটিউশনস (টেকিং ওভার অব ম্যানেজমেন্ট) বিল, ১৯৮০ উৎথাপন করে তিনি তাঁর সংক্ষিপ্ত বক্তব্য এখানে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে বিগত অধিবেশনে এই বিলটা যখন উৎথাপন করা হয়েছিল তখন বিরোধী দলের পক্ষ থেকে সেই বিলের বিরুদ্ধে বিভিন্ন বিষয়ে উৎথাপন করা হয়েছিল এবং সরকার পক্ষের কাছে দাবী করা হয়েছিল যেন সেই বিলটা প্রত্যাহার করে নেওয়া হয়। সেই সময় সেই বিলের মধ্যে কালচারাল ইনস্টিটিউশনের যে ব্যাখ্যা দেওয়া হয়েছিল, সেই ব্যাখ্যার মাধ্যমে পশ্চিমবাংলার সমস্ত রকম সাংস্কৃতিক প্রতিষ্ঠান, ক্লাব, ইত্যাদিকে সরকার যে কোন সময়ে প্রয়োজনের ক্ষেত্রে অধিগ্রহন করতে পারবেন, এই রকম একটা সম্ভবনা ছিল। তাই আমরা তখন প্রতিবাদ করেছিলাম। পশ্চিমবাংলার ক্ষেত্রে এই রকম ব্যাপক ভাবে সরকারী হস্তক্ষেপের পরিকল্পনা হওয়া বাঞ্ছনীয় নয়। আমরা দাবী করেছিলাম যে এই বিলটা আরও বিশদ ভাবে বিচার বিবেচনা করা হোক। সেই সময় মাননীয় মন্ত্রী তাঁর প্রারম্ভিক ভাবণে যে বক্তব্য বলেছিলেন - যদিও কালচারাল ইনস্টিটিউশনের যে ডেফিনেশন তিনি দিয়েছেন, সেটা সাধারণ ভাবে একটা ব্যাপক অর্থে ব্যবহার করা যায়। কিন্তু বিলের মূল উদ্দেশ্য হচ্ছে, পশ্চিমবাংলায় রবীন্দ্র জন্মশতবার্ষিকী পূর্তি উপলক্ষে বিভিন্ন জেলায় এবং বিভিন্ন মহকুমা শহরে যে সমস্ত ভবনগুলি বা রবীন্দ্র সদন নামে যে সমস্ত প্রতিষ্ঠানগুলি গড়ে উঠেছে, এইগুলোর প্রধানতঃ পরিচালন ব্যবস্থায় অব্যবস্থা দূর করার জন্য সাময়িক কালের জন্য এই বিলের মাধ্যমে এই প্রতিষ্ঠান গুলিকে পরিচালনার জন্য গ্রহন করা হবে। তখন আমরা এই কথা সুস্পষ্ট ভাবে বলেছিলাম যদি সীমিত উদ্দেশ্যে এই বিলটা আনা হয়ে থাকে তাহলে আমাদের এই বিলটাকে সমর্থন

করার বাধা থাকবে না। সেই ভাবে বিলটা সিলেক্ট কমিটিতে আলোচিত হয়েছে এবং সিলেক্ট কমিটিতে সেই রকম পরিবর্তন সাধন করে কালচারাল ইনস্টিটিউশানের যে সংজ্ঞা প্রথমে দেওয়া হয়েছিল, সেটা পরিবর্তন করে রবীন্দ্র কালচারাল ইনস্টিটিউশন এই ভাবে পরিবর্তিত আকারে আজকে আমাদের সামনে উৎথাপন করা হয়েছে। এই প্রসঙ্গে যদিও আমাদের বক্তব্য তখনই আমরা বলেছিলাম যে সীমিত ক্ষেত্রে আমরা নিশ্চয়ই সরকারের প্রচেষ্টাকে সমর্থন করবো কারণ আমরা জানি যে ১৯৬১ সালে রবীন্দ্রজন্মশতবর্ষ পূর্তি উপলক্ষে জেলা এবং মহকুমা শহরে বিভিন্ন ভাবে সরকারী এবং বেসরকারী উদ্যোগে রবীন্দ্র ইনস্টিটিউশন গড়ে তোলার চেষ্টা করা হয়েছিল। কোথাও কোথাও সেই চেষ্টা ফলপ্রসূ হয়েছিল, কোথাও কোথাও সেই চেষ্টা মাঝ পথে থমকে দাঁড়িয়ে সেই প্রচেষ্টা ফলপ্রসূ হয়নি, পরিচালনগত ত্রুটি দেখা দিয়েছে। কোথাও কমপ্লিট হয়েছে, কোথাও অসম্পূর্ণ রয়েছে, কোথাও বা যে উদ্দেশ্যে সেই গৃহটি তৈরী করা হয়েছে তাকে সম্পূর্ণ রূপে স্বয়ংসম্পূর্ণ করা সম্ভব হয়নি বলে, সেই উদ্দেশ্য ঠিক মত সাধন করা সম্ভব হচ্ছে না। কিন্তু এই যে বর্তমান ক্ষেত্রে যে বিলটা আনা হয়েছে, তার প্রিএমবলে শুধু বলা হয়েছে To provide better management and control in this interest of public. এই উদ্দেশ্যে সরকার গ্রহন করতে পারবেন। সেই ক্ষেত্রে আমরা মনে করি কেবল মাত্র ম্যানেজমেন্টের জন্য এই প্রতিষ্ঠানগুলোকে গ্রহন করা হবে, তা না করে তার সঙ্গে এই কথাটা যদি যুক্ত থাকে, যে সমস্ত প্রতিষ্ঠানগুলো তৈরী হয়েছিল তার ডেভলপমেন্ট, তার ফার্দার আরও কি ভাবে সাংস্কৃতিক জীবনে আরও কত ব্যাপকতর ভাবে কাজে লাগানো যায়, সেই উদ্দেশ্যটাকেও এই প্রিএম্বলের মধ্যে আনলে আমার মনে হয় আরও ভাল হবে। For better managment and development of those institutions. কেন না, এখনও অনেক প্রতিষ্ঠান সম্পূর্ণতার পথে এগোতে পারেনি। এই বিলের মধ্যে এমন কথা কোথাও নেই যে সেই প্রতিষ্ঠানগুলোকে ম্যানেজমেন্টের জন্য অধিগ্রহন করার পর, যেগুলো সরকার তরফে স্বয়ংসম্পূর্ণ হয়নি, যে সমস্ত প্রতিষ্ঠান সরকারের তরফ থেকে আর্থিক সাহায্য দান করে সেইগুলোকে সম্পূর্ণতার পথে এগিয়ে নিয়ে যেতে হবে।

[4.00 - 4.10 p.m.]

নোটিফায়েড্ ইনস্টিটিউশনস বলে যে কথাগুলি বলা হয়েছে তাতে কি ধরণের প্রতিষ্ঠান গুলিকে নোটিফাই করা হবে সেটা পরিষ্কার করার জনাই রবীন্দ্র কালচারাল ইনস্টিটিউশনস সংজ্ঞাটি এখানে উত্থাপিত করা হয়েছে। এর মধ্যেই কিছু আভাস থেকে গেছে যে, যে সমস্ত প্রতিষ্ঠানগুলি হোললি অর পার্টলি গভর্ণমেন্ট এ্যাসিসট্যান্টস-এ গড়ে উঠেছে সেই সমস্ত প্রতিষ্ঠানের ক্ষেত্রে এটা প্রযোজ্য হবে। কিন্তু যে সমস্ত প্রতিষ্ঠান হোললি অর পার্টলি তৈরী করার সময়ে সরকারের সাথে যুক্ত ছিলনা সেই সমস্ত প্রতিষ্ঠানগুলিকে এখনো রেকারিং গ্রান্ট দেওয়া হচ্ছে কিনা এটাও বিশ্লেষণ হওয়া উচিত ছিল। অপর দিকে যে সমস্ত প্রতিষ্ঠান, যে প্রতিষ্ঠানের সংগঠকরা প্রতিষ্ঠান তৈরী করার সময়ে সরকারের কাছে আবেদন করেছিল সাহায্য করার জন্য এবং সরকার থেকে ইনিসিয়াল স্টেজে সাহায্য করা হয়েছিল, কিন্তু তার পর আর কিছু দিচ্ছে না, সেই সমস্ত প্রতিষ্ঠানকেও রেকারিং গ্রান্ট ডেভালপমেন্টের জন্য দেবার কথাও এর মধ্যে যুক্ত হওয়া প্রয়োজন বলে আমি মনে করি। এখানে সব চেয়ে বড় কথা হচ্ছে, গ্রাউন্ডস অভ্ টেক্ ওভার-এর বিষয়ে কি বলা হচ্ছে। When the Government is satisfied that for proper management of any Rabindra Cultural Institution it is expediet in the public interest. বলে জনস্বার্থের ক্ষেত্রে যদি প্রয়োজন হয় তাহলে যে কোন ইনসটিটিউসন সরকার অধিগ্রহণ করতে পারবে। এখানে জনস্বার্থের ক্ষেত্রে অধিগ্রহণের যে কথা বলা আছে এটা ঠিক ব্যাপকতর জনস্বার্থের ক্ষেত্রে কিভাবে ব্যবহার করা হবে?

সাধারণত আমরা জানি জনস্বার্থের ক্ষেত্রে সরকার কোন প্রতিষ্ঠানকে তখনই অধিগ্রহণ করে যখন সেই প্রতিষ্ঠানের পরিচালন ব্যবস্থায় ত্রুটি থাকে, ফাইনানসিয়াল কোরাপসন থাকে, প্রশাসনিক অব্যবস্থা বা দুর্নীতি থাকে। এই সমস্ত ক্ষেত্রে ম্যানেজমেন্টকে বাতিল করে দিয়ে সরকার প্রতিষ্ঠানের পরিচালন ভার গ্রহণ করে থাকে। কিন্তু এখানে সেই ধরণের কোন বক্তব্য পরিস্কার ভাবে উল্লেখ করা হয়নি। শুধু সাধারণভাবে বলা আছে জনস্বার্থের প্রয়োজনে সরকার মনে করলে ঐ জাতীয় কোন প্রতিষ্ঠানকে টেক্ ওভার করতে পারবে। সেই প্রতিষ্ঠানটি যারা পরিচালনা করছিল তাদের কি ত্রুটি বিচ্যুতি আছে, কেন তাদের হাত থেকে সেই প্রতিষ্ঠানটির পরিচালন-ভার সরকার নিয়ে নিলেন তা তাদের জানান হচ্ছে না এবং তাদের সে সম্বন্ধে কি বক্তব্য আছে সেটাও তাদের বলবার সুযোগ দেওয়া হচ্ছে না। তাদের বক্তব্য বলবার যদি একটা সুযোগও না থাকে তাহলে ডিনায়াল অফ ন্যাচারাল জাষ্টিস হবে বলে আমি মনে করি। সুতরাং ৩ নং ধারায় Vesting of management of institutions in the Government, in the public interest. কাজেই যেখানে পাবলিক ইন্টারেষ্টের কথাটি আছে সেটা সেখানে থাকুক, সেটা নিশ্চয়ই থাকবে, কিন্তু তার সাথে ফাইনানসিয়াল কোরাপসন, এ্যাডমিনিষ্ট্রেটিভ কোরাপসন ইত্যাদি কথা গুলি ক্লজ বা ধাবার মধ্যে সংযোজিত করলে এই বিলের বক্তব্য বা উদ্দেশ্য সঠিক হবে, সেবিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৬১ সালে রবীন্দ্র শতবার্ষিকী পূর্তির সময়ে সারা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা এবং মহকুমা শহরে রবীন্দ্র ভবন বা সদন গড়ে উঠেছিল। তার মধ্যে বহরমপুরে যেটি গড়ে উঠেছিল সেটি ইতি মধ্যেই সরকার অধিগ্রহণ করেছে। আমি জানি না কোন আইনের ভিত্তিতে সরকার সেটি অধিগ্রহণ করেছে। একটা রবীন্দ্র সদনকে যদি সরকার অন্য কোন একটি আইনের দ্বারা টেক্ ওভার করে থাকেন তাহলে আমি বুঝতে পারছি না যে, সেই আইনের ভিত্তিতেই অন্যান্য যেসব রবীন্দ্র ভবন-এর প্রশাসনিক ত্রুটি বিচ্যুতি থাকবে সেগুলিকে গ্রহণ করতে অসুবিধা কোথায়? সে ক্ষেত্রে আজকে এই নতুন আইন আনার কি প্রয়োজন? আমি আশা করব যে, মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে আমাদের বলবেন। বহরমপুর রবীন্দ্রভবন সরকার গ্রহণ করেছেন, সেটা কোন আইনের ভিত্তিতে করেছেন? সেই আইন কেন অন্যান্য ক্ষেত্রে প্রয়োগ করা যাবে না? আর একটা জিনিষ আমি মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই যে, এই বিলে তিনি বলেছেন প্রত্যেক ক্ষেত্রেই প্রথমে দু বছরের জন্য নেওয়া হবে এবং প্রয়োজন হলে এক বছর এক বছর করে ম্যাকসিমাম ৪ বছর পর্যন্ত অধিগ্রহণ করে রাখা যাবে। কিন্তু এই জাতীয় বিষয়ে আমাদের অভিজ্ঞতা একটু অন্য রকম। আমরা দেখছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর যেসমস্ত সংস্থার পরিচালন সংস্থাকে বাতিল করে, সুপারসিড করে পরিচালন ব্যবস্থা অধিগ্রহণ করেছিলেন সেই সমস্ত ক্ষেত্রে অধিগ্রহণ করার সময় যে সময়-সীমা নির্দিষ্ট করে দিয়েছিলেন সেই সময়-সীমা পরবর্তীকালে আইনের মাধ্যমে বা অর্ডিনান্সের মাধ্যমে বাড়িয়ে দিয়েছিলেন। কার্যাত সময়-সীমা মেনে চলতে পারেননি। এই জিনিষ আমরা দেখছি মধ্য শিক্ষা পর্যদের ক্ষেত্রে, ডিষ্ট্রিক্ট স্কুল বোর্ডের ক্ষেত্রে, কলকাতা বিশ্ববিদ্যালয় কাউন্সিলের ক্ষেত্রে হোমিওপ্যাথিক কাউনসিলের ক্ষেত্রে। সমস্ত ক্ষেত্রেই সুপারসেসনের মেয়াদ বৃদ্ধি করা হচ্ছে। এই জিনিষ গুলি আমরা দেখছি। সেগুলি হাউসে নিয়ে এসে বলা হচ্ছে অধিগ্রহণের মেয়াদ আরো বাড়িয়ে দেওয়া হোক। সুতরাং এই যে ৪ বছর অধিগ্রহণ করা হয়েছে - সাধারণতঃ প্রবনতা থাকে সরকারী পরিচালনাধীনে যখন রয়েছে, সরকারী দপ্তরের নির্দেশে যখন প্রতিষ্ঠানটি পরিচালিত হচ্ছে তখন সরকারী নিয়ন্ত্রনাধীন থেকে মুক্ত হয়ে গিয়ে প্রতিষ্ঠানটি চলুক এটা অনেকেই চাননা। সুতরাং এইদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, এই অধিগ্রহন সাময়িক কালের জন্য করতে গিয়ে যেন বারবার এইভাবে অধিগ্রহনের মেয়াদ বাড়িয়ে সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলি সরকারী কর্তৃত্বে কায়েম করা না হয়। সেইদিকে সরকারের দৃষ্টি দিতে অনুরোধ করছি। আমরা জানি, সাংস্কৃতিক চর্চা বিকাশের ক্ষেত্রে সরকারী নিয়ন্ত্রন যত কম হয় ততই

ভাল। মুক্ত পরিবেশ যদি সৃষ্টি করা না যায় সংস্কৃতির যে স্বাভাবিক স্বতস্ফূর্ত বিকাশের সুযোগ সেই সুযোগ বাধাপ্রাপ্ত হবে এবং গণতন্ত্রের ঐতিহ্যের ক্ষেত্রে অন্তবায় সৃষ্টি হবে বলে আমি মনে করি। সুতরাং এই কথা যেন মাননীয় মন্ত্রী মহাশয়ের স্মরণে থাকে এবং রিজিডলি অনুসরন করার জন্য ব্যবস্থা গ্রহন করার প্রয়োজন রয়েছে। এছাড়া একটি প্রতিষ্ঠান অধিগ্রহন করার পরে সেই প্রতিষ্ঠান পরিচালনার করার জন্য একজন এ্যাডমিনিস্ট্রেটর এ্যাপয়ন্টমেন্ট করা হবে বলে এই বিলে বলা হয়েছে। সেই এ্যাডমিনিস্ট্রেটর কে হবেন? An officer not below the rank of Subdivisional information officer মহকুমা স্তরে যে পদ মর্যাদা সম্পন্ন অফিসার রয়েছেন তাঁর মাধ্যমে করা হবে, সেই প্রভিসন রয়েছে। এখানে আমার বক্তব্য হচ্ছে, বামফ্রন্ট সরকারের যে ঘোষিত নীতি সেই নীতি অনুযায়ী তাঁরা অধিকাংশ সময়ে বলে থাকেন আমরা আমলাতান্ত্রিকতার বিরুদ্ধে রয়েছি, আমলাতন্ত্রের নিয়ন্ত্রন যত কম হয় তা দেখার চেষ্টা করা হবে। কিন্তু কি দেখা যাচ্ছে, যারা বড় বড় সাংস্কৃতিক প্রতিষ্ঠান গড়ে তুলতে চাচ্ছেন, ব্যাপক ভাবে গান, আবৃত্তি, ড্রামা ইত্যাদি চর্চার মাধ্যমে সাংস্কৃতিক জীবনে সুন্দর পরিবর্তন আনবার চেষ্টা করছেন সেইসব প্রতিষ্ঠানের দায়িত্ব সরকারী অফিসারদের উপর ছেড়ে দেওয়া হয়েছে যাদের নিজস্ব রুচি, অভিরুচি, সংস্কৃতির ধ্যান-ধারণার উপর নির্ভর করে সেইসব প্রতিষ্ঠানগুলি পরিচালিত হবে। সুতরাং আমি মনে করি একজন এ্যাডমিনিস্ট্রেটরের উপর পরিচালনার ক্ষমতা না দিয়ে সেইসব এলাকায় যারা বিদগ্ধ মানুষ আছেন, যারা স্কুল এবং কলেজের সাথে যুক্ত আছেন সেইসব স্কুল কলেজের হেডমাষ্টার এবং প্রিন্সিপ্যালদের নিয়ে এবং রবীন্দ্র সাহিত্যে, রবীন্দ্র ভাবধারার বিকাশের ক্ষেত্রে যুক্ত আছেন সেইরকম অল্প কয়েকজনকে নিয়ে স্থানীয় পরিচালনা কমিটি গঠন করে দিন। এটা যদি করেন তাহলে সংস্কৃতির সম্প্রসারনের সুযোগ হবে। আমি আপনাকে একটি অন্য দৃষ্টান্ত দিয়ে বুঝিয়ে দিতে চাই। এই বিধানসভায় ইতিপূর্বে কয়েকবার এই প্রসঙ্গ উৎথাপিত হয়েছে। আমাদের কাঁথি মহকুমায় সরকারের তরফ থেকে সরকারী সাহায্যে এবং জনসাধারনের সাহায্যে অরবিন্দ ষ্টেডিয়াম নির্মান করা হচ্ছে। এস ডি ও (কাঁথি) পদাধিকার বলে সেই ষ্টেডিয়াম নিয়ন্ত্রন করার এখনও অধিকারী। তিনি কি করেছেন? রাত্রি দেড়টার সময়ে কয়েকজন সরকারী কর্ম্মচারী নিয়ে গিয়ে স্টেডিয়াম ভেঙ্গে দিলেন এবং পাভিলিয়ন বিল্ডিং যেটা আছে সেটা এখন পর্যন্ত ব্যবহার করতে দিচ্ছেন না। এই নিয়ে বারবার প্রতিবাদ করা হয়েছে। স্থানীয় ক্রীড়ামোদীরা অভিযোগ করেছেন কিন্তু তারা কোন প্রতিকার পাচ্ছেন না।

[4.10 - 4.20 p.m.]

সুতরাং একজন ব্যক্তি বিশেষের উপর এই রকম সংস্থার পরিচালনার দায়িত্ব যদি দিয়ে দেন সেই ব্যক্তি যদি ঠিকমত পরিচালনার মানসিকতার প্রয়োগ না করতে পারেন তাহলে সংস্কৃতির সংরক্ষণ ব্যাহত হবে। অন্যদিকে বেটার ম্যানেজমেন্ট, তাদের পাবলিক ইনটারেষ্ট ডেভালাপমেন্ট প্রভৃতি যে কথা বলা হয়েছে সমস্তই নস্যাৎ হয়ে যাবে। চোখের সামনে দেখছি, মুখ্যমন্ত্রী মহাশয় জানেন তিনি সাধারণ প্রশাসন বিভাগের সঙ্গে জড়িত এবং ক্রীড়া বিভাগের সঙ্গেও জড়িত, আজকে কি অবস্থা হচ্ছে? সরকারী ব্যয়ে নির্মিত, সরকারী পরিচালনাধীনে রয়েছে সেই জিনিষটা নষ্ট হতে বসেছে। সরকারী কর্মচারীদের কোন ব্যবস্থাই এই সরকার কে দিয়ে করা সম্ভবপর হচ্ছে না। এই ব্যাপারটা একটু চিন্তা করবেন। একজন অফিসারের উপর রবীন্দ্র ভবন পরিচালনার ভার দিয়ে দিলেন কিন্তু রবীন্দ্রচর্চা, সাংস্কৃতিক চর্চার কাজ হচ্ছে কিনা সেটা দেখবার সুযোগ থাকা বাঞ্ছনীয় বলে মনে করি। বিলের এই অংশটার প্রতি আমার আপত্তি রয়েছে। একজন ব্যক্তি বিশেষের উপর এই প্রতিষ্ঠানের দায়িত্ব পুরোপুরি ছেড়ে দেওয়া ঠিক হবে বলে আমি মনে করিনা। প্রতিষ্ঠানগুলি

এলোমেলো রয়েছে ঠিকমত পরিচালনা হচ্ছে না। সাংস্কৃতিক ব্যবস্থা করার কথা ছিল, সরকার একটা অন্তর্বর্তীকালীন ব্যবস্থা হিসাবে এই কাজ গ্রহণ করতে চাইছেন আমরা তার বিরোধিতা করব না, দাবী করব এই যে সরকার বেশী অর্থ বরাদ্দ করে এটা রূপায়নের সাহায্য করবেন, সরকারের কার্য পদ্ধতি সীমিত ক্ষেত্রে সীমাবদ্ধ রেখে প্রতিষ্ঠান গুলি স্থানীয় কর্তৃপক্ষ এ্যাডমিনিস্ট্রেটার যাঁরা নোটিফায়েড অথরিটি বলে বলছেন সেই নোটিফায়েড অথরিটির হাতে ছেড়ে দেবেন। এই আশা রেখে এই বিলে যে সীমিত উদ্দেশ্য রয়েছে, যেকটি কথা বললাম তা সংশোধন হওয়া বাঞ্ছনীয় বলে মনে করে সেই জিনিষগুলো গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় কোনার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্য সাংস্কৃতিক বিষয়ক মন্ত্রী যে বিলটি এনেছেন এই বিলটিকে সমর্থন করছি এবং খুববেশী বলার কিছু নেই। এর আগে এটা যখন আনা হয়েছিল তখন কিছু আলোচনা হয়েছিল। কিন্তু সদস্যরা আশংকা প্রকাশ করেছিলেন যে মাননীয় মন্ত্রী তিনি যে উদ্দেশ্য ব্যক্ত করুন না কেন যে শব্দগুলি থাকছে তার অপব্যবহার করার সুযোগ থাকবে এবং উদ্দেশ্যর বাইরে এই আইনকে অপব্যবহার করার চেষ্টা হতে পারে। আশঙ্কা ছিল যে কোন প্রতিষ্ঠানকে যেন নিয়ে নেওয়া যেতে পারে। সরকার পক্ষের যাঁরা সদস্য তাঁরা এর যৌক্তিকতা মেনে নিয়েছিলেন, এবং সেই জন্যই বিলটি সিলেক্ট কমিটির নিকট বিবেচনার জন্য পাঠান হয়েছিল। সিলেক্ট কমিটি থেকে মাননীয় মন্ত্রী যে উদ্দেশ্যটা ব্যক্ত করেছিলেন সেই উদ্দেশ্যের সঙ্গে সংগতিরেখে বিলটা সংশোধন করা হয়েছে। সুতরাং এর সম্বন্ধে কোন বিরোধী বক্তব্য থাকার কথানয়। মাননীয় মন্ত্রী বিলটি পেশ করার সময় বিলের উদ্দেশ্য সম্পর্কে যা বলেছিলেন বিলটি পরিবর্তিত হয়ে আসার প্রমানিত হলো যে তা প্রতারণা ছিল না, তিনি সঠিকই বলেছিলেন। এখন এবং এর আগেও তিনি বলেছিলেন যে এই সমস্ত রবীন্দ্র ভবন, যেগুলি গড়ে উঠেছে সেগুলি সব নামেও এক নয়, সেগুলি মূলতঃ সরকারী টাকায় অথবা সরকারী অফিসারদের সরকারী ক্ষমতাকে ব্যবহার করে টাকা সংগ্রহ করে গড়ে উঠেছে। এগুলির কোন বিধি বদ্ধ সংবিধান নেই, কে যে এর কর্তা, কেন কর্তা তাও জানা নেই। যে কোনও একটা লাইব্রেরী বা একটা ক্লাব তাদেরও একটা মেম্বার তালিকা থাকে, একটা ইলেকসন হয়। কিন্তু এই সব প্রতিষ্ঠানগুলির সে সব কিছু ব্যাপার নেই। অনেক গুলি প্রতিষ্ঠান কার্যতঃ ব্যক্তিগত প্রতিষ্ঠানে পরিণত হতে চলেছে। এগুলি নিরোধ করার জন্য এই বিলটি আনা হয়েছে। আমাদের দেশে বিশেষভাবে জেলাগুলিতে সাংস্কৃতিক আন্দোলন খুব দুর্বল। সাংস্কৃতিক আন্দোলন করতেগেলে যে অর্থের প্রয়োজন তা আমাদের সমাজে সাধারণ মানুষের থাকে না। কাজেই দেখা যায় যে কোন সাংস্কৃতিক অনুষ্ঠানের ব্যবস্থা করার সময় তাদের প্যান্ডেল করতে বা অনুষঙ্গিক ব্যবস্থা করতে যে খরচ হয়ে যায় সেটা করার পর নাটক বা অন্যান্য অনুষ্ঠান করা শক্ত হয়ে যায়। উদ্যোগের অনেকটাই আগেই শেষ হয়ে যায়। আজকে বিভিন্ন জায়গায় দেখছি যে যত সংকট বাড়ছে মানুষের দুর্দশা বাড়ছে, সুস্থভাবে বেঁচে থাকার পথগুলি যত রুদ্ধ হয়ে যাচ্ছে, মানুষের ক্ষোভ যত বাড়ছে সেই ক্ষোভকে বিপথে পরিচালিত করার জন্য নানা মেশিনারী কাজ করছে। আমার আগেকার বক্তা বলে গেলেন মুক্ত পরিবেশ-কিন্তু কার কাছ থেকে মুক্তি বোঝা মুস্কিল। মুক্ত পরিবেশ মানে বারবধূ নিশ্চয় নয়। মুক্তি পরিবেশ মানে মানুষের মনুষ্যত্ববোধ এবং বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি ভোঁতা করা নয়। আমাদের দেশের যারা কর্তাব্যক্তি তারা আজকে এই 'মুক্তপরিবেশ' কথাটা খুব পছন্দ করছেন এবং এটাকে একটা উপযুক্ত দাওয়াই হিসাবে ব্যবহার করছেন। মুক্ত পরিবেশের নামে অপসংস্কৃতির বেসাতি চলছে। এর পাশাপাশি ছোট ক্লাবগুলি নাটক, আবৃত্তি, সঙ্গীত প্রতিযোগীতা করে একটা সুস্থ আন্দোলন সৃষ্টি করছেন। কিন্তু এরজন্য হল পাওয়া মুস্কিল। আমাদের বর্ধমান জেলায় রেলওয়ে ইনস্টিটিউট ভাড়া নিতে গেলে অনেক টাকা লাগে। খুব মুসকিল হয়। রবীন্দ্র ভবন যেগুলি করা হয়েছিল তার কোন গনতান্ত্রিক কাঠামো নেই। এর যে কে কর্তা কেউ জানে না। স্বাভাবিকভাবে আশা করবো মফস্বল

শহরগুলিতে যেখানে এইরকম ধরণের সাংস্কৃতিক গোষ্ঠি আছে তারা যাতে এগুলি ব্যবহার করার সহজ সুযোগ পায় সেটি দেখা দরকার। আমি আশা করবো এইগুলি পরিচালন করবার জন্য নিশ্চয় কিছু খরচ হবে, যেগুলি তোলা প্রয়োজন। তবে নিশ্চয় এইগুলি লাভজনক প্রতিষ্ঠান না হয়ে যথা সম্ভব কম খরচে সাধারণ মানুষ ব্যবহার করতে পারে, সেই দিকে দৃষ্টি দিতে হবে। এইগুলি পরিচালন ভার নেবারপর নিশ্চয় এটা স্থায়ী নয় - এইগুলির ম্যানেজমেন্ট কারও হাতে ফেরৎ দিতে হবে। কিন্তু কাদের হাতে ফেরৎ দেওয়া হবে এবং কিভাবে তারা গঠিত হবে সে সম্পর্কে একটা বিধি থাকা দরকার। পরবর্তীকালে মন্ত্রীমহোদয় এটা নিয়ে নিশ্চয় চিন্তা করবেন। ক্লাবের মেম্বার মধ্যে একটা ইলেকশান হয়। কিন্তু এখানে সেটা কিভাবে হবে তার একটা বিধি বদ্ধ ব্যবস্থা করা উচিত। অর্থাৎ এগুলি পরিচালনা করার জন্য জনসাধারণের দ্বারা নির্বাচিত বা বিভিন্ন ক্লাবের দ্বারা নির্বাচিত এমন একটা ব্যবস্থা করতে হবে যেটা সম্পর্কে আপনাকে চিন্তা করতে হবে। অর্থাৎ যাতে এর কাঠামোগুলো গণতন্ত্রিকরণ হয় তা দেখতে হবে। আগের বক্তা বললেন যেটাকে ম্যানেজমেন্টের মধ্যে ডেভেলপমেন্ট যোগ করা হোক। এটা অবশ্য বলা বাহুল্য। কারণ যখন যেটার মেনটেনেন্স বলি তখন নিশ্চয় একথা বলা হয়না কোন উন্নতি করা হবে না। সমস্তটাই এর মধ্যে পড়ে। নতুন নতুন শাখা খুলতে হবে ইত্যাদি কথা না বলায় যদি বলা হয় সংজ্ঞার অস্পষ্টতা আছে তাহলে ভবিষ্যতে কি কি করা হবে তার সব খুটিনাটি এমন কি সেই জায়গার দাগ নম্বর খতিয়ান নম্বর ইত্যাদি সবই দিতে হয়। কিন্তু সেটা করা যায় না। অন্যান্য প্রতিষ্ঠানও এই আইনের আওতায় এসে যাবে তখন আশংকার কোন কারণ নাই। ১৯৬১ সালে রবীন্দ্র শতবার্ষিকীর সময় সরকারী অর্থ সাহায্য নিয়ে যেগুলি করা হয়েছিল অর্থাৎ রবীন্দ্র সদন বা ভবনগুলি সম্পর্কে অস্পষ্টতার কোন অবকাশ নেই। এডমিনিস্ট্রেটর নিয়োগের ক্ষেত্রে একজন বলেছেন এটা বামপন্থী নীতির বিরোধী। তিনি এটা কিভাবে বললেন জানিনা। সরকারী টাকায় স্বেচ্ছাচারি চলবে এটাই কি তিনি চান ? আমলাতন্ত্রের উপর সংস্কৃতির দায়িত্ব দেওয়া হচ্ছে বলে কেউ কেউ আপত্তি তুলছেন। অদ্ভুত কথা। না আমলাতন্ত্র সংস্কৃতির উপর খবরদারী করবে না। এই সাংস্কৃতিক ভবনগুলির একটা সম্পত্তি আছে, একটা মেটেরিয়াল বডি আছে, বাড়ি আছে, আসবাবপত্র আছে । এই যে বস্তুগত জিনিষগুলি দেখাশুনা করতে হবে, তার পরিবর্তন করতে হবে সেটা কে করবে? আমাকে বা বামপন্থীর কোন সহযোগী বন্ধুকে করলে আপনারা বলছেন রাজনীতির স্বার্থে করা হয়েছে। সুতরাং এখানে সরকারী কোন অফিসারকে এর রক্ষণাবেক্ষনের দায়িত্ব দেওয়া এবং তার ফিজিক্যাল ডেভলপমেন্টের যদি দরকার হয় সেগুলি করার দায়িত্ব দেওয়ার যে নীতি, তাতে সরকারী নীতি ব্যাহত হচ্ছে না। এই প্রসঙ্গে বলবো তাকে সাহায্য করার জন্য যদি কোন এ্যাডভাইসারী কমিটি করা যায়, যারা সময় সময় বসবেন এবং এ্যাডমিনিস্ট্রেটরের সঙ্গে আলোচনা করে কিভাবে এটা পরিচালনা করা যায়, যার মধ্যে দিয়ে জনসাধারণের মতামত প্রতিফলিত হয় সে সম্পর্কে পরামর্শাদি দেবেন সেকথা নিশ্চয় ভেবে দেখতে হবে। সুতরাং সরকারী অফিসারকে এ্যাডমিনিস্ট্রেটর করাটা সঠিক হয়েছে। এর বাইরে অন্য কিছু করতে গেলে রাজনৈতিক তর্ক বিতর্ক এসে যেতো। স্বাভাবিক ভাবে এখানে সিলেক্ট কমিটি সর্বসম্মত ভাবে যা করেছেন তারা তা সঠিকভাবে সমস্ত জিনিষটা বিচার করে করেছেন। বেশী আলোচনা করার কিছু নেই, আশা করবো সদস্য সকলে বিলটি সমর্থন করবেন, কারন কোন বিরোধীতার অবকাশ নাই। উদ্দেশ্যের ব্যাপারে গত অধিবেশনে আমরা ঐক্যমত হয়েছিলাম এবং যাতে প্রতিবাদ কেউ না করতে পারে সে বিষয়ে আমরা সচেষ্ট ছিলাম। সেইজন্য সিলেক্ট কমিটিতে বসে সমস্ত গ্রুপের সদস্যরা একমত হয়ে যা করেছেন তাতে আর আলোচনার কোন সুযোগ নেই। এই বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রীমহাশয় যে বিল হাউসে এনেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এ বিল সম্পর্কে বিশেষ কিছু বলবার

নেই। আমি মনে করি এই বিলটি সময়োচিত ভাবে উংথাপন করেছেন বলে আমি একে সমর্থন করি। আমরা বিগত দিনগুলিকে ভুলে যাইনি। যে সময়ে রবীন্দ্র শতবার্ষিকীকে উপলক্ষ্য করে সরকারী টাকায় রবীন্দ্র কালচারকে রূপায়িত করবার জন্য এই সমস্ত হল গুলি তৈরী হয়েছিল সেগুলি এখন কিভাবে ব্যবহার করা হচ্ছে তা আমরা দেখছি।

[4.20 - 4.30 p.m.]

বিরোধীপক্ষের সদস্য প্রবোধ সিংহ মহাশয় এই হলের ম্যানেজমেন্ট বা এ্যাডমিনিসট্রেসন সম্বন্ধে বলতে গিয়ে বললেন এই সংস্কৃতিকে সব কিছু থেকে মুক্ত রাখতে হবে। মুক্তি? কিসের মুক্তি? বিগত দিনে আমাদের দেশে সংস্কৃতির নামে যে অন্ধকারময় দিন গুলি ছিল তা আমরা দেখেছি। আমরা জানি আমাদের দেশ পুঁজিবাদী কাঠামোর মধ্যে রয়েছে এবং এই ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় আমাদের সমাজ শ্রেণী বিভক্ত। ওই সমস্ত ধনিকের স্বার্থে যেভাবে সংস্কৃতিকে পরিচালিত করা হয় এবং করা হয়েছে তাতে আমরা দেখেছি আমাদের দেশের সংস্কৃতি কোথায় গিয়ে দাঁড়িয়েছে। এই সমস্ত হলকে কেন্দ্র করে যে সমস্ত ঘটনা ঘটেছে তাতে আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি সমস্ত ব্যাপার নিয়ে পুরোপুরি তদন্ত করা হোক। আমরা জানি কুচবিহার শহরে রবীন্দ্রভবন রূপায়িত করবার জন্য কয়েক লক্ষ টাকা সাহায্য দেওয়া হয়েছে অথচ আজ পর্যন্ত সেই হল পুরোপুরি তৈরী হয়নি, অসমাপ্ত রয়েছে। জলপাইগুড়ি শহরে যে রবীন্দ্রভবন তৈরী হয়েছে সেটি আর্যসমাজের হাতে রয়েছে এবং তারা সেটি ব্যক্তিগতভাবে ভাড়া দেন। কোন সংস্কৃতি সেখানে পরিচালিত হচ্ছে? স্যার, আমরা অপসংস্কৃতির বিরুদ্ধে লড়াই করতে চাই। কিন্তু ওই অপসংস্কৃতির বিরুদ্ধে আমরা যদি পাশাপাশি আন্দোলন গড়ে তুলতে না পারি তাহলে আমাদের এই পুঁজিবাদী রাষ্ট্রে ধনিকের স্বার্থে সমাজকে যেভাবে অপসংস্কৃতির মুখে ঠেলে দেওয়া হয়েছে তাকে আমরা রুখতে পারবনা। আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এদিকে লক্ষ্য রাখেন। স্যার, আমরা আমাদের শিল্প, সাহিত্য, সংস্কৃতিকে রবীন্দ্রনাথের নামে বিশ্বকে দেখিয়েছি, তাঁর দৃষ্টিভঙ্গীতে ভারতীয় ঐতিহ্যকে আমরা দেখিয়েছি এবং তার মধ্য দিয়ে ভারতবর্ষকে তুলে ধরতে চেয়েছি। কিন্তু ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেই ঐতিহ্য পদদলিত হয়েছে ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায়। রবীন্দ্রনাথের নাম নিয়ে আমাদের ভারতবর্ষকে যেখানে ঠেলে দেওয়া হয়েছে তার বিরুদ্ধে আমাদের সংগ্রাম করা দরকার। আমাদের দেশে ধনতান্ত্রিক ক্ষেত্রে এই যে অসমতা রয়েছে তাকে দূর করে আগামী দিনে আমাদের সমাজব্যবস্থাকে এগিয়ে নিতে চাই। কিন্তু তার পাশাপাশি এই সংস্কৃতিকে যদি আমরা সংগ্রামী মানুষদের মধ্যে ছড়িয়ে দিতে না পারি তাহলে কোন ফললাভ হবেনা। আমরা দেখেছি এই অপসংস্কৃতি, এই বিবর সংস্কৃতি যা সৃষ্টি হয়েছে তা আমাদের রবীন্দ্রনাথের সংস্কৃতিকে, বঙ্কিম চন্দ্রের সংস্কৃতিকে ধূলিসাত করে দিয়েছে। আমরা জানি কাদের স্বার্থে এটা করা হয়েছে। আগামীদিনে সমাজতান্ত্রিক সমাজব্যবস্থা প্রতিষ্ঠার জন্য যাতে বিপ্লব না হতে পারে, আমাদের দেশের মানুষ, তরুণ, যুবকরা যাতে মাথা তুলে দাঁড়াতে না পারে তার জন্যেই এই ব্যবস্থা করা হয়েছে। আমি সেইজন্যই এই বিলকে স্বাগত জানাচ্ছি এবং রবীন্দ্রনাথ যে কথা আমাদের কাছে বার বার তুলে ধরেছেন সেই কথাগুলি উধৃত করছি। তিনি বলেছেন,

"কোথা হতে ধ্বনিছে ক্রন্দনে শূন্যতল?  
কোন্ অন্ধকারা মাঝে জর্জর বন্ধনে  
অনাথিনী মাগিছে সহায়, স্ফীতকায়  
অপমান অক্ষমের বক্ষ হতে রক্ত শুষি  
করিতেছে পান লক্ষ মুখ দিয়া"।।

এই তো আমাদের সমাজ ব্যবস্থা। ৩০ বছরের স্বাধীনতার পর এই যন্ত্রণা থেকে আমরা মুক্তি পাইনি। আমরা পুঁজিবাদী সমাজ ব্যবস্থার ফলশ্রুতি হিসাবে দেখতে পাচ্ছি বেকার সমস্যা, আমরা দেখতে পাচ্ছি আমাদের সমাজ ভেঙ্গে খান খান হয়ে যাচ্ছে, অবক্ষয়ের প্রান্তে এসে আমরা দাঁড়িয়েছি, শোষণের যন্ত্রণায় অত্যাচারে ঐ গলিত সমাজ ব্যবস্থার মধ্যে আমরা ডুবে যেতে বসেছি, এই হচ্ছে পুঁজিবাদী সমাজ ব্যবস্থার চেহারা, বেকারী ছাঁটাই কালোবাজারী হত্যা এই সমস্ত কিছুর মধ্যে দিয়ে আজকে আমাদের আগামী দিনের সংগ্রামকে ব্যাহত করবার চক্রান্ত করা হচ্ছে। তাই আজকে আমরা রাজনৈতিক সংগ্রামকে গড়ে তুলতে চাই। আমি বিশ্বাস করি তার পাশাপাশি যদি আমরা সাংস্কৃতিক বিপ্লব সৃষ্টি করতে না পারি, তার পাশাপাশি যদি আমরা আমাদের চিন্তাধারা রাবিন্দ্রিক চিন্তাধারা কৃষ্টি যদি তুলে ধরতে না পারি - এর বিরুদ্ধে যদি আমরা দাঁড়াতে না পারি তাহলে আমরা আমাদের লক্ষ্যস্থলে পৌঁছতে পারব না। এতদিন এই সমস্ত হলগুলি রবীন্দ্রসদনের নাম করে সেখানে হয়েছে যে কৃষ্টি সেখানে হয়েছে তাতে আমি মনে করি আমাদের দেশকে অধঃপতনের দিকেই ঠেলে দেওয়া হয়েছে, আমি একজন মহিলা হিসাবে বলতে চাই যে আজকে মেয়েদের যেভাবে ব্যবহার করা হচ্ছে, আমি জানি পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় মেয়েরা আজকে বিজ্ঞাপন হয়ে গেছে, তাইতে আজকে দেখা যায় বিজ্ঞাপনের সেই সমস্ত ছবির মধ্যে মেয়েদের নগ্ন চিত্র আজকে তুলে ধরা হয়। এতবড় অপমান এটা সম্ভব পুঁজিবাদী সমাজ ব্যবস্থায়, এবং তাদের অর্থনীতির মধ্যে দিয়ে আজকে মেয়েদের ভোগ্যবস্তু হিসাবে আজকে গ্রহণ করা হয়েছে। আমরা এই সমস্তর বিরুদ্ধে লড়াই করতে চাই। তাই আমি বিশ্বাস করি মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তা সকলেই সমর্থন করবেন কারণ আমি যেকথা জানি যে সমাজ আজকে অবক্ষয়ের প্রান্তে এসে পৌঁছেছে এবং আমরা আকণ্ঠ তাতে ডুবে আছি। আমাদের অর্থনৈতিক ব্যবস্থা, আমাদের সমাজ ব্যবস্থা যার হাত থেকে আমরা মুক্তি পেতে চাই এবং এই মুক্তি আমরা রাজনীতির ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে, সামাজিক ক্ষেত্রে আমরা বিপ্লব সংগঠিত করতে চাই সেই সংঘটিত করার ক্ষেত্রে পাশা পাশি যদি আমরা আমাদের সাহিত্য, শিল্প, সংস্কৃতি, সংগীত এগুলিকে যদি আমরা রূপায়িত করতে না পারি গণতান্ত্রিক সমাজ ব্যবস্থার এই ষড়যন্ত্রকে যদি আমরা ভেঙ্গে দেওয়ার জন্য এগিয়ে যেতে না পারি তাহলে আমরা সর্বকিছুতেই ব্যর্থ হব। তাই আমি এই বিল আনার জন্য স্বাগত জানাই। আরেকটি কথা আমি এখানে না বলে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয় রবীন্দ্র কালচারাল ইনষ্টিটিউসন নাম রেখেছেন, আমি আগেই বলেছি যে রবীন্দ্রনাথের দৃষ্টিতে আমরা ভারতবর্ষকে দেখেছি, আমরা ভারতবর্ষকে ভালবেসেছি এবং মানুষকে ভালবেসেছি। তিনি আমাদের সামনে প্রেমের দুয়ার খুলে দিয়েছিলেন, তাই যেখানে যত সমাজ তান্ত্রিক রাষ্ট্র আছে সেখানে তারা শোষনের বিরুদ্ধে অত্যাচারের বিরুদ্ধে সংগঠিত হওয়ার কথা বলেছে, কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয় যখন এই বিলটি হাউসে পরিবেশন করেছেন সেই বিলের ভাষা হওয়া উচিত ছিল মাতৃভাষা, বাংলাভাষা। এর জন্য আমি দুঃখ বোধ করছি। এই সম্পর্কে আপনি সজাগ এবং সতর্ক দৃষ্টি রাখবেন কারণ যে ভাষার মধ্যে দিয়ে আমাদের কালচারের মধ্যে দিয়ে আমরা একটি আন্দোলন গড়ে তুলতে চাই সেই ভাষা হচ্ছে আমাদের মাতৃভাষা সেই ভাষা হচ্ছে আমাদের বাংলা ভাষা, সুতরাং সেই ভাষায় আপনার বিল এখানে পরিবেশন করা উচিত ছিল। আশা করি ভবিষ্যতে এই দিকে লক্ষ্য রাখবেন। এই কয়টি কথা বলে এই বিলকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী আজকে এই হাউসের সামনে দি ওয়েষ্টবেঙ্গল কালচারাল ইনষ্টিটিউসন (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট) বিল, ১৯৮০ এখানে উৎথাপন করেছেন। স্যার, আমি লক্ষ্য করছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে একটি মাত্র কাজ পুরোদমে করবার জন্য উঠেপড়ে লেগেছেন সেটি হচ্ছে যে প্রত্যেকটি বৈধ যে সমস্ত

সংস্থা রয়েছে সেগুলিকে বাতিল করে দাও। উনি কেবল বাতিল করেই ক্ষান্ত হচ্ছেন না বিভিন্ন ক্ষেত্রে অধিগ্রহণও করেছেন। সুতরাং বামফ্রন্ট সরকারকে অধিগ্রহনের সরকার বলাই যেতে পারে। বিভিন্ন স্তরে তাঁদের কাজকর্মের দিকে লক্ষ্য করে আসছি তার মধ্যে এই একটি জিনিষই আমাদের কাছে উজ্জ্বল হয়ে উঠছে। রবীন্দ্রনাথ ঠাকুর নিঃসন্দেহে তিনি সর্বজন বিদিত একজন নমস্য ব্যক্তি। রবীন্দ্র নাথ ঠাকুরের সাংস্কৃতিক দৃষ্টিভঙ্গী আজকে শুধু পশ্চিমবাংলা নয় তথা সমগ্র ভারতবর্ষে এবং তথা সমগ্র বিশ্বে যেভাবে প্রতিফলিত হয়েছে তার প্রতি শ্রদ্ধা আমরা চিরদিনই দেখিয়ে এসেছি। কিন্তু বামফ্রন্ট সরকার তার সেই সংস্কৃতিক দৃষ্টিভঙ্গিতে বিকৃত করবার জন্য সচেষ্ট হয়েছেন। আজকে যারা ভোট নিয়ে এই সভায় সরকার পক্ষে এসেছেন তাঁদের একটি মূল বক্তব্য হচ্ছে যে, পুঁজিবাদী সমাজব্যবস্থাকে ভেঙে চুরমার করে দিতে হবে এবং পুঁজিবাদী সমাজকে ভাঙতে হলে চাই কালমার্কসীয় দর্শন এবং সেই দর্শন যদি পশ্চিমবাংলার সমাজের ভিত্তিতে স্থাপন করা না হয় তাহলে সেই সমাজ ব্যবস্থা তাঁরা গড়ে তুলতে পারবেন না, তাই আমি লক্ষ্য করছি বিভিন্ন যে সমস্ত প্রতিষ্ঠান রয়েছে সেই প্রতিষ্ঠানগুলির মধ্যে তাঁরা ঢুকতে চেষ্টা করছেন এবং এই দৃষ্টিভঙ্গী নিয়েই তাঁরা আজকে এখানে বিলটা উৎথাপন করেছেন। তাঁরা বলছেন যে এটা সরকারী উদ্যোগে পরিচালনা করবেন কিন্তু পরিচালনা করার নামে আমাদের ধারণা হয়েছে যে রবীন্দ্রনাথের সাংস্কৃতি দৃষ্টিভঙ্গীতে বিকৃত রূপ দেবার চেষ্টাই তাঁরা করবেন। কারণ রবীন্দ্র নাথের যে দর্শন, যে বক্তব্য তা তাঁরা বুঝতে চান না এবং বুঝতে পারলেও সেটা বিকৃত করার চেষ্টা করেন।

[4.30 - 4.40 p.m.]

ওঁরা চীৎকার করে এসেছেন, চীৎকার করে করে ভোট পেয়েছেন, এসেছেন এবং সেই চীৎকারের মধ্যে ওঁদের বক্তব্য ছিল - পুঁজিপতি সমাজ ব্যবস্থাকে ভেঙে চুরমার করে দিতে হবে এবং পুঁজিপতি সমাজ ব্যবস্থাকে চুরমার করতে গেলে, কার্ল মার্কস-এর যে দর্শন সেই দর্শনকে পশ্চিমবাংলার সমাজ ব্যবস্থায় ভিত্তি স্থাপন করতে হবে। এবং সেইভাবে যদি ভিত্তি স্থাপন না করা যায় তাহলে পুঁজিপতি সমাজ ব্যবস্থাকে ধ্বংস করা সম্ভব হবে না। আমরা লক্ষ্য করছি বিভিন্ন যে কৃষ্টিমূলক আরও যে সমস্ত প্রতিষ্ঠানগুলি রয়েছে, সেই প্রতিষ্ঠানগুলির মধ্যে সেই সমস্ত দর্শনগুলি ঢোকাবার চেষ্টা করছেন। সমাজ ব্যবস্থার মধ্যে ঢোকাবার চেষ্টা করছেন। এই পটভূমিকায় আজকে এখানে রবীন্দ্র কালচারাল ইনস্টিটিউশনস (এ্যামেন্ডমেন্ট) বিল উৎথাপন করা হয়েছে। এই কালচারাল বিল আনার উদ্দেশ্য যেটা তাতে বলেছেন - সরকারী হিসাবে পরিচালনা করা হবে মাত্র। কিন্তু পরিচালনার নামে আমার ধারণা তাঁরা রবীন্দ্রনাথকে বিকৃত রূপ দেবার চেষ্টা করবেন। রবীন্দ্রনাথের যে দর্শন, তাঁর যে বক্তব্য, সেটা তাঁরা বুঝতে চাননা, এবং বুঝতে পারলেও সেটাকে তাঁরা বিকৃত রূপ দেবার চেষ্টা করে আসছেন এবং সরকারী স্বার্থে রূপান্তরিত করার জন্য ব্যাপকভাবে সমাজের নিম্ন স্তরে চালিয়ে দেবার জন্য উঠে পড়ে লেগেছেন এবং সেজন্যই এই বিল এনেছেন এবং আমার বিশ্বাস এই বিলে যতই মহৎ উদ্দেশ্য রাখা হোক না কেন, ভাষা যতই সাধু হোক না কেন, পরিচালনার ক্ষেত্রে আমরা লক্ষ্য করে দেখব সুকৌশলে রবীন্দ্র-দর্শনের মধ্যে মার্কসবাদকে উপস্থাপন করতে পিছপা হবেন না। আমরা লক্ষ্য করেছি বিভিন্ন যে সমস্ত উন্নয়নমূলক ব্লক রয়েছে সেই ব্লকগুলির মধ্যে যে সমস্ত প্রতিষ্ঠানগুলি রয়েছে, তাতে এই জিনিসই চালিয়ে দেবার ব্যবস্থা করে আসছেন এবং তার দিকেই এগিয়ে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিল যা উৎথাপন করা হয়েছে, তার মধ্যে এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার ক্ষেত্রে সরকারী লেভেলে বিভিন্ন কর্মচারীকে নিয়োগ করবেন। বিলের ক্লজ এইট্টে বলা হয়েছে, No suit, prosecution or other legal proceeding shall lie against the Government, the Administrator or any officer of Government in

respect of anything which is in good faith done or intended to be done under this Act. তিনি বলেছেন য়্যাডমিনিস্ট্রেটার এর বিরুদ্ধে কোন রকম কেস করা যাবে না যতক্ষণ গুড ফেইথ লক্ষ্য করা যায়। কিন্তু এই গুড ফেইথ বলতে কি বুঝাতে চেয়েছেন সেটা পরিষ্কার করে যদি বলতেন তাহলে ভাল হত। সেটা তিনি পরিষ্কার করে বলেননি। ক্লজ ৫- এব সাব সেকশন ৩-তে বলা আছে, The Government may issue such directions to the Administator as to his powers and duties as the Government thinks fit and the Administrator may apply to the Government at any time for instructions as to the manner in which he shall carry on the management as to the notified Institution or in relation to any matter arising in the cause of such management. এতে পরিষ্কার বুঝাতে চাইছেন গভর্ণমেন্ট যে সমস্ত ডিরেকসন দেবেন য়্যাডমিনিস্ট্রেটারকে যতক্ষণ তিনি সেই সমস্ত ডিরেকসন ঠিকভাবে করবেন, ততক্ষণ পর্যন্ত তার বিরুদ্ধে কোন কিছু করা যাবে না, কিন্তু যদি গভর্ণমেন্টের ডিরেকশন ঠিকভাবে পালন না করে, তাহলে তাঁর বিরুদ্ধে মামলা রুজু করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে বলছি যে আজকে যে গভর্ণমেন্ট রয়েছে, তাঁদের পশ্চিমবাংলার জনসাধারণ প্রতিষ্ঠা করলেও তাঁদের উপর যে দেশের সমস্ত মানুষের আস্থা রয়েছে, তা স্বীকার করা যায় না। এই পটভূমির পরিবর্তন হলে গভর্ণমেন্ট বদলাতে পাবে এবং নূতন সরকার জনগণ তৈরী করে দিতে পারে। গভর্ণমেন্টের যে সমস্ত নিয়মকানুন আছে সেটা বিভিন্ন রকম হতে পারে আমার বক্তব্য এখানে এই বিলে যেসমস্তবিধি নিষেধ আছে সেটা স্পষ্টভাষায় এখানে রাখা উচিত ছিল। এখানে দেখতে পাচ্ছি এ্যাডমিনিস্ট্রেটারকে গভর্ণমেন্টের সমস্ত ডিরেকসন মেনে চলতে হবে। আমি দুঃখের সঙ্গে বলছি যে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলকে সম্পূর্ণভাবে স্পষ্ট করে এখানে উপস্থিত করেন নি। আমরা লক্ষ্য করছি সাংস্কৃতির নামে এখানে অপসংস্কৃতিকে ঢোকানোর চেষ্টা করা হচ্ছে। এখানে কার্লমার্কসের চিন্তাধারা আনবার চেষ্টা করা হচ্ছে। এ্যাডমিনিস্ট্রেটারকে গভর্ণমেন্টের নির্দেশ তিনি চলতে পারবেন না। তিনি গভর্ণমেন্টের নির্দেশ না মানেন তাহলে তাকে বাতিল করা হবে বা তাকে ট্রান্সফার করা হবে। তাই আমি বলছি এই বিল অস্পষ্টভাবে এখানে এসেছে এবং আমরা একে সমর্থন করতে পারি না। আমরা দেখতে পাচ্ছি রবীন্দ্রনাথের যেসব আকাঙ্খা ছিল তিনি যে স্বপ্ন দেখেছিলেন তা এই বিলের দ্বারা বাস্তবে রূপায়িত হতে পারবে না। যারা এই বিলকে সমর্থন করছেন তাঁরা সেইদিকে যাবার জন্যই এই বিল আনবার চেষ্টা করেছেন এবং এই হাউসে উপস্থিত করেছেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার যে বক্তব্য রেখেছি সেটাকে গ্রহণ করা হোক এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**[4-40 - 4-50 P.M.]**

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথম মাননীয়া সদস্যা আমার ভগ্নি অপরাজিতা গোস্বামীকে ধন্যবাদ প্রদান করছি। তিনি রবীন্দ্রনাথের সমর্থনে রবীন্দ্রসদনগুলি পরিচালনার উদ্দেশ্যে আনীত বিলটি রবীন্দ্রনাথের ভাষায় রচিত হয় নি বলে দুঃখ প্রকাশ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় , এই বিল আপাতদৃষ্টিতে যত নিরীহ বলে মনে হচ্ছে আমি ব্যক্তিগতভাবে এই বিল ততটা নিরীহ বলে মনে করতে পারছি না। এই বিল আইনে পরিণত হলে যা নিঃসন্দেহে হবে তা হচ্ছে দেশ থেকে রবীন্দ্র সংস্কৃতির অবলুপ্তি ঘটবে এবং সমগ্র দেশে একটা বিরাট প্রতিক্রিয়ার সৃষ্টি হতে পারে এবং সেই প্রতিক্রিয়ার কথা হয়তো মাননীয় মন্ত্রী মহাশয় ভাবতে পারছেন না। ভবিষ্যতে ভাববেন এটা আমি বিশ্বাস করি । এই বিলের মধ্যে যদিও আমরা লক্ষ্য করছি যে সিলেক্ট কমিটির সবুজ সংকেত এই বিল লাভ করেছে এবং এই বিলের বিরোধিতা করা অনেকের আপত্তিকর বলে

মনে হতে পারে। হয়তো অনেকের মনে দ্বিধা আসতে পারে। কিন্তু আমি নির্দ্বিধায় এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য উপস্থিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলে রবীন্দ্র সংস্কৃতি প্রতিষ্ঠান সম্বন্ধে যে সংজ্ঞা দেওয়া আছে তাতে কোন কোন মাননীয় বন্ধু কিঞ্চিত অস্পষ্টতার উল্লেখ করেছেন। কোন কোন বন্ধু আবার বিস্ময় প্রকাশ করেছেন। কিন্তু আদৌ অস্পষ্টতা নেই এটা এই বিলের সংজ্ঞাটা পাঠ করলেই বলা যাবে। কেউ কেউ মনে করেছেন যে সীমিত উদ্দেশ্যে নিয়ে এই বিল তৈরী হয়েছে। কিন্তু একথায় আমি তাঁদের সঙ্গে একমত নই। তার কারণ যদিও রবীন্দ্র সংস্কৃতি প্রতিষ্ঠান বলতে কেবল মাত্র রবীন্দ্র শতবার্ষিকীর সময়ে যে সমস্ত প্রতিষ্ঠান সরকারী অর্থে প্রতিষ্ঠিত হয়েছিল পরিচালিত হয়েছিল তাদের কথা শুধু বলা হয় নি। তার সঙ্গে সাবসিকোয়েন্টলি বলে একটা শব্দ ব্যবহার করা হয়েছে। এবং সর্বত্র রবীন্দ্রনাথের স্মৃতি জাগরূক রাখবার জন্য রবীন্দ্রনাথের প্রতি শ্রদ্ধা নিবেদন করবার জন্য যে সমস্ত প্রতিষ্ঠান রবীন্দ্র শতবার্ষিকীর সময়ের এবং তার পরবর্তীকালে প্রস্তুত হয়েছে তাদের অধিগ্রহণের কথা এই বিলের মধ্যে মন্ত্রী মহাশয় বলেছেন।

সিলেক্ট কমিটির দৃষ্টি কি করে যে এড়িয়ে গেল আমি বুঝতে পারিনি, অন্ততঃ ইংরাজী যেটুকু জানি তাতে সেইভাবে লেখা হয়েছে। কালচারাল ইন্সটিটিউসানস টেক ওভার বিল বলে আগে যেটা এনেছিলেন, যাকে পরিত্যাগ করে আপনি অনেক সীমিত করে রবীন্দ্র সংস্কৃতি প্রতিষ্ঠান অধিগ্রহণের কথা বলেছেন- আপনি কিন্তু সত্যিই আপনার ক্ষেত্রকে খুব সীমিত করছেন না। আমাদের দেশে সৌভাগ্যবশতঃ সংস্কৃতি আর রবীন্দ্রনাথ অপরিহার্যভাবে যুক্ত হয়ে গেছে। কাজেই রবীন্দ্রনাথের উদ্দেশ্য উৎসর্গীকৃত প্রতিষ্ঠান আর কালচারাল ইনষ্টিটিউসানস বোধ করি দুটোকে স্বতন্ত্র করে দেখবার সুযোগ নেই। অতএব আমি মোটামুটিভাবে বলতে পারি দেশের সংস্কৃতি জগতের উপর অধিগ্রহনের খড়্গ নামাবার চেষ্টায় এই বিল আপনি তৈরী করেছেন। কাজেই এই সম্বন্ধে আমি আমার বক্তব্য সেইভাবেই রাখব। আপনি অধিগ্রহন করছেন কেন ? আপনি অধিগ্রহনের উদ্দেশ্যরূপে বলেছেন বেটার ম্যানেজমেন্ট, বেটার কন্ট্রোল - এই দুটির শব্দ আপনি ব্যবহার করেছেন। অন্যতম সিলেক্ট কমিটির সদস্য মাননীয় বিনয়বাবু ব্যাখ্যা করে বলেছেন শুধু বেটার ম্যানেজমেন্ট বললে মানে যা আছে তাতে পরিচালনা করা বোঝায় না, তার সম্প্রসারণও বোঝায়, উন্নতি সাধনও বোঝায়, যে সমস্ত ভবন আছে তাকে সমবেত করা বোঝায়। এখন বেটার ম্যানেজমেন্টে এত কথা বোঝায় কিনা সে সম্বন্ধে ইংরাজীতে আমার যতটুকু জ্ঞান আছে, আমি যা বুঝেছি তাতে এটুকু বলতে পারি বোঝায় না, যদি বোঝায় তাহলে আমি আন্তরিকভাবে আপনাদের স্বাগত জানাব যে একটা শব্দের ক্ষমতাকে আপনারা কতখানি সম্প্রসারিত করতে পারেন সেটা করেছেন। কিন্তু সঙ্গে সঙ্গে বিনয়বাবু আর একটি কথা বলেছেন যেটা আমাদের দৃষ্টি আকর্ষণ করেছে - তিনি বলেছেন এই সমস্ত প্রতিষ্ঠান অধিগ্রহনের উদ্দেশ্যে দেশে যারা বিত্তশালী নয়, ধনী নয়, যারা আজকের এই সমাজ ব্যবস্থার মধ্যে চেষ্টা করছেন বিত্তহীন হয়ে নতুন কিছু করতে, কিছু নতুন দৃষ্টিভঙ্গী কিছু নতুন কবিতা, আলোচনা প্রভৃতির মাধ্যমে দেশের সাংস্কৃতিক পরিবেশকে আরো পরিশুদ্ধ করতে, অপসংস্কৃতির হাত থেকে দেশকে রক্ষা করতে, তারা নাকি আগেকার পরিচালিত রবীন্দ্র ভবনগুলিতে অনুষ্ঠান করতে পারতেন না। কারণ বিত্তশালী পরিচালকরা নাকি তাদের সেই সুযোগ দিত না এবং সেই অর্থ ক্ষমতাও তাদের ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করি সরকার কর্তৃক পরিচালিত, সম্পূর্ণভাবে পরিচালিত রবীন্দ্রসদনের ভাড়া কত, কোন দরিদ্র মানুষ, কোন তথা কথিত বিত্তহীন সংস্কৃতসেবীরা রবীন্দ্রসদন ভাড়া নিয়ে তাদের অনুষ্ঠান করতে পারে ? আমি আরো জিজ্ঞাসা করি সরকার পরিচালিত রবীন্দ্রসদন কিম্বা শিশির মঞ্চে কোন্ জাতীয় প্রতিষ্ঠানের প্রতিনিয়ত অনুষ্ঠান হয়ে থাকে ? তারা কি সর্বদাই আপনাদের দৃষ্টিতে সংস্কৃতির ধারক বাহক প্রতিষ্ঠান, যারা এই সমস্ত অনুমতি পান ? অতএব আপনারা যদি এই উদ্দেশ্যে সত্যি বিল এনে থাকেন যে এমনভাবে

অধিগ্রহন করতে চাচ্ছেন যার মধ্য দিয়ে দেশের সুস্থ সাংস্কৃতিক পরিবেশ ফিরে আসবে এবং বিত্তহীন মানুষদের দিলে, যে ভাবাদর্শে বিশ্বাসী মানুষদের দিলে, আদর্শবাদী মানুষদের দিলে তারা সফল হবেন, তারা তাদের অনুষ্ঠানের মধ্য দিয়ে সুস্থ সাংস্কৃতিক পরিবেশ প্রতিষ্ঠিত করতে পারবেন তাহলে সেটা আপনাদের স্পষ্ট করে বলা উচিত ছিল। কিন্তু তা কোথাও নেই। অভিজ্ঞতা আমাদের যা বলে, রবীন্দ্রসদন দেখে অভিজ্ঞতা আমাদের যা বলে তাতে অধিগ্রহন করলে অন্ততঃ এদিক থেকে কোন রকম সুরাহা হবে বলে বিশ্বাস করবার এই মুহুর্তে কোন যুক্তি সংগত কারণ নেই। কাজেই সেদিক থেকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি এই সমস্যা সম্বন্ধে। আর একটি কথা বেটার ম্যানেজমেন্টের উদ্দেশ্যে আপনারা অধিগ্রহন করছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহন করেছেন, বোর্ড, কাউন্সিল এবং অন্যান্য অনেক শিক্ষা প্রতিষ্ঠান অধিগ্রহন করেছেন কিন্তু মুক্ত বিবেকে বলতে পারবেন - মুক্ত শব্দটাতে আপনাদের আপত্তি, কিন্তু মুক্ত বিবেকে আশা করি আপত্তি হবে না - মুক্ত বিবেকের সামনে দাঁড়িয়ে আপনারা বলতে পারবেন আপনাদের বেটার ম্যানেজমেন্ট হয়েছে, কোথাও কোন দুর্নীতি দেখা দেয়নি, প্রশাসনিক দক্ষতার অভাব কিছু হচ্ছে না ?

[4.50 - 5.00 p.m.]

এই তো সেদিন এখানে একজন মাননীয় সদস্য বললেন - তিনি যে দলের সদস্য সেই দল হয়ত আপনাদের প্রিয় নয় - তিনি দুটি মার্কসিট দেখালেন। মার্কসিটে গোলমাল থাকে, ভুল থাকে আমরা জানি, এটা আমরা বহুবার দেখেছি কিন্তু মার্কবিহীন মার্কসিট এমন বস্তু আপনারা অধিগ্রহন করার পূর্বে বোর্ড কখনও করেছেন আমি অন্ততঃ জানি না, বহুকাল শিক্ষকতা করছি এটা কখনও দেখিনি। অতএব দুর্নীতি এখানে হয়, অপদার্থতা এখানে থাকে, প্রশাসনিক দক্ষতার অভাব আপনাদের অধিগ্রহণ করার পরেও হয়। অতএব সেখানে শুধু মাত্র প্রশাসনিক দক্ষতার অভাব আছে দুর্নীতি আছে এই বলে যদি অধিগ্রহণ করতে চান তাহলে আপনাদের ইচ্ছাকে খুব শুভ ইচ্ছা বলবার কারণ কিছু নেই এবং আপনার সেই উদ্দেশ্যেই কেবলমাত্র অধিগ্রহণ করছেন এমন ব্যাখ্যা কিন্তু সরল মানুষের কাছেও যুক্তিযুক্ত ঠেকবে না সেই কথাটাই আমি আপনাদের কাছে বলতে চাই। তারপর বিনয়বাবু আর একটা প্রশ্ন তুলেছেন, এই সমস্ত প্রতিষ্ঠান যা আগে ছিল, যা আপনারা অধিগ্রহণ করতে চলেছেন তারমধ্যে কোন গণতন্ত্রীকরণ হয়নি, সেখানে কোন নিয়মকানুন ছিল না, কি ভাবে কমিটি তৈরী হবে তার কোন ব্যবস্থা ছিল না, আপনারা অধিগ্রহণ করার সঙ্গে সঙ্গে একথাটা কিন্তু বলেন নি - সিলেক্ট কমিটিতে পাশ হবার পরও কোথাও এতটুকু সংযোজন দেখলাম না যে আবার যখন তা ফিরিয়ে দেবেন তখন কার কাছে ফিরিয়ে দেবেন। এই কথাটা কিন্তু আপনারা চিন্তা করেননি বা বিলের মধ্যে সে কথাটা কোথায় বলেন নি যে আমরা তাদেরই ফিরিয়ে দেব যারা গনতান্ত্রিকরণের মাধ্যে দিয়ে দেশের মানুষের প্রতিনিধিত্ব লাভ করে একটা সুস্থ গনতান্ত্রিক পরিবেশ প্রস্তুত করতে পারে এমন প্রতিষ্ঠানের হাতে ফিরিয়ে দেবেন। আপনারা যাদের হাত থেকে নিয়েছিলেন তাদেরই ফিরিয়ে দেবেন একথাই বলেছিলেন। যাদের হাত থেকে নিয়েছিলেন তারা যদি গনতন্ত্রসম্মত না হয়ে থাকে, তারা যদি পুঁজিপতি মানুষের প্রতিনিধি হয়ে থাকে, তারা যদি সুস্থ সংস্কৃতির ধারক-বাহক না হয়ে থাকে, তারা যদি রবীন্দ্রনাথকে বুঝতে না পেরে থাকে তাহলে কেবল তাদের ফিরিয়ে দিয়ে - মাঝখানে ৪ বছর আপনাদের কর্তৃত্ব তার উপর চালু করে কোন মহৎ উদ্দেশ্য সাধন করবেন আমি তা ব্যক্তিগতভাবে বুঝতে পারছি না। অথচ সিলেক্ট কমিটিতে পাশ হয়ে আসা এই বিলের পরিবর্তিত, পরিমার্জিত রূপের মধ্যে কোথাও এই বস্তু দেখলাম না। তাই আমি আপনাদের আজকে একথা বলতে চাই যে একথাটা আপনারা ঠিকভাবে বিচার করে দেখেন নি। তারপর আর একটি বিষয়ে মাননীয় সদস্য শ্রী প্রবোধ সিনহা মহাশয় সন্দেহ প্রকাশ করলেন, যারজন্য আপনাদের কোন কোন সদস্য বিরক্ত হয়েছেন যে

এই অধিগ্রহণ করে অধিগ্রহণকালের যে সময়সীমা অতীতে আপনারা বেঁধে দিয়েছিলেন সেই সীমা আপনারা কোনদিন পালন করেন নি। আজকে ৪ বছরের জন্য নেবেন বলছেন, বলছেন এর চেয়ে বেশী নেব না, ৫ বছর আগে ছিল, সিলেক্ট কমিটি ৪ বছর করেছেন কিন্তু এই ৪ বছর পরে আপনারা সত্যাই ফিরিয়ে দেবেন এমন মহাত্যাগী আপনারা হবেন কিনা তা বিশ্বাস করার অন্তত কারণ আপনাদের তিন বছরের শাসনব্যবস্থার মধ্যে দিয়ে আমাদের সামনে উপস্থিত হয়নি। আপনারা যা অধিগ্রহণ করেছেন তা আপনারা ফিরিয়ে দেননি এবং একেও ৪ বছর বাদে ফিরিয়ে দেবেন এমন কথা আমরা মনে করতে পারি না। সঙ্গে সঙ্গে এখানে বিস্ময় প্রকাশ করেছেন অনেক বন্ধু, আমিও করি, তবে খুব বিস্মিত হয়ে শুধু একথা বলছি তা নয়, দুঃখিত হয়েও বলছি, আপনারা মনে করছেন, রবীন্দ্র সংস্কৃতির প্রচার ও প্রসার, সুস্থ একটি সাংস্কৃতিক পরিবেশ রবীন্দ্র প্রতিষ্ঠানগুলির মধ্যে দিয়ে গড়ে উঠবে, তবে দেশের সাহিত্যিক, রবীন্দ্রঅনুরাগী, বিশিষ্ট শিক্ষাবিদদের হাতে তার পরিচালনাভার থাকলে হবে না, তাদের সততা, দক্ষতা, আন্তরিকতা, রবীন্দ্রপ্রীতিতে আপনাদের বিশ্বাস নেই, বিশ্বাস আছে সরকারী আমলাদের উপর, বিশ্বাস আছে সাবডিভিশনাল ইনফরমেশান অফিসারদের উপর যে তারা যদি পরিচালনাভার গ্রহন করেন তাহলে রবীন্দ্রসংস্কৃতি দিকে দিকে ছড়িয়ে পড়বে, রবীন্দ্রনাথের তপস্যার আলোকে দেশ আলোকিত হবে, উদ্বুদ্ধ হবে। তারাই রবীন্দ্রনাথের সবচেয়ে বড় অনুরাগী। আর বাকি মানুষ রবীন্দ্রনাথ বোঝে না এই ধরণের একটা কটূক্তি, বক্রোক্তি আকারে আপনার বক্তব্যের মধ্যে থাকছে। কারণ আপনারা তাদেরই বিশ্বাস করছেন আর কাউকে বিশ্বাস করছেন না।

আবার গণতন্ত্রীকরণের কথা বলেন, জনগণের কথা বলে, বিকেন্দ্রীকরণের কথা বলেন। কাজেই আপনাদের কথাগুলি পরস্পর বিরোধী হয়ে ওঠে। তাই এই বক্তব্যগুলি আমরা যথাযথভাবে বুঝতে পারিনা। আপনাদের এই এ্যাডমিনিষ্ট্রেটর বসানোর ফলে প্রশাসনের মধ্যে একটা সুষ্ঠ অর্থনৈতিক পরিবেশ আপনারা হয়ত গড়ে তুলতে পারেন কিন্তু সাংস্কৃতির পরিবেশ তার মধ্যে দিয়ে আসবে এমন কথা বিশ্বাস করিনা। তাই, আমার আপত্তি আছে এবং সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই, আপনারা যে বিল করেছেন, আমি আইনজ্ঞ মানুষ নই, তথাপি আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কয়েকজন আইনজ্ঞ ব্যক্তির পরামর্শ নেবেন। আপনারা যদি এই বিলকে কার্যকরী করেন এবং সেই সূত্র ধরে বিভিন্ন প্রতিষ্ঠান অধিগ্রহণ করতে চান তাহলে মামলা-মোকদ্দমা যা হবে তাতে আপনার সরকার এই মামলা-মোকদ্দমা খাতে অনেক বেশী টাকা বরাদ্দ করতে বাধ্য হবেন। এই বিল কার্যকরী করার জন্য হয়ত আমাদের অর্থমন্ত্রী মহাশয় দেউলিয়া হয়ে যাবেন এবং এমন কথা তিনি হয়ত বলবেন যে কেন্দ্র থেকে কিছু টাকা না পেলে এই বিল কার্যকরী করা যাবে না। কাজেই এই দিক থেকে বিচার করে দেখবেন। আপনারা যা লিখছেন তার মধ্যে অনেক আইন ঘটিত জটিলতার সৃষ্টি হওয়ার সম্ভাবনা আছে। তাই আপনাকে সেই সব দিকগুলি দেখে নিতে বলবো। এই অধিগ্রহনের সঙ্গে সঙ্গে পুরানো যুক্তি সব বাতিল, পুরানো সব সত্ব বাতিল, সমস্ত প্রস্তাবাদি বাতিল লিখিতভাবে যা আছে সব কিছু বাতিল, সব টার্মিনেট করবে এই কথা বলাতে কিন্তু দেশের সমস্ত প্রতিষ্ঠিত আইনের বিরুদ্ধে আপনার এই এ্যাক্টে লড়াই করতে হবে। সেই লড়াইয়ে আপনার এই এ্যাক্টে হার হবে, জয় হতে পারে না, এই আশংকা আমার আছে। আর একটা কথা মাননীয় কংগ্রেস সদস্য বন্ধু বলেছেন। আমার কাছে সেটা বলবার মত বিষয় সে জন্য আমি তাঁর পুনরাবৃত্তি করছি। সেটা হচ্ছে, এই এ্যাডমিনিষ্ট্রেটর মহাশয় এবং তার মাধ্যমে এই সরকার বা সরকারী কোন পদস্থ কর্মচারীকে আপনি আইনের উর্দ্ধে একটা অসাধারণ একমদ্বিতীয়ম ব্যক্তিতে পরিণত করতে চান। আপনি কি ধরণের বিল এনেছেন সেটা একটু স্থির মস্তিষ্কে ভেবে দেখবেন।

" No suit, prosecution or other legal proceedings shall lie

against the Government, the Administrator or any officer of Government in respect of anything which is in good faith done or intended to be done under this Act."

গুড ফেথ অর্থাৎ তিনি এই এ্যাক্ট অনুযায়ী যা কিছু করবেন তার সম্পর্কে কোন আইনে তার বিরুদ্ধে যেতে পারবে না, তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে পারবেন না কারণ তিনি গুড ফেথে করছেন তো। কাজেই ব্যাড আইনকে নিঃসন্দেহে আপনি পার্মিশান দিতে পারেন তার গুড ফেথকে নাজেহাল করবার জন্য। কিন্তু এই অফিসার গুড ফেথে করলেন না ব্যাড ফেথে করলেন এই বিচার আইন করে না। বিচার করে অপরাধ করেছে কি না, আইন ভঙ্গ করেছে কি না, অন্যায় করেছে কিনা। যে আইন বিচার করে আমজনতার, আপনারা জনপ্রতিনিধি হয়ে সেই আইনের উর্দ্ধে একজন সরকারী কর্মচারীকে রাখবেন, তিনি আইনের সম্পূর্ণ স্পর্শ থেকে দূরে থাকবেন, এই ব্যবস্থাটা অন্ততঃ রুচিসংগত হয়নি। যে মন্ত্রী রবীন্দ্র সাংস্কৃতিক প্রতিষ্ঠানের উন্নতি করতে চান সেই মন্ত্রীর কাছে এই রকম ধরণের একটা প্রস্তাব আশা করিনি। সঙ্গে সঙ্গে একটা কথা বলি যে,

" No suit or other legal proceedings shall lie against the Government, the Administrator or any officer of the Government or any damage caused or likely to be caused, by anything which is in good faith done or intended to be done under this Act."

[5.00 - 5.10 p.m.]

ক্ষতি করলে কিছু হবে না, এনি ড্যামেজ, আপনি যদি গুডফেথে করে থাকেন, গুড ফেথে করেছেন কি না তার বিচার কে করবে, মন্ত্রী মহাশয় ? গুড ফেথের বিচার আপনি করবেন, সরকারী আমলারা করবেন, আপনার দপ্তর করবেন ? গুড ফেথে করেছেন কি না এই বিচারে তার নিঃসন্দেহে জুরিসপ্রুডেন্স, আপনাদের নয়, আমাদের নয়। তা যদি করা হতো তাহলে পৃথিবীতে কিন্তু মামলার বিচার তেমন ভাবে করা যাবে না। কাজেই সুপ্রীম্যাসি এ্যান্ড এ্যাবসিলিউট অথরিটি অব জুরিসপ্রুডেন্স - আপনি তার বিরুদ্ধে একটা বক্তব্য আপনার এই আইনের মধ্যে রেখেছেন। তার বিরুদ্ধে আমার বক্তব্য আছে। আমার শেষ কথা, আপনাদের কাছে বলছি এই বৃটিশ সাম্রাজ্য বাদের প্রতিষ্ঠা ভারতবর্ষে সত্যসত্যই সুদৃঢ় করেছিলেন কারা ? এই প্রশ্ন আছে - কেউ বলেন লর্ড ক্লাইভ, কেউ বলেন লর্ড ওয়ারেন হেস্টিংস, এইরকম নানা লোকের নাম বলে থাকেন। কিন্তু সূক্ষ্ম ঐতিহাসিকরা বলেন যে না, এর সুদৃঢ় প্রতিষ্ঠা করেছিলেন একটি মানুষ যাঁর নাম লর্ড মেকলে। লর্ড মেকলে যেদিন ব্রিটিশ পার্লামেন্টে ভারতবর্ষে ইংরাজী শিক্ষা প্রতিষ্ঠার জন্য কিছু অর্থ বরাদ্দ দাবী তুলেছিলেন তখন ব্রিটিশ পার্লামেন্ট অনেক আপত্তি করেছিলেন। মেকলে সেদিন বলেছিলেন আমি এই আইন প্রতিষ্ঠা করবার জন্য আপনাদের কাছে অর্থ চাইছি, তার কারণ এই অর্থ দিয়ে আমি যে শিক্ষা প্রতিষ্ঠান করবো, সেই শিক্ষা প্রতিষ্ঠানের মধ্য দিয়ে যে সাংস্কৃতিক পরিমন্ডল ভারতবর্ষে তৈরী হবে, তার মধ্যে দিয়ে এক একটি ভারতবাসী নামেই ভারতবাসী হবে, জন্মের দিক থেকে ভারতবাসী হবে, হয়তো আচার ব্যবহারে তারা অন্য রকম হবে কিন্তু তারা মনে মনে ভিতরে ভিতরে একটি ইংরাজ তৈরী হবে এবং ইংরাজীর প্রতিষ্ঠা চিরকালের জন্য শাশ্বত হয়ে থাকবে। ঐতিহাসিকরা বলেন লর্ড মেকলে মিথ্যা কথা বলেননি। তাঁর বিষবৃক্ষে শুধু বিষ ফল হয়েছে, তা আমি বলবো না, অনেক অমৃত ফলও তাঁর ইচ্ছার বিরুদ্ধে উপস্থিত হয়েছে। সুতরাং মেকলে বোধ করি ইতিহাসে ব্যর্থ পুরুষরূপে চিহ্নিত হবেন না।

কাজেই আমার আশংকার কথা আমি বলে যাবো এই ভাবে। এখন যাঁরা মার্কসিজমের প্রতিষ্ঠা চাইছেন, তাঁদের মধ্যে যাঁরা সত্য সত্যই বিশেষ করে শক্তি যোগাচ্ছেন, তিনি বোধ করি মাননীয় জ্যোতি বসু নন, মাননীয় প্রমোদ দাশগুপ্ত নন। শম্ভুবাবু, পার্থবাবু এবং আজকের এই তথ্য এবং সাংস্কৃতিক দপ্তরের মন্ত্রী, কারণ শিক্ষা দপ্তর, সাংস্কৃতিক দপ্তর, এই জগতের উপরে যদি আপনারা আপনাদের সমস্ত প্রভাব বিস্তার করে একটা নিয়ন্ত্রনে আনতে পারেন, দেশের মানুষ আপনাদের ভাবে ভাবুক হবে। ব্রেনওয়াশ, মগজ ধোলাই বলে যে কথাটা আছে, বোধ করি সেইদিকে আপনারা দৃষ্টি রেখে এই বিল তৈরী করেছেন। কাজেই এই বিলের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য রেখে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়, দি ওয়েষ্ট বেঙ্গল কালচারাল ইনষ্টিটিউশন (টেকিং ওভার অব ম্যানেজমেন্ট) বিল, ১৯৮০ এনেছেন। কেন এই বিল আনার প্রশ্ন এলো তা বুঝতে পারছি না। মনে হচ্ছে, রবীন্দ্র সংস্কৃতি বোধ হয় আমাদের জাতীয় জীবন থেকে চলে যাচ্ছে, এই সন্দেহ তিনি করছেন। যদি এই সন্দেহের বশবর্তী উনি হয়ে থাকেন তাহলে তাঁর প্রচেষ্টা শুভ। সংস্কৃতি জাতীয় জীবনের স্বতঃস্ফূর্ত প্রকাশ। একে বিশেষ দৃষ্টিভংগী দিয়ে গড়ে তোলা যায় না। সংস্কৃতি জাতীয় জীবনের প্রান চেতনায় আপনি গড়ে ওঠে। এক কথায় সংস্কৃতি জাতীয় জীবনের পরিচয় বাহী। অপসংস্কৃতির বিরুদ্ধে আজকে যদি দাঁড়িয়ে জাতীয় সংস্কৃতির চেতনা জাগাবার জন্য এই বিল আনা হয়ে থাকে তাহবে বলবো নিশ্চয়ই মন্ত্রী মহাশয় শুভ বুদ্ধির পরিচয় দিচ্ছেন। কিন্তু রবীন্দ্রসদন বা রবীন্দ্রভবনে বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে অপসংস্কৃতির চেতনা জাগানো হচ্ছে। জাতীয় সংস্কৃতির পরিবর্তে অপসংস্কৃতিকে বিশেষ ভাবে জোর দিয়ে প্রচার করার চেষ্টা চলেছে।

সেই জন্য আমি বলব যে, রবীন্দ্র সংস্কৃতিই হচ্ছে আমাদের জাতীয় সংস্কৃতি। সেই সংস্কৃতি যদি জাতীয় জীবনে নেমে আসে তবেই এই টেক ওভার সাফল্য লাভ করবে। আর তার বদলে যদি রবীন্দ্র সংস্কৃতিকে দূর করে অপসংস্কৃতিকে টেনে নিয়ে আসা হয়, তাহলে এই টেক্ ওভারের ফল ভাল হবে না। সে দিকে লক্ষ্য রেখেই আমাদের সন্দেহ হচ্ছে যে, এই টেক্ ওভারের মাধ্যমে রবীন্দ্র সংস্কৃতিকে জাতীয় সংস্কৃতিকে সরিয়ে দেবার প্রচেষ্টা নেওয়া হচ্ছে। সেই সন্দেহের কতগুলি কারণ হচ্ছে ১৯৬১ সালের সোসাইটিস রেজিষ্ট্রেসন অ্যাক্ট অনুযায়ী এই জাতীয় ভবন বা এই জাতীয় প্রতিষ্ঠান গড়ে উঠেছিল, কিন্তু যাঁরা এগুলি গড়ে তুলেছিলেন তাঁদের উপরে আজকে সরকারের সন্দেহ দেখা দিয়েছে যে, প্রকৃত পক্ষে তাঁরা রাবীন্দ্রিক ছিলেন কিনা, রবীন্দ্র চেতনায় উদ্বুদ্ধ ছিলেন কিনা ! সেই সন্দেহের জনাই আজকে এটা করা হচ্ছে। কিন্তু এটা করে এগুলি কাদের হাতে সরকার দিতে যাচ্ছেন? তাঁদের বদলে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হবে। আমরা ধরে নিতে পারি যে, সরকারী অফিসারদের এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হবে। যদি তাই করা হয়, তাহলেও সেই এ্যাডমিনিষ্ট্রেটরদের কার্যাকালের সময়সীমা এই বিলের মধ্যে ঠিক করে দেওয়া উচিত ছিল, কিন্তু সেটা নেই। তার পর সেই সঙ্গে জনসাধারণের কাছ থেকে প্রতিনিধি নেওয়ার কথাও এই বিলের মধ্যে কোথাও নেই। আজকে যা হচ্ছে তাতে একজন এ্যাডমিনিষ্ট্রেটর বা আমলার উপর দায়িত্ব দেওয়া হচ্ছে রবীন্দ্র সংস্কৃতিকে জাতীয় জীবনে ছড়িয়ে দেবার জন্য। এটা আমাদের বিরাট সন্দেহের মধ্যে রাখছে। দীর্ঘ দিন ধরে যারা রবীন্দ্র সংস্কৃতি নিয়ে কালচার করে আসছেন, সারা দেশের মধ্যে রবীন্দ্র সংস্কৃতিকে বাঁচিয়ে রাখার চেষ্টা করছেন, যারা এটা প্রচার করে আসছেন তাঁদের এই বিলের মধ্যে দিয়ে বঞ্চিত করা হচ্ছে। এটা কেন করা হচ্ছে তা আমি বুঝতে পারছি না ! আজকে আমাদের হরিপদ বাবু যে কথা বললেন সেটা খুবই ক্ষোভের কথা, সন্দেহের কথা। তিনি বললেন এই বিলের মধ্যে দিয়ে মনে হচ্ছে আমাদের রবীন্দ্র

সংস্কৃতি বোধ হয় চলে যাচ্ছে, রবীন্দ্র সংস্কৃতি বোধ হয় আর থাকছে না। রবীন্দ্রনাথ যে জাতীয় চেতনা এবং জাতীয় ভাব-ধারাকে রূপদান করার চেষ্টা করেছিলেন সেটা বোধ হয় দূরীভূত হতে চলেছে। এটাই আজকে আমাদের মনে হচ্ছে। সেই কারণে আজকে আমার সাজেসন হচ্ছে এখানে সংস্কৃতি এবং অপসংস্কৃতির পরিষ্কার সংজ্ঞা উল্লেখ করা উচিত। সেটা বিলের মধ্যেই বিধি-বদ্ধ করা প্রয়োজন ছিল, কিন্তু সেটা নেই। আমি মনে করি আজকে সংস্কৃতি এবং অপসংস্কৃতির রূপ-রেখা কি হবে, সেটা এই বিলের মধ্যেই রাখা উচিত ছিল। এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের ক্ষেত্রেও আমার সাজেসন হচ্ছে তার কার্যকালের সময়-সীমা নির্দিষ্ট করে দেওয়াই যুক্তি-যুক্ত হবে এবং সেটাই দেওয়া উচিত। সময় সীমা বাড়ানোর টাইম কনজিউমিং পলিসি, অতএব এ্যাডমিনিষ্ট্রেটরের সময়-সীমা বেঁধে দেওয়া দরকার। এই ব্যবস্থা কত বছর চলবে, সেটা এখানে পরিষ্কার করে উল্লেখ করা নেই। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি সময়-সীমাটা নির্দিষ্ট করে দিন। তার পর আমি আর একটা সাজেসন দেব পিপলস রিপ্রেজেনটিভ নেবার জন্য। সেটা নিশ্চয়ই এর মধ্যে দেওয়া উচিত। মন্ত্রী মহাশয় যদি আমার এই সাজেসানটা গ্রহণ করেন তাহলে ফল নিশ্চয়ই ভাল হবে। তারপর এই বিলের মধ্যেই এর এম এ্যান্ড অবজেক্টস যদি না থাকে তাহলে আমরা লক্ষ্যভ্রষ্ট হব। লক্ষ্যভ্রষ্ট যাতে না হই তার জন্য সে বিষয়ে বিধিবদ্ধ আইন থাকা উচিত ছিল, কিন্তু সেটা নেই। এর ফলে আমরা ভয় পাচ্ছি। আমাদের মনে হচ্ছে অপ-সংস্কৃতি যেভাবে সারা দেশের মধ্যে ছড়িয়ে পড়েছে সেই অপ-সংস্কৃতিকেই ডেকে আনা হচ্ছে। তাই আমি এ বিষয়ে আবার মন্ত্রী মহাশয়কে সতর্ক করে দিতে চাইছি।

**[5-10 - 5-20 P.M.]**

সর্বশেষে আমার বক্তব্য হচ্ছে, রবীন্দ্রসদন বা ভবনে রবীন্দ্রনাথের সংস্কৃতিকে রূপায়ন করা উচিৎ। আমাদের চেতনা এবং আমাদের পরবর্তী মানুষদের তৈরী করার জন্য শুধু রবীন্দ্রনাথের সব কিছু রূপায়ন করা হোক, অন্য কোন সংস্কৃতি যেন না আসে, পাশ্চাত্য সংস্কৃতির প্রভাব যেন না বাড়ে। রবীন্দ্রনাথের যে সংস্কৃতি এই সংস্কৃতির মাধ্যমে যেন পরবর্তী দেশের নাগরিকরা উদ্বোধিত হয়ে উঠতে পারে। রবীন্দ্র সংস্কৃতির মাধ্যমে দেশের চাহিদা যেন যোগাতে পারে সেই চেষ্টা করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্যমন্ত্রী কর্তৃক উত্থাপিত এই বিলটিকে সমর্থন জানাচ্ছি। আমরা দেখেছিলাম, রবীন্দ্র জন্ম শতবর্ষের সময়ে সারা পশ্চিমবাংলার বিভিন্ন স্থানে, জেলা স্তরে এবং মহকুমা স্তরে কি বিপুল উৎসাহ এবং উদ্দীপনা নিয়ে রবীন্দ্রনাথের স্মৃতি রক্ষার উদ্দেশ্যে রবীন্দ্রসদন নির্মানের কাজ আরম্ভ হয়েছিল। কিন্তু কয়েক বছর যেতে না যেতেই আমরা লক্ষ্য করলাম, সরকারের উদাসীনতার ফলে এবং পৃষ্ঠপোষকতার অভাবে ও পরিচালনার অভাবে সেই উৎসাহে যেন ভাটা পড়ে গেল। কতকগুলি জেলায় এই ভবন নির্মানের কাজ সমাপ্ত হয়েছে ঠিকই কিন্তু সেখানে সু পরিচালনার কোন ব্যবস্থা নেই। কয়েকটি জেলায় সেই ভবনগুলি অর্ধেক সমাপ্ত হয়ে পড়ে আছে আবার কোন কোন জেলায় সেই কাজ আদৌ আরম্ভ হয়নি এবং তা হবে কিনা যথেষ্ট সন্দেহের অবকাশ আছে। তাই আজকে মাননীয় তথ্য মন্ত্রী এই সভায় যে বিল উত্থাপন করেছেন সেটা সময়োপযোগী হয়েছে বলে আমি মনে করি এবং তারজন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। এ বিষয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যগন এই বিলের উদ্দেশ্য এবং প্রয়োগ নিয়ে আগে যে সমস্ত অমূলক সন্দেহ প্রকাশ করেছিলেন এখনও তাই করে যাচ্ছেন। সংস্কৃতির বিষয়ে কুলীনপ্রবর শ্রীযুক্ত হরিপদ ভারতী মহাশয়ের বক্তৃতা শুনলাম। শুনে মনে হলো, তিনি দিবালোকে ভূত দেখতে অভ্যস্ত। সব কিছুতেই আঁতকে ওঠেন, আতঙ্কগ্রস্থ মানুষ, তাঁকে বোঝাবার মতন ক্ষমতা আমার নেই। আমি শুধু সাধারণভাবে কয়েকটি কথা বলতে চাই যে, আপনারা এই সরকারের সদিচ্ছার উপর ভরসা রাখতে

পারেন। উদ্দেশ্যপ্রণোদিত হয়ে এমন কিছু করা হবে না যেটা সংস্কৃতির পরিপন্থী এবং আমাদের চিন্তাধারার পরিপন্থী।

মাননীয় সদস্য শ্রী ধীরেন্দ্র সরকার যে কথা বললেন - অবৈধভাবে কমিটিগুলোকে বাতিল করে দেওয়া এই সরকারের একটা প্রধান কাজ। আমি তাঁকে বলতে চাই তিনি ভাল করে জানুন এই সমস্ত সংস্থাগুলির জন্য কোন বিধিবদ্ধ কমিটি ছিল না। অতএব এগুলিকে বাতিল করার কোন প্রশ্ন নেই, যাতে বিধিবদ্ধ কমিটি গঠিত হয় সেই উদ্দেশ্যে অধিগ্রহন করা। প্রথমে যে উৎসাহ, উদ্দীপনা নিয়ে কবিগুরুর প্রতি শ্রদ্ধা জানিয়ে যে কাজ সুরু হয়েছিল সেই কাজকে সমাপ্তির পথে নিয়ে যাবার জন্য উদ্দেশ্য মূলক করার জন্য এই প্রচেষ্টা নেওয়া হয়েছে। আমি আশা করব শুধু অধিগ্রহণ করেই তথা মন্ত্রী তাঁর কাজ শেষ করবেন না। নির্দেশিত সময়ে যাতে অসমাপ্ত বা নির্মীয়মান রবীন্দ্রভবন গুলির কাজ শেষ করা যায় তা তিনি দেখবেন। সেই সঙ্গে সমস্ত মহকুমা শহরে এবং সংস্কৃতির চর্চা যেখানে আছে এমন স্থানে যেন নূতন নূতন ভবন নির্মান করা যায় সে বিষয়ে যত্নবান হবেন। একটা কথা আমাদের স্মরণ রাখতে হবে সংস্কৃতির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এবং বিশেষ করে কবিগুরুর যে অবদান আছে সেকথা স্মরণ রেখে সেই সংস্কৃতির যাতে অপমৃত্যু না হয় সেদিকটাতে লক্ষ্য রাখতে হবে। তাই আজকে সমস্ত সন্দেহের অবসান ঘটিয়ে আমি সকল মাননীয় সদস্যের কাছে আবেদন জানাচ্ছি যে এই সমস্ত সংস্কৃতির কেন্দ্রগুলিতে সত্যকার সংস্কৃতি চর্চার পক্ষে অনুকূল পরিবেশ রচনা করতে সকলে সহযোগিতা করবেন। এই আশা রেখে মাননীয় তথা মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৮শে এপ্রিল এই বিলটি অধিবেশনে এসেছিল। কিছু কিছু সদস্য আশংকা প্রকাশ করেছিলেন যে রবীন্দ্রভবন বা সদন নিয়ে অন্য যে কোন প্রতিষ্ঠানের উপর সরকারের হাত পড়বে। মন্ত্রী মহাশয় তাঁদের প্রস্তাব গ্রহণ করলেন, এই বিলটি সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং সর্বসম্মতিক্রমে রিপোর্টটি আপনাদের কাছে মন্ত্রী মহাশয় পুনরায় পেশ করলেন। নব নাম নিয়ে - নামটি সেদিন ছিল The West Bengal Cultural Institutions (Taking over of Management Bill, 1980) এটা পরিবর্তিত হয়ে নামকরণ হয়েছে Rabindra Cultural Institutions (Taking over of Management) Bill, 1980 সামান্য কিছু সংশোধনের কথা ছিল, সিলেক্ট কমিটিতেও কয়েকটি কথা এসেছিল, কতদিন মেয়াদ থাকবে সেখানেও প্রস্তাব পরামর্শগুলি গ্রহণ করা হয়েছে। ৫ বছর সবচাইতে বেশী হাতে নেওয়া হবে, এটা আগে ছিল এখন কমিয়ে ৪ বছর করা হয়েছে। ছোটখাট সংশোধনগুলি গ্রহণ করা হয়েছে এবং সর্বসম্মতিক্রমে সিলেক্ট কমিটি গ্রহণ করার পরে এখানে এসেছে। একটা জিনিষ আশ্চর্য্যের সঙ্গে লক্ষ্য করছি, এখানে পুনরায় আশংকা প্রকাশ করা হয়েছে কিন্তু কে- করা হল ঠিক বুঝতে পারছি না। আমি এখানে আরও দু-একটি কথা বলতে পারি যে রবীন্দ্রনাথের নাম হবে একথা জেনে আমরা শুনছি কিছু কিছু এই ধরণের প্রতিষ্ঠানের নামটা বাতিল করতে চাইলেন, বাতিল করবার একটা চেষ্টা করলেন সে সুযোগটা বন্ধ করে দেওয়া হয়েছে, অর্থাৎ যে নামকরণ হোক না কেন রবীন্দ্রনাথের বিষয় নিয়ে যেখানে আলোচনা হবে সেই প্রতিষ্ঠান গুলো যেখানে সরকারী সাহায্য আংশিক বা পুরো দেওয়া হয় সেই রকম প্রতিষ্ঠান থাকলে সেগুলো অধিগ্রহণ করা হবে।

**[5-20 - 5-30 P.M.]**

তাদের দুরাশায় ছাই পড়ল, এতে তারা বিচলিত হতে পারেন, কিন্তু কেন ? এখানে এ্যাডমিনিষ্ট্রেটর সম্পর্কে অনেক সংশয় প্রকাশ করে বলা হয়েছে যে এ্যাডমিনিষ্ট্রেটরের হাতে যদি ক্ষমতা দেওয়া যায়

তাহলে সংস্কৃতি ঠিকমত পরিচালিত হবে না। কারণ, একজন আমলাতন্ত্রের সাংস্কৃতিক জ্ঞান খুবই কম যার ফলে তার বিন্যাস হবে না। অতএব এমন ধরণের কমিটি করা উচিত ছিল এবং এমন লোক নেওয়া উচিত ছিল যাঁরা রবীন্দ্র সাহিত্য কৃষ্টি সম্বন্ধে অভিজ্ঞ। কিন্তু এরও একটা দিক আছে। সরকারের সোসাল ওয়েলফেয়ারের নিচের তলার নয়, সাব-ডিভিসান লেভেলের একজন কর্মচারী যাঁর উপর এই দায়িত্ব দেওয়া হচ্ছে। তাঁর কাজ কম, এই রকম ধরণের কাজ পেলে তিনি মনোনিবেশ করতে পারবেন। একজন বলেছেন একজন সংস্কৃতিবান লোককে এ্যাডমিনিষ্ট্রেটর করা উচিত। একজন হয়ত ভাল পন্ডিত, সুসাহিত্যিক হতে পারেন, কিন্তু আমরা দেখেছি প্রশাসক হিসাবে তিনি ব্যর্থ। আবার স্কুল বোর্ড বা বিভিন্ন ক্ষেত্রে যখন এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয় তখন বলা হয় যে সেখানে পার্টিবাজি চলছে। সেজন্য এটাকে বিরোধিতা করার জন্য সবকারী একজন অফিসার সাব-ডিভিসনাল স্তরের রাখা হয়েছে। পবামর্শদাতা কমিটি যদি করা হয় তাহলে এই রকম কমিটি করা হোক যাঁরা সংগঠনকে ঠিকভাবে অব্যবস্থা থেকে দূরে রাখা যায় সেই বিষয়ে পরামর্শ দেবেন। এখানে অকারণ সমালোচনা করা হয়েছে যে রবীন্দ্র সাহিত্যের উপর নাকি হস্তক্ষেপ করা হচ্ছে এবং যাঁরা রবীন্দ্র সংস্কৃতি এতদিন ধরে পরিচালনা করছেন তাঁদের উপর আঘাত করা হচ্ছে। পশ্চিমবাংলায় ১৫টি রবীন্দ্রভবনের যে সবগুলি নেওয়া হবে তা নয়, যেখানে একান্তই অব্যবস্থা আছে সেগুলিই হাতে নেওয়া হবে। রবীন্দ্রনাথ সম্পর্কে চর্চা হবার নানা রকম স্কোপ আছে। বর্বীন্দ্র বচনাবলী প্রত্যেকটি এম এল এ কে যদি ২/৩ টি করে দেওয়া হত তাহলে তাঁরা তাঁদের বন্ধু-বান্ধবদের দিতে পারতেন। ব্যাংকে ফর্মের জন্য হুড়োহুড়ি পড়ে গেছে। সুতরাং অনুরাগ যেটা সেটা নষ্ট করা যায় না। রবীন্দ্রনাথ শুধু পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের কবি নন, তিনি সারা দুনিয়ার কবি, সেজন্য তাঁকে বিশ্বকবি বলা হয়েছে। তিনি প্রকৃতিগত থেকে যে শিক্ষা নিয়েছেন, যে রস আহরণ করেছেন, যে মধু পেয়েছেন, যে সৌন্দর্য্য পেয়েছেন সেই সমস্ত গ্রহণ করে তিনি কাব্য, গীতি আলেখ্য, নাটক রচনা করে গেছেন সর্বব্যাপি তাঁর যে প্রতিভা সেই প্রতিভা আমাদের দেশের মানুষেব বন্ধ্রে রন্ধ্রে অনেকাংশে ঢুকে গেছে। আর একটি কথা বলব আমাদের শান্তিপুরের মত পুরাতন বড় শহরে, যদিও এটা মহকুমা শহর নয়, সেখানে যাতে রবীন্দ্র সদন করা হয় সেদিকে মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। সেই সঙ্গে সাহিত্য পরিষদ যেগুলি অর্থাভাবে চলছে না তাদের অর্থ সাহায্য করা দরকার। এখানে সবচেয়ে যেটা বড় প্রয়োজন সেটা হচ্ছে সুস্থ সংস্কৃতি। খেলার মাঠকে কেন্দ্র করে আমরা কি সংস্কৃতির পরিচয় পেলাম? রাস্তাঘাটে কি সংস্কৃতির পরিচয় আমরা পাই ? মানুষের পরিশোধিত মন নষ্ট হয়ে গেছে। এইজন্য একটা সুস্থ রুচিবান সংস্কৃতি গড়ে তোলা দরকাব। কিন্তু একটা জায়গায় এসে মোড় ঘোরাতে হবে যাতে সাধারন মানুষ রবীন্দ্রনাথের যে রস সেটা পেতে পারে। রবীন্দ্রনাথ সম্পর্কে একটা অনুষ্ঠানে দেখলাম রবীন্দ্রনাথের ছবিতে মাল্যদান হল, তারপব লারেলাপ্পা গান আরম্ভ হয়ে গেল। বাংলাদেশের একটা ঐতিহ্য আছে যে ঐতিহ্য রবীন্দ্রনাথের মত লোক কবি দার্শনিক সাহিত্যিকের জন্ম দিয়েছে। কিন্তু তার পরিবর্তে একটা অসুস্থ রুগী সারা দেশের ছেলেমেয়েদের জাহান্নামে দিচ্ছে। এবজন্য দায়ী কায়েমী স্বার্থ। সুতরাং এর বিরুদ্ধে একটা পাল্টা সংগ্রাম চালানো দরকার। রবীন্দ্রনাথের মূল্যায়ন হিসাবে জনৈক মার্কসবাদী বলেছিলেন রবীন্দ্রনাথ একজন বুর্জোয়া কবি। তিনি বুর্জোয়া কবি কি সমাজতান্ত্রিক কবি সেটা বড় কথা নয়, রবীন্দ্রনাথ জাতীয় আন্দোলনে একটা বিরাট ভূমিকা রেখে গেছেন। জালিয়ানওয়ালাবাগে মাইকেল ওডায়ার যে অত্যাচার করেছিলেন তারই প্রতিবাদে তিনি নাইট উপাধি ত্যাগ করেছিলেন। রবীন্দ্রনাথের এই যে ভূমিকা এগুলি সাধারণ মানুষের কাছে পৌছে দেওয়া দরকার। শুধুমাত্র আইডিয়ালিজমের কথাগুলি ময়ূরের পেখম মেলা কথাগুলি বা ময়ূর নাচাকে কেকাধ্বনি কথা বললে হবে না, তাঁর রাশিয়ার চিঠিতে সাধরণ মানুষের কথা আছে, এটা শুধু সাহিত্য নয়, এর মধ্য দিয়ে তিনি আগামী কালের মানুষকে ডাক দিয়ে গেছেন। সারা দুনিয়ার মানুষকে তিনি

কি শিক্ষা দিয়ে গেছেন সেটা বুঝতে হবে এবং সাধারণ মানুষের মধ্যে সেটা পৌঁছে দিতে হবে। লর্ড মেকলে একদিন লন্ডনে বলেছিলেন পার্লামেন্টে বসে অভিসন্ধি নিয়ে কাজ করছে, আমাদেরও তার পাল্টা অভিসন্ধি নিয়ে চলতে হবে, সেটা হচ্ছে গণ জাগরণ সৃষ্টি করা। রবীন্দ্রনাথও তাঁর রাশিয়ার চিঠির মধ্যে দিয়ে মানুষের কাছে সেটা পৌঁছে দিয়ে গেছেন, সেটাই আমাদের পরিবেশন করতে হবে। এই কথা বলে যে বিল উত্থাপিত হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গত বিধানসভায় যখন বিল পেশ করা হয়েছিল তখন কিছু কিছু আশংকা যেভাবে এসেছিল আজকে আবার তারই পুনরাবৃত্তি করতে দেখলাম। আমি বিরোধীপক্ষকে বলছি আপনারা বাস্তব সমস্যাটা একটু বোঝার চেষ্টা করুন। কেন এই বিল আনা হল এবং এর উদ্দেশ্যই বা কি ? সরকারী উদ্যোগে একটা পরিকল্পনা নিয়ে ১৯৬১ সালে এই কাজ শুরু হয়েছিল এবং মূলতঃ এগুলি সরকারী ব্যয়ে হয়েছিল। কিন্তু সেই রবীন্দ্রসদনগুলি নিয়ে আমরা কি করব সেটা বুঝতে পারছি না। এগুলি সরকারী না বেসরকারী কোন কমিটি আছে কিনা কিছুই বুঝতে পারছি না। একজন মাননীয় সদস্য বললেন, আপনারা বহরমপুরে একটা নিয়েছেন আইন করে, কিন্তু অন্য ক্ষেত্রে সেটা করলেন না কেন ? আমরা কোথাও আইন করে কিছু করিনি। সেখানকার চেয়ারম্যান ছিলেন ডি. এম., তিনি এটা নিতে বললেন তাই আমরা নিয়েছি। কাজেই এইভাবে না বললে আমরা কি করে নেব ? ২০/২৫টি করার পরিকল্পনা হয়েছিল, কিন্তু ৮/১০টি মাত্র হল। মালদহতে একটা ১৫ বছর হচ্ছে, আজও তা কমপ্লিট হলনা। তারপর আবার যেগুলি হয়নি সেখানে ভয়ংকর কান্ড। শিউড়ি রবীন্দ্রসদনে সি আর পি নিতে হয়েছে প্রাক্তন সরকারের আমলে। আবার যেগুলি চলছে সেগুলো নিয়ে ব্যবস্থা করছে। জলপাইগুড়ি শহরে যে রবীন্দ্রসদন আছে তারা ৪০০/৫০০ টাকা নিয়ে ভাড়া দিচ্ছে এবং সেই টাকা কিভাবে খরচ হচ্ছে আমরা জানিনা। এই অবস্থা দেখে আমরা ভাবলাম একটা কমপ্রিহেনসিভ আইন যদি না আনতে পারি তাহলে কিছু হবেনা। ইতিমধ্যেই আমরা কিছু কিছু টাকা দিয়েছি ওগুলি সম্পূর্ণ করবার জন্য। কিন্তু কথা হচ্ছে একটা আইন না করলে আমরা ওগুলি নিতে পারছি না এবং পরিচালনাও করতে পারছি না এবং সেইজন্যই এটা আনা হয়েছে। আমরা যে হলগুলি নিচ্ছি সেই নেবার প্রশ্নে কোন কোন মাননীয় সদস্য বলেছেন আমরা যে কমিটি করছি সেখানে এ্যাডমিনিস্ট্রেটরকে বিরাট ক্ষমতা দেওয়া হয়েছে। আমরা আইনের মধ্যে এ্যাডমিনিস্ট্রেটরকে কেন রেখেছি এবং একটা হলে তাঁর ফাংসন কত সে সম্বন্ধে আমি বলব। রবীন্দ্র সংস্কৃতি এবং সাধারণ সংস্কৃতির ক্ষেত্রে আমরা কিছু করতে চাই, আমাদের একটা কর্মসূচী আছে এবং সেটাই আমরা রূপায়িত করব। কোলকাতার রবীন্দ্রসদনে একজন এ্যাডমিনিস্ট্রেটর আছে, আবার একটা উপদেষ্টা কমিটিও আছে। আইনে যে এ্যাডমিনিস্ট্রেটরের কথা বলা হয়েছে তাঁর কাজ কি ? তাঁর কাজ হচ্ছে হল খোলা, হল বন্ধ করা এবং শো যখন হবে তখন প্রয়োজনীয় ব্যবস্থা করা। আমি প্রত্যেক মঞ্চের কথা বলতে পারি, প্রত্যেক জেলার কথা বলতে পারি সেখানে আমরা উপদেষ্টা কমিটি নিয়োগ করব এবং সেই উপদেষ্টা কমিটি সেখানকার রবীন্দ্র সাহিত্যে প্রতিষ্ঠিত ব্যক্তিদের নিয়েই করা হবে।

এই হচ্ছে আমাদের মূল উদ্দেশ্য। এই আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় - অবশ্য তিনি এখনই বেরিয়ে গেলেন তিনি অনেক কথা বলতে আরম্ভ করলেন। আমি তাঁর অর্ধেক কথার মানে বুঝিনি তিনি যে ভাষায় বললেন কিন্তু আমি এই কথা বলতে চাই তিনি এর মধ্যে অনেক কথা বললেন - বললেন বিলটা নিরীহ নয়, আমাদের অস্তিত্বই ওঁর মনে হয় নিরীহ নয়, আমাদের অস্তিত্ব ওঁদের কাছে মনে হয় ভয়ংকর তাই আমাদের যে কোন জিনিষ নিরীহ নয় মনে হতে পারে কিন্তু আমাদের কোন উপায় নাই। আমি একথা বলতে চাইছি সেটা হচ্ছে এই যে রবীন্দ্র সদনের যদিও তিনি যা বললেন যে যা কিছু করা হচ্ছে সবই খারাপ। আমরা বলেছি অধিগ্রহণ করছি, অধিগ্রহণ

করার আগেই আপনি বলছেন কেন, দেখুন আমরা কি করতে চাই. সেখানে উনি বললেন যেটার ম্যানেজমেন্টে হবে তার প্রমাণ কি ? রবীন্দ্রসদন এবং শিশির মঞ্চের কার্যাকলাপ কি হচ্ছে, আমি ওঁাকে ভাবতে বলছি। রবীন্দ্রসদন বা শিশির মঞ্চের যা ভাড়া আছে কলকাতার যে কোন মঞ্চের ভাড়া তার চেয়ে কম আছে এটা সবাই জানেন, রবীন্দ্রসদন এবং শিশির মঞ্চের যে কর্মসূচী হয় আমি ডিটেলসে না গিয়ে বলছি অন্ততঃ আমাদের সরকারের সাংস্কৃতিক দৃষ্টিভঙ্গী যা রবীন্দ্র সদন এবং শিশির মঞ্চের সেভাবে হওয়ার চেষ্টা হয়। তিনি অনেক কথা বলতে গিয়ে মার্কসবাদ ইত্যাদি অনেক কিছু দেখালেন এবং কিছু পুরাণো ধরণের বস্তাপচা এ্যান্টিকমিউনিজম করে গেলেন আমি ঐ কথাগুলির উত্তর দেব না কারণ ঐ সব কথা বলে তো কম্যুনিজম ঠেকানো যায় না। পৃথিবীতে কেউ পারে নি। ওটা একটা ঐতিহাসিক অনিবার্য মতবাদ পৃথিবীতে এগোচ্ছে। আজকে ১০০ কোটি মানুষের মধ্যে এটা প্রতিষ্ঠিত হয়েছে এটা আসতে বাধা এবং এটা বাড়বে এবং এটা ঐতিহাসিক অনিবার্য মতবাদ। এটাকে কেউ ঠেকাতে পারবে না এখানে ব্রেণওয়াস গোয়েবেলের কায়দায় ওটা তোলা যায় না। এটা একটা ঐতিহাসিক অনিবার্যভাবে আসছে কোন উপায় নেই। কিন্তু আমার প্রধান কথা হচ্ছে যেটা আমি বলতে চাই -

(সত্যরঞ্জন বাপুলি - ভারতবর্ষের মাটিতে এটা হবে না।)

হ্যাঁ আমরা জানি রাশিয়াতে বলা হোতো, জার্মানীতে হবে রাশিয়াতে হবে না। চীনে বলা হত রাশিয়াতে হবে, চীনে হবে না। ভিয়েতনামে বলা হোতো, রাশিয়াতে হবে, ভিয়েতনামে হবে না। এই রকম বলা হোতো, কিন্তু তা বলে ঠেকানো যায় নি। যাই হোক আমাদের কথা এখন সেটা নয়, মার্কসবাদ, লেলিনবাদ মতবাদের সময় এখন এটা নয়, এখানে মূল আলোচনা হচ্ছে যে আমি আপনাদের বলতে চেয়েছি ৮/১০টা রবীন্দ্র মঞ্চ আমাদের সম্পূর্ণ করতে হবে। মঞ্চেতে যাতে সি.আর.পি. পুলিশ না থাকে, সাংস্কৃতিক মঞ্চ হয় তার ব্যবস্থা করতে হবে। আমাদের যে লক্ষ্য আছে যে কথা আমাদের পক্ষে সদস্যরা বললেন যে জেলাগুলিতে গ্রামাঞ্চলে, সাংস্কৃতিক পরিচালনার একটা কেন্দ্র হিসাবে পরিচালিত হোক এবং উপদেষ্টা কমিটির নেতৃত্বে সরকারী অর্থে এই কাজগুলি সুরু হোক। এই লক্ষ্য নিয়ে এই সীমিত উদ্দেশ্যে নিয়ে আমরা বিলটা এনেছি এর বেশী আমার আর বক্তব্য নেই, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যা বললেন এটা অত্যন্ত ভাল কথা। তিনি বললেন কমিটি করবেন আমি বলতে চাই কমিটি করবার সময় এইটুকু যেন দৃষ্টি দেন যাতে রবীন্দ্রনাথের মৃত্যু না ঘটে।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** মিঃ বাপুলি আপনি ইচ্ছা করলে থার্ড রিডিংয়ে বলতে পারতেন তাহলে আমি আপনাকে বলতে দিতাম। আপনি ইন্টারাপ্ট করে কিছু বললে সেটা মিস আন্ডারষ্ট্যান্ডিং হয়ে যাচ্ছে এবং এই ইনটারাপ্ট করেন বলে হাউসে গোলমাল হয়।

**[5-40 - 5-47 P.M.]**

এর উপর হঠাৎ এই রকম বলতে উঠলেন কেন। এইরকম তো বলবার ইচ্ছা অনেক সদস্যেরই হতে পারে যে এটা বলার ছিল কিন্তু বলা হয়নি, এটা এখন বলে দিই। কিন্তু একটা নিয়ম কানুন তো আছে, একটা প্রসিডিওর আছে, সেই অনুযায়ীতে চলতে হবে। যাই হোক The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Cultural

Institutions (Taking over of Management) Bill, 1980, as reported by the Select Committee, be taken into consideration, was then put and agreed to.

(Clauses 1 to 14 and Preamble)

The question that Clauses 1 to 14 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980, as settled in the Assembly, be passed.

**শ্রীমতী রেণু লীনা সুব্বা :** স্যার, অন এ পয়েন্ট অব ইনফরমেশন, আপনি জানেন স্যার, এখানে ১০ হাজার টীচারের মিছিল এসেছে, জানেন কিনা জানিনা অনেকে তাদের অনশন করে আছে, এখানে আজকে এডুকেশন মিনিস্টার নেই, শ্রী পার্থ দের সঙ্গে টেলিফোনের কথা হয়েছে, বলেছি তাঁকে, সেখানে যেতে কিন্তু তিনি সেখানে যাবেন না, চিফ মিনিষ্টারকে বলেছি, তাঁর সময় নেই, তিনি শ্রী ভবানী মুখার্জীকে ডেপুট করেছেন... (নয়েজ)...

কিন্তু এটা কি জানেন বামফ্রন্ট সরকার যে, তাঁরা জনগনের ভোটে এসেছেন ?

..... (নয়েজ) . . .

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5-47 P.M. till 1 P.M. on Thursday the 28th August, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 28th August, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 1 Minister of State and 110 Members.

[1.00 p.m. - 1.10 p.m.]

**Shri Debi Prosad Basu :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তিলপাড়া ব্যারেজ থেকে কালকে ৪২ হাজার কিউসেক জল ছেড়েছে। তার ফলে গোটা নবদ্বীপ বিপন্ন হয়ে পড়েছে। এফ. সি. আই. কে বারবার বলা সত্বেও এফ. সি. আই গোডাউনে এক মন চাউল, গমও নেই। গো ডাউন একে বারে খালি।

**Mr. Speaker :** আপনি কোশ্চেন আওয়ারের পরে বলবেন। আপনাকে বলবার সময় দেব।

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

**তফসিলি জাতি ও উপজাতিদের সার্টিফিকেট প্রদান**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শ্রীরামপুর (হুগলি) মহকুমায় ১৯৭৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কতগুলি তফসিলী জাতি ও উপজাতি সার্টিফিকেট দেওয়া হইয়াছে ;

(খ) ১৯৮০ সালের ৩০ এ জুন পর্যন্ত কতগুলি দরখাস্ত বিবেচনাধীন আছে ; এবং

(গ) এই ধরনের সার্টিফিকেট দেবার সময় কি পদ্ধতি অনুসরণ করা হইয়া থাকে ?

**ডঃ শম্ভুনাথ মান্ডি :**

(ক) ১৯৭৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যান্ত হুগলী জেলার শ্রীরামপুর মহকুমায় মোট ২৩০টি (দুইশত ত্রিশ) তফসিলী ও আদিবাসী সার্টিফিকেট দেওয়া হইয়াছে।

(খ) ১৯৮০ সালের ৩০শে জুন পর্যন্ত মোট ৩৭০টি দরখাস্ত বিবেচনাধীন আছে; এবং

(গ) আবেদনকারীগনের থেকে কাষ্ট সার্টিফিকেট পাওয়ার দরখাস্ত গুলি তদন্ত ও বিবেচনার

জন্য জেলার ক্ষেত্রে সংশ্লিষ্ট বি, ডি, ও/জে. এল. আর, ও গনকে পাঠানো হয়। তদন্তে যোগ্য বিবেচিত হইলে আবেদনপত্র গুলি পুনরায় সংশ্লিষ্ট মহকুমাশাসক / অতিরিক্ত জেলাশাসকগনকে পাঠানো হয় কাষ্ট সার্টিফিকেট প্রদানের জন্য এবং তাঁহারাই ইহা প্রদান করেন। কলিকাতার ক্ষেত্রে আবেদনপত্রগুলি তদন্ত করেন বিভাগীয় ভারপ্রাপ্ত পরিদর্শকগন এবং কাষ্ট সার্টিফিকেট প্রদান করেন অধিকর্তা, তফসিলী ও আদিবাসী মঙ্গল অধিকার।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** এম. এল. এ., এম. পি দের সার্টিফিকেট দেবার কোন অধিকার আছে কি ?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** যেটা পার্মানেন্ট কাষ্ট সার্টিফিকেট সেটা জেলা শাসক দিতে পারেন অর্থাৎ আই. এ. এস. অফিসার, এস. ডি ও. এরা দিতে পারেন। এম. এল. এ. দের সাময়িক ক্ষেত্রে বিবেচ্য হয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** আপনি বললেন বি. ডি. ও. এনকোয়ারি করে। সার্টিফিকেট দেবার জন্য যে দরখাস্ত করা হচ্ছে সেটা এস. ই. ও মারফৎ বি. ডি. ও. অফিসে যায় এবং বি. ডি. ও., এস ডি. ও. অফিসে পাঠিয়ে দেয়। এত দেরী হবার কারণ কি ?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** দেরীর কারণ হচ্ছে এ্যাপ্লিকেসান পাবার পর সত্যিকারে ইন্ডিয়ান সিটিজেন কিনা, তার সঠিক বাসস্থান আছে কিনা এগুলো দেখার জন্য একটু সময় লাগে। এই সবের জন্য একটু দেরী হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আমি সিডিউল কাষ্ট ডেভোলপমেন্ট কমিটির মেম্বার। আমি জানি সিডিউল কাষ্ট সার্টিফিকেট পেতে এক বছরের মতন সময় লাগে এবং অনেক হ্যারাস হতে হয় গরিব মানুষদের। এই ব্যাপারে যে হ্যাজারাস প্রসিডিওর আছে— জে. এল. আর. ও, এস এল. আর ও, এস. ডি. ও, এ. ডি. এম এইসব করতে করতে এক বছর সময় লেগে যায়। মাননীয় মন্ত্রীমহাশয় এটা এক্সপিডাইট করার জন্য কিছু চিন্তা করছেন কি ?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** সার্টিফিকেট দেবার ক্ষমতা আই. এস অফিসারদের, তা ছাড়া সম্ভব নয়। তবে তাড়াতাড়ি যাতে এনকোয়ারীটা হয় সেটা আমরা দেখছি। আপনারা ৩০ বছর তো কিছুই করে যান নি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, বহু এস. ডি. ও আছেন যাঁরা আই. এ. এস অফিসার। এই যে পাওয়ার ডেলিগেট করেছেন এ. ডি. এমদের হাতে এই এ ডি এমদের হাতে পাওয়ার ডেলিগেট না করে যদি মহকুমা শাসকদের হাতে পাওয়ার ডেলিগেট করা যায় তাহলে কাজ ত্বরান্বিত হতে পারে। মাননীয় মন্ত্রীমহাশয় এ সম্পর্কে কিছু ভাবছেন কি ?

(নো রিপ্লাই)

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** আমরা দেখছি এফিডেভিট করার পর, ফটো দেবার পর এবং ব্লক অফিসের মাধ্যমে হেয়ারিং হবার পরও এস. ডি. ও'র দপ্তরের কেরানী বা ঐ ধরনের কর্মচারীরা নানান কায়দায় সেটা ফেলে রাখছে— সেখানে বার্থ সার্টিফিকেট চাওয়া হচ্ছে, সিটিজেনসিপ কার্ড চাওয়া হচ্ছে এবং এইভাবে নানান অজুহাতে কার্যতঃ সার্টিফিকেট দিচ্ছে না। আমরা দেখছি ৩০ বছর, ৫০ বছর যাদের এখানে বসতি, যারা এখানে স্থায়ী বাসিন্দা, যারা এখানে জন্মেছে, তফসিল সম্প্রদায়ের লোক যারা কুঁড়ে ঘরে জন্মায়, যাদের প্রপার হসপিটাল সার্টিফিকেট বা ডাক্তার সার্টিফিকেট থাকে

না তাদের কাছে বার্থ সার্টিফিকেট চেয়ে বা নানান অজুহাতে সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রীমহাশয় এ সম্পর্কে অবহিত আছেন কি ?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** মহকুমাশাসক সার্টিফিকেট দিতে পারেন এবং জেলাশাসক সার্টিফিকেট দিতে পারেন। এনকোয়ারীর জন্য যে সময় লাগে সেই সময় একটু লাগবেই। আমরা চেষ্টা করছি এনকোয়ারীটা তাড়াতাড়ি করতে। ব্লক লেভেলে এনকোয়ারীর জন্য আমাদের নিজেদের ডিপার্টমেন্ট যাতে এনকোয়ারী করতে পারে তারজন্য কিছু পোষ্ট ব্লকে স্যাংসান হয়েছে। আশা করি আগামীদিনে এই কাজটা ত্বরান্বিত করতে পারবো।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন, এই যে ডাক্তারদের প্রসিডিওর আছে এটা বদলাতে অসুবিধা কোথায়? সেখানে এম এল এ বা এম. পি দের সার্টিফিকেটের ভিত্তিতে তা দিতে অসুবিধা কোথায়?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** সার্টিফিকেটের জন্য যে দরখাস্ত আমাদের অফিসে আসে সেটা আমরা ব্লকে পাঠাই কিম্বা জে. এল. আর. ওকে পাঠাই, তারপর এনকোয়ারী হয়ে আসে এবং সার্টিফিকেটের জন্য মহকুমাশাসক বা জেলাশাসককে দিই। কাজেই সময় একটু লাগবে

**গমের অভাবে "কাজের বদলে খাদ্য" বন্ধ**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে, গমের অভাবে 'কাজের বদলে খাদ্য' প্রকল্পের কাজ বন্ধ করিয়া দেওয়া হইতেছে ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ**

না।

**[ 1-10 – 1-20 p.m.]**

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে প্রকল্প চালু রাখার জন্য যে টাকা এবং গমের প্রয়োজন হচ্ছে সেটা কি ভাবে সংগৃহীত হচ্ছে ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** টাকা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দেওয়া হয় এবং গম দেওয়া হচ্ছে কেন্দ্রিয় সরকারের পক্ষ থেকে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই প্রকল্প জনতা সরকারের আমলে রাজ্যের ক্ষেত্রে চালু রাখার জন্য যতটুকু দায়-দায়িত্ব পালন করেছিলেন, বর্তমান কেন্দ্রিয় সরকার ততটুকু পালন করছেন কি না?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** না, পালন করছেন না।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পে কেন্দ্রীয় সরকার পর্যাপ্ত পরিমাণে খাদ্য না দেবার জন্য কি কমিয়ে আনা হয়েছে ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এই সম্পর্কে আলাদা একটা প্রশ্ন আছে। সেই সময়ে যখন উত্তর

দেব তখন অতিরিক্ত প্রশ্ন করলে ভাল হয়।

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে গম থাকা সত্বেও জানুয়ারী থেকে আগষ্ট এই আট মাসে খাদ্য প্রকল্পে কেন বিলি হচ্ছে না?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এই প্রশ্ন আসে না।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে কেন্দ্রীয় সরকার সেই ধরণের গম সাহায্য করছেন না। এখানে আমার প্রশ্ন হচ্ছে যে এর অন্যতম কারণ কি হিসাব দিতে পারেন নি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এটা অসত্য। যে গম পেয়েছি তার সম্পূর্ণ হিসাব দেওয়া হয়েছে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ফুড ফর ওয়ার্ক স্কীমে কেন্দ্র যে গম দিয়েছেন সেই গম পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয়েছে। পঞ্চায়েত কোন হিসাব রাখেনি এবং দুর্নীতি হয়েছে, সে জন্য কি কেন্দ্রীয় সরকার গম দিচ্ছে না?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** কেন্দ্রীয় সরকারের হাতে লক্ষ লক্ষ মেট্রিক টন গম থাকা সত্বেও পশ্চিমবঙ্গ সরকারকে তারা গম দিচ্ছেন না, এটা সত্য কথা।

**ফুড ফর ওয়ার্কের জন্য কেন্দ্রীয় সাহায্য**

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১।) **শ্রী জন্মেজয় ওঝা :** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ফুড ফর ওয়ার্ক-এর জন্য ১৯৮০ সালের জানুয়ারী হইতে জুলাই পর্যন্ত পশ্চিমবঙ্গকে কেন্দ্রীয় সরকার কত খাদ্য দিয়াছেন ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

১৯৮০ সালের ফেব্রুয়ারী মাসে ১৯৭৯-৮০ আর্থিক বৎসরের বরাদ্দ শেষ কিস্তি হিসাবে ২০,০০০ টন খাদ্যশস্য কেন্দ্রীয় সরকার মঞ্জুর করিয়াছিলেন।

পরবর্তী মে মাসে ১৯৮০-৮১ আর্থিক বৎসরের বরাদ্দ প্রথম কিস্তি হিসাবে ২০,০০০ টন খাদ্যশস্য কেন্দ্রীয় সরকার মঞ্জুর করিয়াছেন।

অতএব ১৯৮০ সালের জানুয়ারী হইতে জুলাই পর্যন্ত পশ্চিমবঙ্গকে ৪০,০০০ টন খাদ্যশস্য কেন্দ্রীয় সরকার মঞ্জুর করিয়াছেন।

এই বরাদ্দকৃত খাদ্যশস্য অবশ্য সম্পূর্ণ ভাবে এখনও পর্যন্ত ফুড কর্পোরেশন অফ্ ইণ্ডিয়া কর্তৃপক্ষ সরবরাহ করিতে পারেন নাই।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সময়ের জন্য কত গম বা কত খাদ্য রাজ্য সরকার চেয়েছিলেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** সুনির্দিষ্ট ভাবে যদি এই বিষয়ে প্রশ্ন করেন তাহলে আমি এর জবাব দিতে পারি। বর্তমানে এটা বলা সম্ভব নয়।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ১৯৭৯-৮০ সালের জন্য বরাদ্দের গম কেন্দ্রীয় সরকার কত কম পাঠিয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এটা আমি আগেই বলেছি ২ লক্ষ ১৫ হাজার মেট্রিক টন আর ২০ হাজার মেট্রিক টন এই গম বরাদ্দ হয়েছিল, কিন্তু তা আমরা পাইনি, বরাদ্দ অনুসার আমাদের এখনও অনেক পাওনা আছে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** এটা কি কংগ্রেস সরকার বরাদ্দ করেছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এটা কংগ্রেস সরকার দেন নি, এটা জনতা সরকার দিয়েছিলেন। কংগ্রেস সরকার আসার পর থেকে ফেব্রুয়ারী মাসে ২০ হাজার মেট্রিক টন, মে মাসে দিয়েছেন ২০ হাজার মেট্রিক টন, এটা মঞ্জুর করেছিলেন, আগের সরকার।

**শ্রী রজনী কান্ত দোলুই :** চাহিদা কত ছিল?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** সুনির্দিষ্ট প্রশ্ন করলে বলবো।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** বর্তমান কেন্দ্রীয় সরকারের কাছে এই রাজ্যের কিছু এম.এল.এ ইন্দিরা কংগ্রেসের এবং এম.পি. ইন্দিরা কংগ্রেসের তারা উস্কানি দেবার ফলে এই কাজের বিনিময়ে খাদ্য এই পরিকল্পনায় খাদ্যের পরিমান কমিয়ে দিচ্ছেন কেন্দ্রীয় সরকার, এটা জানেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এটা জানিনা। তবে এটা হতে পারে, ওরা একটা ষড়যন্ত্র করছেন।

**শ্রী রজনী কান্ত দোলুই :** আপনি ষড়যন্ত্রের কি রকম প্রমান পেয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** প্রমান হলো, গম না দেওয়া। গম না দিয়ে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পে বাধা দেওয়া। যারা বেকার আছে তাদের যাতে আমরা কাজ না দিতে পারি তার ব্যবস্থা করা, তাতে বাধা দেওয়া।

**শ্রী কিরণময় নন্দ :** ৪০ হাজার মেট্রিক টন গমের মধ্যে এফ. সি. আই. আপনাদের কত গম দিয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** ১৯৭৯-৮০ সালে এফ.সি.আই. এর সরবরাহ খাদ্যশস্যের পরিমান হলো ১ লক্ষ ৯৮ হাজার ৭৫৭ মেট্রিক টন।

**শ্রী কিরণময় নন্দ :** এই কেন্দ্রীয় সরকার প্রতিষ্ঠিত হবার পর যে ৪০ হাজার মেট্রিক টন মঞ্জুর করেছেন, তার মধ্যে এফ.সি.আই কত দিয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** ২০ হাজার মেট্রিক টন।

**আসাম থেকে আগত শরনার্থী**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রী জন্মেজয় ওঝা :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সালের আগস্ট মাসের ৭ তারিখ পর্যন্ত আসাম থেকে কতজনা বাঙ্গালী

পশ্চিমবঙ্গের ত্রাণ শিবিরে এসেছে;

(খ) তাদের জন্য পশ্চিমবঙ্গ সরকার কত টাকা ব্যয় করেছেন; এবং

(গ) এই বাবত কেন্দ্র কত অর্থ ও খাদ্য দিয়েছেন ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

ক) ৯২৭৮ জন।

তন্মধ্যে যশোডাঙ্গা শিবিরে ১৮২৫ জন ও ডাঙ্গি শিবিরে ৭৪৫৩ জন।

খ) ১৭/৮/৮০ তাং পর্য্যন্ত টাঃ ১৫,০০,৫১৪.৪০ (পনের লক্ষ পাঁচ শত চোদ্দ টাকা চল্লি পয়সা)। ত্রান দপ্তর থেকে ব্যয় হয়েছে। ইহা ছাড়া স্বাস্থ্য দপ্তর থেকে আরও কিছু অর্থ ব্যয় হয়েছে

গ) এখনও পর্য্যন্ত কেন্দ্র হইতে কোন অর্থ ও খাদ্য এই বাবদ পাওয়া যায় নাই।

[ 1-20 – 1-30 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কেন্দ্র থেকে এখনো কিছু পাওয় যায়নি। তা রাজ্য সরকার কি এই বাবদ কেন্দ্রীয় সরকারের কাছে কোন কিছু দাবী করেছিল?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বার বার চিঠি দিয়েছি আমাদের মুখ্যমন্ত্রী দিয়েছেন, আমাদের অর্থ দপ্তর দিয়েছে, আমি আমাদের দপ্তর থেকে দিয়েছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** কেন্দ্রীয় সরকার কি সে বিষয়ে আপনাদের কোন উত্তর দিয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** না, উত্তর দেয়নি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ঐ সমস্ত শরনার্থীদের ফেরত নেবা জন্য রাজ্য সরকার আসাম সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে কোন দাবী করেছিল কিনা; এব করে থাকলে তারা কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** সেই দাবী আমরা নিশ্চয়ই করেছি এবং এখনো করছি। কেন্দ্রী সরকারকে বার বার বলেছি এবং রেলওয়েকে গাড়ী দিতে বলছি, রেক্ দিতে বলছি, কিন্তু তাঁরা কো ব্যবস্থা করছেন না। বরঞ্চ আসাম সরকারের পক্ষ থেকে অদ্ভুত কথা বলা হচ্ছে। তারা আমাদের কা লিখেছে যে, না, আমরা ওদের নেব না, ওদের ন্যায্যভাবে আসাম থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গত কাল থেকে ওখানে যে নতু করে আবার হত্যা-কান্ড শুরু হয়েছে তাতে আবার যে হাজার হাজার শরনার্থী আসবে তাদের কি ও ফেরত নেবে?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আলিপুর-দুয়ার রেলষ্টেশনের প্ল্যাটফর্মে আসাম থেকে আসা হাজার লোক এখনো পড়ে আছেন, এদের বিষয়ে আপনি কি চিন্তা করছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** ওদের আমরা আসামের নিকটবর্তী স্থানে সরিয়ে নেবার সিদ্ধা নিয়েছি এবং সেখানে ক্যাম্প করে রাখবার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** গত প্রায় ১ বছর ধরে আসামে যে ধরণের আন্দোলন চলছে তাতে সেই আন্দোলনের ফলে বিশেষ করে সেখানকার শিক্ষা প্রতিষ্ঠানগুলি বন্ধ হয়ে আছে। এই অবস্থায় ওখান থেকে উচ্চ শিক্ষা-লাভের জন্য যে সমস্ত ছেলেরা পশ্চিমবঙ্গ সরকারের কাছে আবেদন করেছে, তাদের পশ্চিমবঙ্গে উচ্চ শিক্ষা দেবার সিদ্ধান্ত পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আমরা চেষ্টা করছি যাতে তাদের আমাদের এখানকার কলেজে ভর্তি করা যায় এবং এ সম্পর্কে আজও ক্যাবিনেটে আলোচনা হয়েছে। এ বিষয়ে ইতিমধ্যে আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি এবং আমরা চেষ্টা করছি। তবে অনেক বাধা আছে। সেই বাধাগুলি দূর হলেই তাদের নেওয়া হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আসাম এবং বিশেষ করে মিজোরাম, মনিপুর থেকে বহু ছাত্র পশ্চিমবঙ্গে উচ্চ শিক্ষা নিতে চাইছে, তাদের সম্বন্ধে সরকার কি ভাবছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** মনিপুরের মুখ্যমন্ত্রী নিজেই ইতি মধ্যে আমাদের পশুপালন মন্ত্রীকে চিঠি লিখেছেন যে, মনিপুরের যে সমস্ত ছাত্ররা আসামে পড়ছিল তারা সেখানে পড়তে পারছে না, তাদের আপনারা কি নেবেন? এই হলো অবস্থা।

**ইসলামপুরের দাঙ্গায় ক্ষতিগ্রস্থ বাড়ী**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর ও পার্শ্ববর্তী গ্রামগুলিতে সাম্প্রতিক সাম্প্রদায়িক দাঙ্গায় পুড়ে যাওয়া বাড়ীর সংখ্যা কত ছিল ;

(খ) ঐ সব বাড়ী তৈরির জন্য এ পর্যন্ত কত টাকা বরাদ্দ করা হয়েছে , এবং

(গ) এ পর্যন্ত কতগুলি বাড়ীর নির্মাণ কাজ শেষ হয়েছে ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

(ক) এতদ অঞ্চলে সাম্প্রতিককালে কোনো সাম্প্রদায়িক দাঙ্গা হয় নাই। কাজেই সাম্প্রদায়িক দাঙ্গায় বাড়ী পুড়ে যাওয়ার প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্যার, প্রশ্নটিতে একটা মুদ্রন বিভ্রাট ঘটেছে। সাম্প্রদায়িক দাঙ্গার জায়গায় পুলিশী হাঙ্গামা হবে। এই হাঙ্গামার সঙ্গে পুলিশ যুক্ত ছিল কিনা? আর পুলিশী হাঙ্গামায় কত বাড়ী পুড়ে গেছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** পুলিশী হাঙ্গামা হয়েছিল তা বিধানসভার সদস্যরা জানেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই সম্পর্কে বিবৃতিও দিয়েছিলেন। আপনি যে প্রশ্ন করেছিলেন তার উত্তর হলো, ১৮৫টি বাড়ী পুড়ে গিয়েছিল। আমরা ১৪৫৮ টাকা করে দিয়ে ১৮৫টি নতুন বাড়ী তৈরী করে দিয়েছি আর ৩১টি পরিবার যাদেরকে সেইভাবে দিতে পারিনি তাঁরা লোন গ্রহন করেছেন এবং আমরা ৯২ হাজার ৫০০ টাকা ঋণ দিয়েছি। ১৮৫টি বাড়ী তৈরী হয়েছে।

## Starred Questions
## (to which oral answers were given)

### ভগবানপুর ১ নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীন হাসপাতালে রূপান্তরকরণ

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *১০১।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর ১ নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি গ্রামীণ হাসপাতালে পরিণত করিবার কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাত এ পরিকল্পনা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) একটি প্রস্তাব আছে।

(খ) কখন সিদ্ধান্ত গ্রহণ করা যাবে তা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** আপনি প্রস্তাব আছে বললেন। আমার প্রশ্ন হচ্ছে, এই প্রস্তাব কি আপনার দপ্তর থেকে ফিনান্সের এ্যাপ্রুভালের জন্য গেছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সেটা আভ্যন্তরীন ব্যাপার, তবে বিবেচনাধীন আছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** এই হাসপাতাল তৈরী করবার জন্য আপনার সদিচ্ছা আছে এবং করতে চাচ্ছেন - এটা ধরে নিচ্ছি তবে আমার মনে হয় এটা করতে গিয়ে আপনার দপ্তরের কোন কোন জায়গায় বাধা সৃষ্টি হচ্ছে - এই রকম খবর আপনার কাছে আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এটা আভ্যন্তরীন ব্যাপার। সুতরাং এ বিষয়ে কোন কথা বলতে পারছি না।

### Restriction on Welfare Organisations in tribal areas

***123.** (Admitted question No. ***283.**) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Scheduled Caste and Tribes Welfare Department be pleased to state that-

(a) whether it is a fact that the State Government has asked some Welfare Organisations not to take up any new programme in some tribal areas in the State ; and

(b) if so,

(i) what are the reasons, and

(ii) the names of the Welfare Oraganisations and the areas where such restrictions are being imposed by the State

Government ?

**Dr. Sambhunath Mandi :**

(a) Yes.

(b)(i) It is reported that some social Welfare Oraganisations financed by foreign agencies have been maintaining links with seperatist movements in the districts of Midnapore, Bankura and Purulia.

(ii) The following social Welfare Oraganisations have been advised by the State Government not to take up any new programme in the tribal belt of Midnapore, Bankura, Purulia, Birbhum and Burdwan districts :-

(1) Co-operartive for American Relief Everywhere.

(2) Church's Auxiliary for Social Action.

(3) Seva Kendra.

(4) Catholic Relief Services.

(5) Missionaries of Charity.

(6) Little Sisters of the Poor.

(7) Terre Des Homes (India) Society.

(8) Bengal Service Society.

(9) OXFAM.

(10) Society of St. Vincent de Paul.

(11) The Assembly of God Church.

(12) The Salvation Army.

**শ্রী বিভূতিকান্ত শাস্ত্রি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কি, এদের কার্যকলাপে কি আপত্তি ছিল?

**ডঃ শম্ভুনাথ মান্ডি :** আনডিজায়ারবল বললাম তো।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম প্রভৃতি ট্রাইবাল এলাকায় এই সমস্ত মিসনারী অরগ্যানাইজেসনরা সেপারেটিষ্ট মুভমেন্টে মদত দিচ্ছে, আপনি কিভাবে বুঝতে পারলেন? কি অ্যাকটিভিটি ছিল যার দ্বারা আপনি বুঝতে পারলেন যে তারা বিচ্ছিন্নতাবাদের মদত দিচ্ছে?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি তো বললাম রিপোর্ট পেয়েছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কি রিপোর্ট পেয়েছেন?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** প্রত্যক্ষ উস্কানি দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** কিভাবে উস্কানি দেওয়া হয়েছে?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** প্রথমে ওরা ভাল কাজের নামে এসেছিল। তারপর কিছু লোককে নিয়ে উস্কানি দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** সাঁওতাল বিদ্রোহের ১৫০ বছর পূর্তি উপলক্ষ্যে বিভিন্ন ট্রাইব্যাল বেল্টে যে আপনি বক্তৃতা দিলেন সেখানে সেপারেটিষ্ট মুভমেন্টের মদত দেওয়া হয়েছে, এ সম্বন্ধে আপনার কি কিছু বক্তব্য আছে?

**মিঃ স্পীকার ঃ** না।

**শ্রী এ.কে.এম.হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ফাইনানসড বাই সাম ফরেন এজেন্সীস, তা কোন কোন ফরেন এজেন্সীস নামগুলো বলবেন কি?

**মিঃ স্পীকার ঃ** না, বলবেন না।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কি এমন ঘটনা ঘটেছে যার দ্বারা সরকার মনে করছেন যে উস্কানী দেওয়া হয়েছে?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** এখনও ঘটেনি, অবজারভেসণে আছে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই যে, যেকটা জেলার কথা বললেন সবকটাই দক্ষিণবঙ্গে, উত্তরবঙ্গের এই ধরণের সিগনিফিক্যান্ট কাজ নয় এ সম্বন্ধে মন্ত্রী মহাশয় কি নিশ্চিত এই ধরণের সংস্থাগুলিতে ইন্দিরা কংগ্রেসপন্থীদের কিছু প্রচ্ছন্ন মদত আছে কি না?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** কিছু কিছু জায়গায় কংগ্রেস (ই) এদের উস্কানী আছে বলে আমার মনে হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কংগ্রেস (ই)য়ের উস্কানী আছে, কি বেসিসে বললেন কোন ডকুমেন্টের বেসিসে বললেন, ডকুমেন্টটা কি দেখাতে পারবেন?

**ডঃ শম্ভুনাথ মান্ডি ঃ** দরকার হলে দেখাব, নোটিশ দেবেন।

**সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত তিন বছরে পশ্চিমবঙ্গে কতগুলি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার নির্মিত হয়েছে; এবং

(খ) বর্তমানে কতগুলি নূতন হেল্‌থ সেন্টারের নির্মান কাজ চলছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) ৮২ টি।

(খ) বর্তমানে ১৮ টি প্রাথমিক এবং ৪৯ টি উপ-স্বাস্থ্য কেন্দ্রের নির্মান কাজ চলছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারের স্থান কোন পদ্ধতিতে নির্বাচন করা হয়।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সরাসরি হয় না। পদ্ধতির একটা সাইট সিলেকসন কমিটি আছে। সেটা প্রত্যেকটি জেলায় আছে সেই সাইট সিলেকসন কমিটিতে সরকারের যে পলিসি সেই পলিসির মধ্যে থাকে। তারাই সাইট নির্বাচন করে। প্রত্যেক সংস্থায় কোন হসপিটালের ক্ষেত্রে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারের ক্ষেত্রে পলিসিটা এখন পর্যন্ত এই মিনিমাম নিডস প্রোগ্রামে একটা ব্লকে একটা প্রাইমারী হেল্‌থ সেন্টার এবং সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার থাকাব কথা। এগুলি থাকলে একসেপসন্যাল যে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার করার প্রভিসন আছে সেই একসেপসন্যাল প্রমাণ করতে হবে, তখন বিবেচনা করা হবে। এর পর ঠিক হল যে অমুক ব্লকে একটা উপস্বাস্থ্য কেন্দ্র করার দরকার পড়বে তখন স্থান নির্বাচনের ভার সাইট সিলেকসন কমিটির উপর পড়বে, জেলার ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেট বা ডেপুটি কমিশনার এবং অনাদিকে পি.ডব্লিউ ডি বিভাগের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, চীফ মেডিকেল অফিসার এদের নিয়ে যে সাইট সিলেকসন কমিটি আছে তাদের উপব জায়গা নির্বাচনের ভার পড়ে, তারাই জায়গা নির্বাচন করে থাকে।

**[ 1-30 – 1-40 p.m.]**

**শ্রী সুনীতি চট্টরাজ :** ৮২টি যে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারের কথা বললেন এগুলির অধিকাংশর ভিত্তি প্রস্তর স্থাপন কি ১৯৭৪-৭৫ সালে হয়েছিল?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সুনির্দিষ্টভাবে বলতে পারবো না, তবে অনেকগুলির হয়েছিল আবার অনেকগুলির এ্যান্ড ব্যাক এ্যান্ড ১৯৬৮-৬৯ সালে হয়েছিল।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** ৮২টি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারের নির্মানের কাজ সম্পন্ন হয়েছে, এর মধ্যে কতগুলির কাজ চালু হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** নোটিশ না দিলে বলতে পারবো না।

**শ্রী সত্যব্রত মাইতি :** এই ৮২টির মধ্যে কতজন ডাক্তার নিয়োগ করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** প্রশ্ন করলে জবাব দেব।

**শ্রী সত্যব্রত মাইতি :** কাঁথি বাসন্তিয়া হেল্‌থ সেন্টারের জন্য সাইট সিলেকশান হয়ে প্রায় ২/ লক্ষ টাকা খরচ করে তার কনসট্রাকসান এখন বন্ধ আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** নোটিশ চাই।

**শ্রী বলাই লাল দাস মহাপাত্র :** কোন জায়গায় সাইট সিলেকশান হওয়ার পর পাবলিক যদি কোন ডোনেশান দিতে না পারে তাহলে সেখানে হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** পলিসির মধ্যে ডোনেশান অর নট ডোনেশান দুটোই আছে।

**দাসপুর ২ নং পঞ্চায়েত সমিতির অধীনে ফ্লাড কমিউনিটি সেন্টার**

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রী মনোরঞ্জন রায় :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার দাসপুর ২ নং পঞ্চায়েত সমিতির অধীনে ৫টি UNISEF প্রদত্ত ফ্লাড কমিউনিটি সেন্টার স্থাপন করার পরিকল্পনা আছে;

(খ) যদি থাকে, তাহলে উক্ত সেন্টারগুলির স্থান নির্বাচনের ব্যাপারে উক্ত বিশ্বসংস্থা কি কোনরূপ নির্দেশ দিয়েছেন; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ফ্লাড কমিউনিটি স্থান নির্বাচনের ব্যাপারে পঞ্চায়েত সমিতি কি ঐ নির্দেশমত কাজ করছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী, :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

**No Supplimentary**

**হাসপাতালসমূহে পরিদর্শক কমিটি নিয়োগ**

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রী শান্তশ্রী চ্যাটার্জী :** মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার রাজ্যের বিভিন্ন হাসপাতালে পরিদর্শক কমিটি নিযুক্ত করিয়াছেন?

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হইলে, কতগুলি হাসপাতালে ঐ কমিটি গঠন করা হইয়াছে এবং

(গ) উক্ত কমিটির কি ধরনের কাজ এবং অধিকার নির্দিষ্ট করা হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) এবং (খ) এখন পর্যন্ত ২৭ টি হাসপাতালে এবং পরিদর্শক কমিটি গঠন করা হয়েছে।

(গ) উক্ত কমিটির হাসপাতালের আভ্যন্তরীন ব্যবস্থা পরিদর্শন করে সেগুলির উন্নতির জন্য প্রয়োজনীয় প্রস্তাব পেশ করার অধিকার আছে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ২৭ টি হাসপাতালের জন্য যে ভিজিটিং কমিটি করা হয়েছে তাদের অভিজ্ঞতার কথা সরকার জানেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এরা ক্ষেত্র বিশেষ কিছু সুপারিশ করেছেন সেগুলি আমরা পর্যালোচনা করে দেখছি কোনটা কি করতে পারি।এগুলি ঠিক করার জন্য ডাইরেক্টর লেভেলে একটা সেল গঠনকরা হয়েছে, সেই সেল এগুলি দেখেন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ২৭টি ছাড়াও আরো হাসপাতালে এই রকম পরিদর্শক কমিটি গঠন করার কথা সরকার বিবেচনা করছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** নিশ্চয়ই করছি, তবে বিভিন্ন অসুবিধার জন্য এখনও কিছু করতে পারিনি।

**শ্রী বলাই লাল দাস মহাপাত্র :** এই পরিদর্শক কমিটি কাদের নিয়ে করা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এগুলি আপনাদের জানার কথা, কারণ, ক্যালকাটা গেজেটে এগুলি বের হয়েছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** এমন কি কোন বিধিবদ্ধ আইন আছে যে এই ভিজিটিং কমিটির মিটিং মাসে একবার বা দুমাসে একবার হতে হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এটা কোন হার্ড এন্ড ফাষ্ট ব্যাপার নয়, তবে এটা ধরে নেওয়া হয়েছে মাসান্তে তাঁরা একবার ভিজিট করবেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** আপনার কথামত মেদিনীপুরে এই রকম কোন কমিটি নাই এটা কি জানেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমি বলেছি ২৭ টি হাসপাতালে এই রকম ধরণের ভিজিটিং কমিটি তৈরী হয়েছে এবং সেটা প্রধানতঃ ডিষ্ট্রিক্ট জেনারেল হাসপাতাল, মেডিকেল হসপিটালে আছে। এখনও নিশ্চয়ই এমন অনেক হাসপাতাল আছে সাবডিভিসান লেভেলে যেখানে এই কমিটি গঠন করা হয়নি এবং সেটা বিবেচনাধীন আছে।

*** 127 – Held over.**

**আসানসোল মহকুমায় ডাক্তারবিহীন হেল্‌থ সেন্টার**

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৬।) **শ্রী সুনীল বাসু রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার কোন্ কোন্ প্রাইমারি ও সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে কোন ডাক্তার নেই ; এবং

(খ) এরূপ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠাবার কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

(ক) ১। আকালপুর

উপস্বাস্থ্যকেন্দ্র

১। মনানদিঘি

২। পান্ডবেশ্বর

৩। পর্বতপুর

৪। ডাবর

৫। নুনি

৬। বক্তিয়ার নগর

৭। কুমারডিহি

৮। সুদপুর

৯। মরিচ্‌কোটা

১০। বীরকুলটি

(খ) হ্যাঁ।

**[ 1-40 – 1-50 p.m.]**

**শ্রী সুনীল বসু রায় :** একথা কি সত্য যে, কেলাজোড়া দোমহানী প্রাইমারী হেল্‌থ সেন্টারে যে ডাক্তার ছিলেন তিনি চলে গেছেন এবং তারপর সেখানে কোন ডাক্তার যাননি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এরকম কোন রিপোর্ট আমি পাইনি।

**কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কর্মসংস্থান**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪।) **শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৮০ সালের মে মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে মোট কতজনের কর্মসংস্থানের সুযোগ হইয়াছে ,

(খ) উহাদের মধ্যে (১) পুরুষের সংখ্যা কত এবং (২) মহিলার সংখ্যা কত; এবং

(গ) উহাদের মধ্যে কতজন বেকার ভাতা প্রাপ্ত হইয়াছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :**

(ক) ৫২,৭০২ জনের।

(মার্চ ১৯৮০ পর্যন্ত)

(খ) (১) পুরুষের সংখ্যা - ৪২,৮৪৪ জন

(২) মহিলার সংখ্যা - ৯,৮৫৮ জন

(গ) জানা নাই। প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা হইতেছে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যে হারে চাকুরী দেওয়া হচ্ছে তাতে শতকরা কত সংখ্যক লোক চাকুরী পেলেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** পারসেন্টেজের তুলনা করলে বলব কিছুই না। তবে এইটুকু বলতে পারি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকুরী দেবার নীতি আমরা অনুসরণ করছি।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী ঃ** বেসরকারী কলকারখানায় যে সমস্ত কর্মী রয়েছে তাদের নিয়োগের ব্যাপারটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অন্তর্ভুক্ত করবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার জানা নেই। আপনি যদি জানান আমি খবর নেব।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যে কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে সেখানে সরকারের ঘোষিত নীতি কি এই যে, প্রাইওরিটি বেসিসে দিতে হবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমাদের নীতি হচ্ছে এ্যাকর্ডিং টু সিনিওরিটি ইন দি রোস্টার।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** কিছুদিন আগে মানিকতলা ই এস আই হাসপাতলে ৫০০ জনকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে যারা ১৯৭৯ সালে রেজিস্টার্ড হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে তার আগে কি সেখানে রেজিস্ট্রেশনের কোন ব্যবস্থা ছিল না?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমার জানা নেই। আপনি যদি লিখিতভাবে আমাকে একটা নোটিশ দেন তাহলে আমি খবর নেব।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, এই কেলেঙ্কারীর পর মানিকতলা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পুড়ে গেছে বা পুড়িয়ে দেওয়া হয়েছে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** আমি জানিনা। লিখিতভাবে দিলে আমি খোঁজ নেব।

**পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে এম বি বি এস ডাক্তার নিয়োগ**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৮১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বছর সরকারী ডাক্তার নিয়োগের জন্য পাবলিক সার্ভিস কমিশনে কতজন এম বি বি এস পাশ করা ব্যক্তিকে ইন্টারভিউয়ের জন্য ডাকা হইয়াছিল;

(খ) পাবলিক সার্ভিস কমিশন কতজনকে মনোনীত করেছিলেন; এবং

(গ) উক্ত মনোনীত ডাক্তারের মধ্যে কতজন কাজে যোগদান করিয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ**

(ক) ১৯৭৪, ১৯৭৬ এবং ১৯৭৮ সালে যথাক্রমে ৫৯৭জন, ১৩১৯ জন এবং ১৪০০ জনকে ডাকা হইয়াছিল।

(খ) ১৯৭৪-৭৫, ১৯৭৬-৭৭ এবং ১৯৭৮-৮০ সালে যথাক্রমে ৫১২ জন, ১১৬৭ জন এবং ১১৩৬ জনকে কমিশন মনোনীত করেছিলেন।

(গ) উক্ত মনোনীত ডাক্তারদের মধ্যে যথাক্রমে ৩৪২ জন, ৫৬২ জন ও ৩৬১ জন কাজে যোগদন করিয়াছেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** এই যে ডাক্তাররা যোগদান করলেন না তার কারণটা কি? পত্রিকায় বেরিয়েছিল যে কমিশনের কাছে হাজির হওয়ার অনেক দিন পর আপনারা তাদের এ্যাপয়েন্টমেন্ট পাঠিয়েছিলেন এটা সত্য কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** আমি এখন বলতে পারবো না।

**মল্লিকবাগান-হাফোলা রাস্তা সংস্কার**

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪২।) **শ্রী সন্তোষ কুমার দাস ঃ** তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

হাওড়া জেলার প্রস্তাবিত মল্লিকবাগান-হাফোলা রাস্তাটি সংস্কারের কাজ কবে নাগাত আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুনাথ মান্ডি ঃ**

ঐরূপ ব্যযবহুল রাস্তা নির্মানের জন্য প্রয়োজনীয় অর্থ বর্তমান বৎসরের বিভাগীয় আয় ব্যয়তে বরাদ্দকৃত নাই।

**শ্রী সন্তোষ কুমার দাস ঃ** এই রাস্তাটা সংস্কার হওয়া প্রয়োজন রয়েছে, কারণ এটা তফসীলি অধ্যুষিত এলাকা এবং আপনিও মেনে নিয়েছেন এটা করা উচিৎ। সুতরাং আপনার দপ্তর থেকে এটা করা হবে কিনা বলতে পারবেন?

**মিঃ স্পীকার ঃ** এটা কোন সাপ্লিমেন্টারী কোয়েশ্চেন নয়।

**ইন্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েশন কর্তৃক মেডিক্যাল স্কুল স্থাপনে বিরোধিতা**

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্ডিয়ান মেডিক্যাল এসোসিয়েশন কি রাজ্য সরকারের মেডিক্যাল স্কুল স্থাপনের কর্মসূচীকে বাতিল করিতে অনুরোধ করিয়াছেন, এবং

(খ) সত্য হইলে, ঐ সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ**

(ক) ইন্ডিয়ান মেডিকেল এসোসিয়েশান স্বল্পমেয়াদী চিকিৎসাবিদ্যা শিক্ষাক্রম চালু করার প্রস্তাবের বিরোধী।

(খ) রাজ্য সরকার প্রস্তাবটি কার্যকর করতে বিভিন্ন দিক এখন খতিয়ে দেখছেন।

**মিঃ স্পীকার ঃ** কোন সাপ্লেমেন্টারী নাই।

**গ্রামীণ হাসপাতাল নির্মাণ**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮০ সালের জুলাই মাস পর্যন্ত রাজ্যে ৫৩টি গ্রামীণ (রুরাল) হাসপাতাল নির্মাণের কাজ শেষ হয়েছে;

(খ) ঐ হাসপাতালের কতগুলি চালু হয়েছে; এবং

(গ) কতগুলি গ্রামীণ হাসপাতাল নির্মীয়মান অবস্থায় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) ৯টি

(খ) ঐ ৯টি হাসপাতালই চালু করার জন্য সরকারী আদেশ দেওয়া হয়েছে।

(গ) ১৬ টি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** গ্রামীন হাসপাতাল নির্মানের জন্য বর্ত্তমানে যে নিয়ম নীতি অনুসরন করছেন, তার পরিবর্তনের কোন সম্ভাবনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমাদের পলিসি হচ্ছে ৪টে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের যেকোন একটিকে আপ গ্রেডিং করে রুরাল হাসপাতালে রূপান্তরিত করা এই যে পলিসি, এই পলিসির এখন পর্যন্ত পরিবর্তনের কোন কথা নাই। তবে এর মধ্যে যদি দেখা যায় প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির যেটি নির্বাচিত করা হল আপ গ্রেড করা উচিত বলে ঐ রুরাল হাসপাতাল করা উচিত বলে নির্বাচিত হল সেখানে যদি জায়গা না পাওয়া যায় তখন তার কাছাকাছি জায়গাতে রুরাল হাসপাতাল তৈরী করার ব্যবস্থা আমরা করছি।

**পুনর্বাসন দপ্তর পরিচালিত বিভিন্ন উৎপাদন কেন্দ্রের কর্মীদের স্থায়ীকরণ**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুনর্বাসন দপ্তর পরিচালিত বিভিন্ন উৎপাদন কেন্দ্রের কর্মীদের সরকার স্থায়ী কর্মী রূপে নিযুক্ত করিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে কবে হইতে ঐ কর্মীদের স্থায়ীভাবে নিযুক্ত করা হইবে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**[ 1-50 – 2-00 p.m.]**

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** এই ধরণের আবেদন এই সব কর্মীদের পক্ষ থেকে পেশ করা হয়েছে কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এই কর্মীদের পক্ষ থেকে আবেদন করা হয়েছে, আমরা খুঁটিনাটি বিচার বিবেচনা করছি এবং পরে সিদ্ধান্ত জানাব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** এরা পেরেনিয়েল নেচারের কাজ করে এদের য়্যাবজর্ব করা যদি সরকারের পলিসি হয়, তাহলে যারা অস্থায়ী কর্মী তাদের স্থায়ী করার জন্য সরকার গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এরা পিস্ রেট কর্মী, এদের কাজ সব সময়ে থাকেনা, আমরা

খুঁটি নাটি বিবেচনা করে দেখছি, যদি আইনানুগ হয়, তাহলে হবে।

### পুরুলিয়া সদর হাসপাতালে এ্যাম্বুলেন্স

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৩।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সদর হাসপাতালে কয়টি এ্যাম্বুলেন্স আছে ; এবং

(খ) উক্ত এ্যাম্বুলেন্সগুলির কয়টি চালু অবস্থায় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) দুইটি।

(খ) দুইটি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** দুটি মাত্র এ্যাম্বুলেন্স দিয়ে কাজ চলতে পারে কি, এই সংখ্যা বাড়ানোর কোন সম্ভাবনা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** বাড়ানোর আপাতত কোন সম্ভাবনা দেখছি না।

### কাশীপুর হেল্‌থ সেন্টার

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬।) **শ্রী শিবনাথ দাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগেব মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাশীপুর হেল্‌থ সেন্টারটি কবে নাগাত চালু হইবে; এবং

(খ) উক্ত সেন্টারকে হোমিওপ্যাথিক চিকিৎসা কেন্দ্রে পরিণত করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) কাশীপুর নামে কোন স্বাস্থ্যকেন্দ্র জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**No Supplementary**

### Financial assistance received from Centre for Rural Water Supply Project

*137. (Admitted question No. *281.) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that -

(a) the total amount ot Central assistance received during the tenure of the present Government (up to July, 1980) for execution of Rural Water Supply Projects in the State; and

(b) what amount of such Central assistance has actually

been utilised by the State Government?

**Shri Nani Bhattacharyya :**

(a) A total amount of Rs. 1440.00 lakh for execution/completion of the works/schemes approved under the Centrally Sponsored Accelerated Rural Water Supply programme for West Bengal has been received for the period from 1977-78 to 1979-80. The amount of Central assistance for 1980-81 has not yet been made known.

(b) Rs. 1023.00 lakhs (upto July, 1980)

**[ 2-00 – 2-10 p.m.]**

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই যে ১৪ কোটি ৪০ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিলেন তার মধ্যে আপনি খরচ করলেন ১০ কোটি ২৩ লক্ষ টাকা। বাকী চার কোটি টাকা খরচ করতে পারলেন না কেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** খরচ কবতে পারি নি তা নয়, খবচ করা চলছে।

## Starred Questions
## (to which answers were laid on the table)

**কেরু এ্যান্ড কোং কারখানা**

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫।) **শ্রী সুনীল বাসু রায় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের কেরু এ্যান্ড কোং-এর কারখানাটি বন্ধ আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, (১) কতদিন যাবৎ বন্ধ আছে, (২) বন্ধ থাকার কারন কি এবং (৩) উক্ত কারখানাটি চালু করার জন্য সরকার কোনো ব্যবস্থা গ্রহণ করেছেন কি এবং তার ফলাফল কি?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ও (খ) (১) (২) শ্রমিক ধর্মঘটের অজুহাতে কর্তৃপক্ষ গত ৫ই মে থেকে কারখানায় লক-আউট ঘোষণা করেন। এরপর প্রতিষ্ঠানের আর্থিক স্থায়িত্ব বিধানের উদ্দেশ্যে নির্দেশ করে কারখানার বট্‌লিং অপারেশন সংক্রান্ত অংশ গত ১২ই আগষ্ট থেকে বন্ধ করে দেওয়া হয়।

(খ) (৩) উক্ত বিষয়ে মীমাংসার জন্য শিল্প বিরোধ আইনের আওতায় একক ও যৌথভাবে বিভিন্ন স্তরে আলাপ আলোচনা হয়েছে। মীমাংসা প্রচেষ্টা এখনও চালু রয়েছে।

**উত্তরপাড়া জেনারেল হাসপাতাল উন্নয়ন পরিকল্পনা**

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩১।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার উত্তরপাড়া জেনারেল হাসপাতালের উন্নয়নের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহা হইলে ঐ পরিকল্পনায় কি কি ব্যবস্থা গ্রহণ করা স্থির হইয়াছে এবং সেগুলি কবে কার্যকরী হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) হাসপাতালের এ্যাম্বুলেন্স এবং এক্স-রে মেসিন মেরামত, ই.সি.জি.মেসিন, জেনারেটার এবং অর্থপেডিক চিকিৎসার জন্য সাজসরঞ্জাম সরবরাহ, জল সরবরাহের ব্যবস্থার উন্নতি, হাসপাতালের চারিপার্শ্বে দেয়াল নির্ম্মান, পৃথক এমার্জেন্সি বিভাগের এবং হাসপাতাল মর্গের শীততাপনিয়ন্ত্রনের সংস্থান, দন্ত, বক্ষ ও যৌনরোগের বিভাগ চালু করা এবং প্যাথলজিষ্ট ও এক্স-রে বিভাগের কর্মী নিয়োগ, এই সব পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

জেনারেটার ইতিমধ্যেই চালু করা হয়েছে এবং ই.সি.জি. মেসিন ক্রয়ের আদেশ দেওয়া হয়েছে।

অন্যান্য ব্যবস্থা কবে চালু করা হবে- তা সঠিক বলা সম্ভব নয়।

### বেগুনবেড়্যা সাবসিডিয়ারী হাসপাতাল

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৫।) **শ্রী শিবনাথ দাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মেদিনীপুর জেলার বেগুনবেড়্যা সাবসিডিয়ারী হাসপাতালটি কবে নাগাত চালু হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

সঠিক বলা সম্ভব নয়।

## Unstarred Questions
## (to which written answers were laid on the table)

### প্রাক্-প্রাথমিক বিদ্যালয় স্থাপন

৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৩।) **শ্রী নানুরাম রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান রাজ্য সরকারের প্রাক-প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ সকল প্রাক্-প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কাজ কতদিন নাগাত শুরু করা হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### হরিণঘাটা খামার হইতে সবুজ ঘাস বিক্রয়

৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪।) **শ্রী নানুরাম রায় :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হরিণঘাটা খামার হইতে সবুজ ঘাস বিক্রয় বাবত প্রতি বছরে কত আয় হয়, এবং

(খ) উক্ত খামারে মোট কতজন কর্মী নিযুক্ত আছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ১৯৮০ সালের জুন মাসের পূর্ব পর্যন্ত হরিণঘাটা খামার থেকে কোনও ঘাস বিক্রি হয় নি। এই বৎসরই প্রথম—জুন ও জুলাই মাসে হরিণঘাটা-কল্যাণী কমপ্লেক্স খামারে উৎপাদিত মোট ২৩,৯০৮ টাকার সবুজ ঘাস বিক্রি হয়েছে।

(খ) হরিণঘাটা-কল্যাণী কমপ্লেক্স খামারে মোট কর্মীর সংখ্যা ৮৯২ জন।

### বাংলাদেশের শরণার্থীদের জন্য ব্যয় মঞ্জুরি

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫০।) **শ্রী অমলেন্দ্র রায় :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

বিগত বাঙলাদেশ যুদ্ধের সময় ঐ দেশ হইতে আগত আশ্রয়প্রার্থীদের ত্রাণকার্যে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত ২১.২৭ কোটি টাকা কেন্দ্র কর্তৃক "বিভাগীয় খরচ" হিসাবে মঞ্জুরের ব্যাপারটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় :**

বিষয়টি নিয়ে এখনও পশ্চিমবঙ্গ ও কেন্দ্রীয় সরকারের মধ্যে পত্র-বিনিময় চলছে।

### মেদিনীপুর সদর হাসপাতালে নার্সিং ট্রেনিং সেন্টার

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় সদর হাসপাতালের নার্সিং ট্রেনিং সেন্টারে কতজন শিক্ষিকা আছেন;

(খ) তাঁহাদের নাম ও শিক্ষাগত যোগ্যতা কি ;

(গ) তাঁহারা মাসিক কত টাকা হারে মাহিনা ও অন্যান্য ভাতা পাইয়া থাকেন, এবং

(ঘ) তাঁহারা পশ্চিমবঙ্গ সরকারের কোন্ শ্রেণীভুক্ত কর্মচারী?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) আট জন।

| (খ) | নাম | শিক্ষাগত যোগ্যতা |
|---|---|---|
| (১) | শ্রীমতী লতিকা রায় | . শব্জি এন এম ও পোস্ট-সার্টিফিকেট কোর্স |

| | | | |
|---|---|---|---|
| (২) | শ্রীমতী বাণী ব্যানার্জি | .. | ঐ |
| (৩) | শ্রীমতী যমুনা কয়াল | .. | ঐ |
| (৪) | শ্রীমতী সবিতা নন্দী | .. | বি এস-সি (নার্সিং) |
| (৫) | শ্রীমতী শিবানী মণ্ডল | .. | ঐ |
| (৬) | শ্রীমতী তৃপ্তি সেন | .. | ঐ |
| (৭) | শ্রীমতী দীপিকা দণ্ডবত | .. | ঐ |
| (৮) | শ্রীমতী ভবানী মণ্ডল | .. | জি এন এম ও* ডিএইচ ই |

* (জি এন এম— জেনারেল নার্স মিডওয়াইফারী, ডি এইচ ই—ডিপ্লোমা ইন হেলথ এডুকেশন)

(গ) "খ" প্রশ্নের উত্তরে উল্লিখিত ৮ নং ক্রমিক সংখ্যা বাদে অন্যান্য সকল শিক্ষিকার বেতন ও অন্যান্য ভাতার হার—

| | |
|---|---|
| বেতনক্রম .. .. .. | ৩০০—৬০০ |
| অন্যান্য ভাতা : পোশাক ভাতা.. .. .. | ১০ |
| ধোপা .. .. .. | ১০ |
| গুণগত .. .. .. | ১৫ |
| শিক্ষকতা .. .. .. | ১৫ |
| অ্যামেনিটি .. .. .. | ১৫ |

এতদ্ব্যতীত সরকার-অনুমোদিত মহার্ঘভাতা, চিকিৎসা ভাতা, বাসস্থান ভাতা, ডি. এ পে, অ্যাড হক পে।

৮নং ক্রমিক সংখ্যার বেতন হার — বেতনক্রম : ৬০০—৮০০ ও অন্যান্য শিক্ষিকাগণের অনুরূপ ভাতাসমূহ।

(ঘ) ৮ নং ক্রমিক সংখ্যা বাদে সকলেই গ্রুপ "বি" শ্রেণীভুক্ত কর্মাচারী।

৮নং ক্রমিক সংখ্যা— গ্রুপ "এ" শ্রেণীভুক্ত কর্মচারী।

**খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ১০০।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর)** : কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ ও গ্রামীণ শিল্প পর্ষদ বর্তমান বৎসরে পুনর্গঠিত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, —

(১) বর্তমানে ইহার সদস্য-সংখ্যা কত,

(২) বর্তমান সদস্যদের নাম কি কি, ও

(৩) তাহাদের রাজনৈতিক দলভুক্তি কিরূপ?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ইহার সদস্য-সংখ্যা ১৩।

(২) ডেভেলপমেন্ট কমিশনার, পশ্চিমবঙ্গ সরকার অথবা তাঁর প্রতিনিধি, রাজভবন, কলিকাতা-১

(৩) শ্রী হেমন্তকুমার ঘোষাল, সভাপতি, ২৩।১।৩ রমানাথ কবিরাজ লেন, কলিকাতা-১২

(২) শ্রী গগনচন্দ্র জানা, খাদি মন্দির, ডায়মণ্ডহারবার, চব্বিশপরগনা।

*(৩) শ্রী নীহাররঞ্জন দাস, ভারতীয় খাদি গ্রামোদ্যোগ সংঘ, সি।৩২।৩৩ কলেজ স্ট্রীট বাজার, কলিকাতা।

*(গত ২৩এ জুলাই, ১৯৮০ তারিখে মারা গিয়াছেন)

(৪) শ্রী বিমলচন্দ্র পাল, শ্রম বিদ্যাপীঠ, বেলদা, মেদিনীপুর।

(৫) শ্রী জ্ঞানেন্দ্রনাথ সেনগুপ্ত, পোঃ বহরমপুর, জেলা মুর্শিদাবাদ।

(৬) শ্রী সুবোধ কুমার মিশ্র, গ্রাম পিপলা, পোঃ হরিশ্চন্দ্রপুর, মালদহ।

(৭) শ্রী রাধাগোবিন্দ বরাট, গ্রাম ও পোঃ সোনামুখী, বাঁকুড়া।

(৮) শ্রী নৃসিংহ ভট্টাচার্য, পোঃ গোকর্ণ, পুলিস স্টেশন কান্দি, মুর্শিদাবাদ।

(৯) শ্রী শর্বরী ভট্টাচার্য, বর্গাভীমা মন্দির, পোঃ তমলুক, মেদিনীপুর।

(১০) শ্রীশান্তিরাম মাহাতো, নিমোপাড়া, পোঃ ও জেলা পুরুলিয়া।

(১১) শ্রী শৈলেন মিশ্র, পোঃ শীতলকুচি, জেলা কোচবিহার।

(১২) শ্রী উদয় সাহা, টিনবাজার, পোঃ সিউড়ি, জেলা বীরভূম।

(৩) সদস্য নির্বাচনের সময় রাজনৈতিক দলভুক্তির বিষয় বিবেচনা করা হয় না।

**স্বর্ণকালী হিমঘর**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জী ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রামপুরহাট শহরে "স্বর্ণকালী হিমঘর" নামে হিমঘরটি লাইসেন্স মঞ্জুরির অভাবে চালু হইতেছে না; এবং

(খ) অবগত থাকিলে, কবে নাগাত উক্ত হিমঘরটি চালু হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হিমঘর কর্তৃপক্ষ উপযুক্ত আয়তনের একটি অতিরিক্ত কম্প্রেসর মেশিন স্থাপিত করলে

এবং নির্বাহী বাস্তুকার পরিদর্শনান্তে সব দিক থেকে হিমঘরটি যোগ্য বিবেচনা করলেই লাইসেন্স প্রদান করা হবে।

**নলহাটিতে মহাবিদ্যালয় প্রতিষ্ঠা**

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার নলহাটিতে মহাবিদ্যালয় প্রতিষ্ঠার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত মহাবিদ্যালয় প্রতিষ্ঠিত হইবে বলিয়া আশা করা যায়, এবং

(গ) উক্ত মহাবিদ্যালয়ে কলা, বিজ্ঞান ও বাণিজ্য বিভাগের কোন্ কোন্ বিষয়ে সাম্মানিক পাঠ্যক্রম চালু করা হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) হ্যাঁ, একটি প্রস্তাব আসিয়াছে।

(খ) প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

(গ) মহাবিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত চূড়ান্ত হইলে সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের সুপারিশ বিবেচনান্তে সাধারণভাবে পাঠ্যক্রমের বিষয় স্থির করা হয়।

**পশ্চিমবঙ্গে বাংলা চলচ্চিত্র প্রদর্শন আবশ্যিক করার পরিকল্পনা**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের প্রেক্ষাগৃহগুলিতে বছরে অন্তত ১২ সপ্তাহ বাংলা ছবি দেখানো আবশ্যিক করার কোন পরিকল্পনা সরকারের আছে কি , এবং

(খ) থাকিলে, এ বিষয়ে এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) হ্যাঁ। তবে কেবলমাত্র বাংলা ছবি নয়, পশ্চিমবঙ্গে নির্মিত অন্যান্য ভাষার ছবিও আবশ্যিকভাবে দেখানোর পরিকল্পনা আছে।

(খ) এ বিষয়ে একটি বিল ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। অনুমোদন পেলে যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করা হবে।

**ডিগ্রী কোর্সে বিজ্ঞান শাখা**

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে কতগুলি নতুন কলেজে ডিগ্রী কোর্সে বিজ্ঞান শাখা খোলার অনুমোদন

দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(খ) বর্তমান বৎসরে কতগুলি কলেজে উচ্চ মাধ্যমিক শ্রেণীতে যথাক্রমে বিজ্ঞান ও বাণিজ্যিক শাখা খোলার অনুমতি দেওয়া হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) এগারটি কলেজেডিগ্রী কোর্সে বিজ্ঞান শাখা খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) শুধুমাত্র উচ্চ মাধ্যমিক শ্রেণীতে বিজ্ঞান শাখা খোলার বিষয়টি সরকার সাধারণভাবে বিবেচনা করিতেছেন না। কোন কলেজে উচ্চ মাধ্যমিক শ্রেণীতে বাণিজ্যিক শাখা খোলার প্রস্তাব সরকারের কাছে আপাতত নাই।

তবে অতি সম্প্রতি একটি কলেজে উচ্চ মাধ্যমিক কোর্সে বিজ্ঞান শাখা খোলার অনুমতি শর্ত সাপেক্ষে সরকার দিয়াছেন।

## মিরিকে ট্যুরিস্ট লজ স্থাপন

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের বিজ্ঞাপনে আকৃষ্ট হইয়া বহু ভ্রমনবিলাসী দার্জিলিং জেলার মিরিকে গিয়া রাত্রিবাসের ব্যবস্থা না থাকায় বিপদগ্রস্ত হইয়াছেন—এরূপ কোন অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কি; এবং

(খ) আসিয়া থাকিলে, মিরিকে একটি ট্যুরিস্ট লজ স্থাপনের কথা সরকার চিন্তা করিতেছেন কিনা ?

**পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) এ জাতীয় কোন অভিযোগ সরকারের নিকট কোনও মহল হইতে করা হয় নাই। তবে [illegible] দুই একটি সংবাদপত্রের পাঠকদের চিঠিপত্র স্তম্ভে মিরিকে রাত্রিবাসের সরকারী ব্যবস্থা না থাকার জন্য পর্যটকদের অসুবিধার কথা উল্লেখ করা হইয়াছিল।

(খ) মিরিকে পর্যটক আবাসনের গুরুত্ব সম্পর্কে সরকার সচেতন। প্রকল্পের প্রাথমিক পর্যায়ে কাজ শেষ হইবার পর আবাসন প্রকল্পগুলির কাজ হাতে লওয়া হইয়াছে। বর্তমান পর্যায়ে ৫০-শয্যাবিশিষ্ট একটি যুব আবাস (ইয়ুথ হোস্টেল) এবং তিনটি দুই-কক্ষযুক্ত ও তিনটি এক-কক্ষবিশিষ্ট স্বয়ংসম্পূর্ণ কুটির নির্মাণের কাজ হাতে লওয়া হইয়াছে।

## কোচবিহার জেলায় হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপনের পরিকল্পনা

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০।) **শ্রী দীপক সেনগুপ্ত :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গত বাজেট অধিবেশনের ২৮এ ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখের তারকিত প্রশ্ন নং *১০৩ (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১)-এর উল্লেখপূর্বক স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে, কোচবিহার জেলায় হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপনের

পরিকল্পনাটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

গত বাজেট অধিবেশনের ২৮এ ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখের তারকা-চিহ্নিত প্রশ্ন নং ১০৩ (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১)-এর উত্তরে যাহা জানানো হইয়াছিল সে প্রসঙ্গে আরও জানানো যাইতেছে যে, কোচবিহার জেলায় ১০০টি ছাত্রছাত্রীর প্রশিক্ষণের জন্য একটি হোমিওপ্যাথিক কলেজ এবং ৫০টির পরিবর্তে ১০০টি শয্যাবিশিষ্ট একটি সংলগ্ন হোমিওপ্যাথিক হাসপাতাল স্থাপনের পরিকল্পনা এবং ঐ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

উক্ত কলেজ ও হাসপাতাল স্থাপনের জন্য প্রয়োজনীয় ১৬ একর জমি কোচবিহার রাজবাটি সংলগ্ন সরকারে ন্যস্ত জমি (ভেস্টেড ল্যাণ্ড) হইতে সংগ্রহের চেষ্টা চলিতেছে।

**আসামের শরণার্থী ছাত্রছাত্রীদের পশ্চিমবঙ্গের কলেজ ও বিশ্ববিদ্যালয়ে ভর্তি হওয়ার সুযোগ**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭।) **শ্রী দীপক সেনগুপ্ত :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার আসাম থেকে আগত শরণার্থী ছাত্রছাত্রীদের পশ্চিমবাংলার কলেজ এবং বিশ্ববিদ্যালয়গুলিতে ভর্তি হবার সুযোগ দিতেছেন; এবং

(খ) সত্য হইলে,—

(১) মোট কত জন ছাত্রছাত্রী এই সুযোগ গ্রহণ করিয়াছেন, ও

(২) মেডিক্যাল এবং ইঞ্জিনীয়ারিং পড়ার সুযোগ কতজন ছাত্রছাত্রী গ্রহণ করিয়াছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) বিশ্ববিদ্যালয়গুলির প্রচলিত নিয়ম অনুযায়ী এক বিশ্ববিদ্যালয় হইতে আর এক বিশ্ববিদ্যালয়ে বা বিশ্ববিদ্যালয় অনুমোদিত কলেজে ভর্তি হইবার সুযোগ অন্যান্য ছাত্রদের ন্যায় আসামের শরণার্থীদেরও আছে।

(খ) (১) ও (২) বিশ্ববিদ্যালয়গুলি হইতে তথ্য সংগ্রহ করিয়া এ প্রশ্নের জবাব পরে দেওয়া যাইতে পারে।

মেডিক্যাল ও ইঞ্জিনীয়ারিং কলেজগুলিতে বাড়তি আসনের ব্যবস্থা না থাকায় শরণার্থী ছাত্রছাত্রীদের জন্য বিশেষ বন্দোবস্ত করা সম্ভব নয়। তবে কোন কলেজে আসন শূন্য থাকিলে যোগ্য ক্ষেত্রে বিবেচনা করা যাইতে পারে।

**লেদার টেকনলজি কলেজের প্রাক্তন অধ্যক্ষ**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলেজ অব লেদার টেকনলজির প্রাক্তন অধ্যক্ষের কাজকর্ম সম্পর্কে সরকার কোনও অভিযোগ পেয়েছিলেন কিনা; এবং

(খ) পেয়ে থাকলে, ঐ সব অভিযোগের ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) অভিযোগগুলি তদন্ত করে দেখা যায় যে, অধ্যক্ষ ও কিছু কিছু ছাত্র ও শিক্ষকদের মধ্যে অনেক বিষয় মতানৈক্য সৃষ্টি হওয়ার দরুন কলেজে একটি বিশৃঙ্খলা আবহওয়া বিরাজ করছিল। অধ্যক্ষের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের স্বপক্ষে কোনও তথ্যাদি না থাকায় এ বিষয়ে কোনও ব্যবস্থা নেওয়া হয় নি।

## Sale of country-made liquor from unauthorised shops at Kharagpur

**20.** (Admitted question No. 254.) **Shri RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state–

(a) Whether the State Government is aware of any increase in the sale of country-made liquor from unauthorised shops in Kharagpur town within Midnapore district; and

(b) if so, what action has so far been taken by the Government in the matter ?

**Minister-in-charge of the Excise Department :**

(a) No.

(b) Does not arise.

## Leakage of Higher Secondary question papers

**21.** (Admitted question No. 256.) **Shri RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library) Department be pleased to state–

(a) Whether the Government has enquired into the case of leakage of the question papers of the last Higher Secondary Examination; and

(b) if so,–

(1) what are the findings, and

(2) what action has so far been taken by the Government in the matter ?

**Minister-in-charge of the Education (Primary, Secondary and library) Department :**

(a) Yes, the matter is under investigation of police.

(b) (1) and (2) Interim reports have since been received from the police. Further enquiry is in progress.

Three persons have been arrested so far in connection with the case.

**Submission of a programme to fight against inflation**

**22.** (Admitted question No. 257.) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) if it is a fact that the present State Government has submitted a programme containing some measures to fight against inflation to the Central Government ; and

(b) if so,–

(1) What are the salient feature of the programme recommended by the State Government, and

(2) whether the recommendations of the State Government have been approved by the Central Government ?

**Minister-in-charge of the Finance Department :**

(a) Yes.

(b) (1) The measures suggested are summarised in paragraph 27 on pages 10-11 of the 'Text of Statement'' made by the Chief Minister, Government of West Bengal, at the Chief Ministers' Conference held on the 27th September, 1979. A copy of the 'Text of Statement' is laid on the Library Table.

(2) It is not known to the State Government whether the measures have been accepted by the Union Government.

**Proposal for bonus to State Government employees**

**23.** (Admitted question No. 282.) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) whether the State Government has any proposal to give bonus to its employees ; and

(b) if so, what is the present position in the matter ?

**Minister-in-charge of the Finance Department :**

The matter is under consideration of the pay Commission.

**Disruptive and secessionist force**

**24.** (Admitted question No. 291.) **Shri RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state–

(a) whether the State Government has received any report of disruptive and secessionist forces raising their heads in some parts of West Bengal ; and

(b) if so, what action has been taken by the State Government in the matter ?

**Minister-in-charge of the Home (Political) Department :**

(a) Yes.

(b) The State Government have kept the situation under close watch.

**রঙিন চলচ্চিত্রের জন্য সারচার্জ**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৬।) **শ্রী সুনীলকুমার মজুমদার :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রঙিন চলচ্চিত্রের প্রদর্শনীর জন্য যে সারচার্জ আছে তা নিয়মিত আদায় হয় কি; এবং

(খ) উক্ত সারচার্জ কি পদ্ধতিতে আদায় করা হইয়া থাকে ?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ১৭ই অক্টোবর, ১৯৭৭ তারিখ থেকে রঙিন চলচ্চিত্রের প্রদর্শনীর উপর অতিরিক্ত সারচার্জ নিয়মিতভাবে প্রেক্ষাগৃহগুলি থেকে আদায় করা হচ্ছে।

(খ) রঙিন চলচ্চিত্র প্রদর্শনীর জন্য প্রেক্ষাগৃহগুলি থেকে দর্শকের নিকট বিক্রীত টিকিটের নির্ধারিত প্রবেশ মূল্যের হারের উপর এবং সৌজন্যমূলক টিকিটের উপর স্ট্যাম্প সংযোজন করে এই অতিরিক্ত সারচার্জ আদায় করা হয়। জনসাধারণের কাছ থেকে রঙিন চলচ্চিত্র প্রদর্শনীর জন্য সংগৃহীত সারচার্জের হিসাব নির্দিষ্ট বিক্রয় খাতায় পৃথকভাবে দেখানো হয়। সংশ্লিষ্ট বিভাগীয় কর্তৃপক্ষ উক্ত হিসাব যাচাই ও পরীক্ষা করে দেখেন। নাসিকস্থিত ভারত সরকারের ছাপাখানা থেকে প্রয়োজন-সংখ্যক স্টাম্পের সরবরাহের উপস্থিত ঘাটতি চলছে। ফলে, অস্থায়ী বিকল্প ব্যবস্থা হিসেবে বর্তমানে প্রেক্ষাগৃহগুলি কর্তৃক দাখিলীকৃত এবং বিভাগীয় অফিসার দ্বারা পরীক্ষিত সাপ্তাহিক রিটার্নের ভিত্তিতে উক্ত সারচার্জ সংশ্লিষ্ট প্রেক্ষাগৃহগুলি থেকে নগদে আদায় করা হচ্ছে।

### ১৯৮০ সালের উচ্চ মাধ্যমিক পদার্থবিজ্ঞানের প্রশ্নপত্র ফাঁস

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯২।) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উচ্চ মাধ্যমিক (১৯৮০) বিজ্ঞান শাখার পদার্থ বিজ্ঞানের দ্বিতীয় পত্র কিভাবে পরীক্ষার পূর্বেই প্রকাশ হইয়াছিল তাহা জানা গিয়াছে কিনা; এবং

(খ) উক্ত দ্বিতীয় পত্রের পরীক্ষা পুনর্গ্রহণের ক্ষেত্রে কি নীতির ভিত্তিতে কেন্দ্র বাছাই করা হইয়াছিল?

**শিক্ষা (প্রাথমিক, মাধমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) উচ্চ মাধ্যমিক (১৯৮০) পরীক্ষার পদার্থবিজ্ঞানের দ্বিতীয় পত্র পরীক্ষার পূর্বে প্রকাশ হওয়ার কোন প্রমান সংসদের হস্তগত হয় নাই।

(খ) উল্লিখিত কারণে উক্ত দ্বিতীয় পত্রের পরীক্ষা পুনর্গ্রহণের অথবা কেন্দ্র বাছাই করার প্রশ্ন উঠে না।

### কলিকাতা পৌর এলাকায় নতুন টিউবওয়েল

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০১।) **শ্রী সন্দীপ দাস :** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বছরে (১৯৮০-৮১) কলকাতা পৌর এলাকায় কতগুলি নতুন টিউবওয়েল বসানোর পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) এ পর্যন্ত কতগুলি টিউবওয়েল বসানো হয়েছে ?

**স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) বর্তমান বছরে (১৯৮০-৮১) কলকাতা পৌর এলাকায় ৫০০টি টিউবওয়েল বসানোর পরিকল্পনা আছে।

(খ) এ পর্যন্ত ৮০টি টিউবওয়েল বসানো হয়েছে। বাকিগুলি বসানোর কাজ চলছে।

### সরকারের তৃতীয় বর্ষ পূর্তি

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৭।) **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পশ্চিমবঙ্গ সরকারের তৃতীয় বর্ষ পূর্তি উপলক্ষে অনুষ্ঠান ও উৎসবের জন্য কোন্ জেলায় কত টাকা মঞ্জুর করা হয়েছে ?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় :**

দার্জিলিঙ, পশ্চিম দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদ, বর্ধমান ও মেদিনীপুর জেলায় প্রতি ক্ষেত্রে ৫০০ (পাঁচ শত) টাকা করে মঞ্জুর করা হয়েছে।

**উচ্চ শিক্ষার্থে লোন স্কলারশিপ**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৩।) **শ্রী জন্মেজয় ওঝা :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উচ্চ শিক্ষার জন্য কতজন ছাত্রকে গত আর্থিক বৎসরে লোন স্কলারশিপ মঞ্জুর করা হয়েছিল; এবং

(খ) উক্ত স্কলারশিপ প্রাপকদের মধ্যে এ পর্যন্ত কতজনকে ঐ স্কলারশিপের টাকা দেওয়া হয়েছে ?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) বিভিন্ন পরীক্ষার ভিত্তিতে গত আর্থিক বৎসরে, ১,৬৩৪ জন ছাত্রছাত্রী লোন স্কলারশিপের জন্য ভারত সরকার কর্তৃক নির্ধারিত হয়েছিল।

(খ) গত ফেব্রুয়ারির অগ্নিকাণ্ডের ফলে কাহাকেও স্কলারশিপের টাকা দেওয়া সম্ভব হয় নি।

**পশ্চিমবঙ্গে নূতন ট্যুরিস্ট স্পট**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৯।) **শ্রী জন্মেজয় ওঝা :** পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নূতন ট্যুরিস্ট স্পট তৈরির কোন প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের আছে কিনা; এবং

(খ) দীঘা, বকখালি ও দার্জিলিঙে নিম্নবিত্ত ও মধ্যবিত্তদের কম খরচে থাকিবার কোন ব্যবস্থা আছে কি ?

**পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ও (খ) হ্যাঁ।

**মদ হইতে রাজস্বের পরিমাণ**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৬।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১৯৭৭, ১৯৭৮ ও ১৯৭৯ সালে পশ্চিমবঙ্গ সরকারের আবগারী বিভাগে (১) দেশী মদ ও (২) বিলাতী মদ হইতে কি পরিমাণ রাজস্ব আদায় হইয়াছে ;

(খ) উক্ত বৎসরগুলিতে মদ হইতে কোন বৈদেশিক মুদ্রা অর্জিত হইয়া থাকিলে তাহার পরিমাণ কত ; এবং

(গ) উক্ত সময়ে কি পরিমাণ মদ ঔষধ প্রস্তুত বাবত ব্যবহৃত হইয়াছে?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ১৯৭৭, ১৯৭৮ ও ১৯৭৯ (ক্যালেণ্ডার ইয়ার) আবগারী বিভাগে দেশী মদ ও বিলাতী মদ থেকে নিম্নলিখিত রূপ রাজস্ব আদায় হয়েছে :

| বৎসর | | | | দেশী মদ | বিলাতী মদ |
|---|---|---|---|---|---|
| | | | | টাকা | টাকা |
| ১৯৭৭ | .. | .. | .. | ১৫,৪৮,৯৯,৩৪২ | ৭,৯৮,৬৮,১৫৭ |
| ১৯৭৮ | .. | .. | .. | ১৮,৯৩,৬৭,৩৪০ | ৭,৯৩,৫৬,২৮৫ |
| ১৯৭৯ | .. | .. | .. | ২৪,৭৬,৮৬,৮৫৭ | ৮,২২,২৪,৬৯৩ |
| | | | | (আনুমানিক) | (আনুমানিক) |

(খ) ঐ বছরগুলিতে পশ্চিমবঙ্গে প্রস্তুত বিলাতী মদের অতি স্বল্প অংশ বিদেশে রপ্তানি হয়েছে। এই বাবত কত বিদেশী মুদ্রা অর্জিত হয়েছে তা রাজ্য সরকারের পক্ষে বলা সম্ভব নয়। বিদেশী মুদ্রা অর্জন সংক্রান্ত বিষয় কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন।

(গ) উক্ত সময়ে যে পরিমাণ মদ (অ্যালকোহল) ঔষধ প্রস্তুত বাবত ব্যবহৃত হয় তার বিবরণ নিম্নরূপ :

| বৎসর (ক্যালেণ্ডার ইয়ার) | | | | | পরিমাণ (মিলিয়ান বাল্ক লিটার) |
|---|---|---|---|---|---|
| ১৯৭৭ | .. | .. | .. | . | ১.৬০ |
| ১৯৭৮ | .. | .. | . | . | ১.৬৬ |
| ১৯৭৯ | .. | .. | .. | .. | ১.৫০ |

**জাতীয় থিয়েটার প্রতিষ্ঠার পরিকল্পনা**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৬।) **শ্রী সন্তোষকুমার দাস :** তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জাতীয় থিয়েটার প্রতিষ্ঠার কোন পরিকল্পনা সরকারের আছে কি , এবং

(খ) থাকিলে—

(১) ইহার জন্য কত টাকা খরচের প্রস্তাব আছে,

(২) কোন্ জায়গায় ইহা প্রতিষ্ঠা করা হইবে, ও

(৩) উক্ত প্রস্তাব বর্তমানে কি অবস্থায় আছে ?

**তথ্য ও সাংস্কৃতিক বিষয়ক বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) আছে।

(খ) (১) জাতীয় থিয়েটার প্রতিষ্ঠার জন্য বর্তমান আর্থিক বছরে ৫০,০০০ টাকা খরচের প্রস্তাব আছে।

(২) ও (৩) উপযুক্ত জায়গার সন্ধান করা হচ্ছে। এখনও কোনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**Ad[illegible] Motion**

**মিঃ স্পীকার ঃ** আমি আজ শ্রী কিরণময় নন্দ, শ্রী জন্মেজয় ওঝা, শ্রী কাষ্টি লাল দাস মহাশয়, শ্রী হরিপদ জানা, ডাঃ রাস বিহারী পাল, শ্রী সত্যব্রত মাইতি এবং শ্রী প্রবোধ চন্দ্র সিংহ মহাশয়ের কাছ থেকে একটি, শ্রী শামসুদ্দিন আহমেদের কাছ থেকে একটি এবং শ্রী রজনী কান্ত দোলুই মহাশয়ের কাছ থেকে একটি মোট তিনটি মূলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী নন্দ এবং অন্যান্যরা কাঁথি মহকুমায় প্রশাসন যন্ত্রে অচল অবস্থা সম্পর্কে এবং দ্বিতীয় প্রস্তাবে শ্রী আহমেদ মালদা জেলায় বন্যা পরিস্থিতি সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী দোলুই বিভিন্ন জেলায় নকশাল পন্থীদের কার্যকলাপ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবের বিষয়টি রাজ্যের দৈনন্দিন প্রশাসন সংক্রান্ত, দ্বিতীয় প্রস্তাবের বিষয়ে এর আগেও ২০ এবং ২২শে আগষ্ট তারিখে মুলতবী এসেছিল। এ সম্পর্কে পূর্বেই আমি জানিয়েছি যে এ বিষয়টি অন্যভাবে সভায় আলোচনা করা যেতে পারে; তৃতীয় প্রস্তাবের বিষয়টি রাজ্যের আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের দ্বারাই এর প্রতিকার সম্ভব। তাই আমি সব কয়টি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যগণ ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলি সভায়পাঠ করতে পারেন। আর একটা কথা বলি বন্যা পরিস্থিতি সম্পর্কে কবে আলোচনা করা সম্ভব হবে সেটা আপনারা চীফ হুইপের সঙ্গে আলোচনা করতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার বন্যার ব্যাপারে আপনি বলেছেন কালকে কিংবা পরশু মিটিং করে দিন ঠিক করবেন। কিন্তু আপনি যেহেতু এটা ক্যাশ ব্যাপার এটাকে এ্যাকসেপ্ট করতে পারতেন।

**মিঃ স্পীকার ঃ** It is not question of adjournment motions.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আজকেই এটা আলোচনা হতে পারে। মন্ত্রী মহাশয় রসিকাবাবু রয়েছেন। বন্যায় লোকের সব কিছু ক্ষতি হয়ে গেলে তার পর আর এ সম্বন্ধে আলোচনা করে কি লাভ। আপনি যত তাড়াতাড়ি হয় আলোচনার ব্যবস্থা করুন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মিঃ স্পীকার মহোদয়, বি. এ কমিটি বসছে। সেখানে আমরা দিন ঠিক করে নেবো। তবে যদি আজকে ইমিডিয়েটলি যদি চান তাহলে ইরিগেশন মিনিষ্টার আছেন তিনি একটা বিবৃতি দিতে পারেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আপনি বিবৃতি বন্ধ করে তাড়াতাড়ি আলোচনার ব্যবস্থা করুন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** আপনাদের বেশী রাত হলে আপত্তি নাই তো? স্যার, আমি এটি জানার জন্য আপনার মারফৎ বিরোধী দলের অভিমত জেনে নিচ্ছি। বেশী রাত হলে আপনারা আপত্তি করবেন না তো? আমি এর মধ্যে মিনিষ্টারদের সঙ্গে আলোচনা করে নিচ্ছি এবং যদি সম্ভব হয় তাহলে আজকেই আলোচনার ব্যবস্থা করবো।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল— কাঁথি মহকুমার প্রশাসন যন্ত্রের অচল অবস্থা কাঁথি মহকুমা জুড়ে লুঠতরাজ, গৃহদাহ, খুন ব্যাপকভাবে ঘটছে। কাঁথির প্রশাসনযন্ত্র অচল হয়ে পড়েছে এবং উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে। মহকুমা শাসকের বারবার বদলীর অর্ডার হওয়া সত্বেও তা চাপা পড়ে যাচ্ছে। ঐ মহকুমা শাসক আবার কোলাঘাট থার্মাল প্রোজেক্টের স্পেশাল অফিসার নিযুক্ত হয়েছেন। তিনি সপ্তাহের অর্দ্ধেক থাকেন কাঁথিতে ও অর্দ্ধেক কোলাঘাটে। ফলে, কাঁথির প্রশাসন ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর আগে আমরা মেনসানে এইকথা তুলেছি। আমি আপনাকে এই কথা বলছি সমগ্র কাঁথি মহকুমা জুড়ে যে অবস্থা চলেছে তাতে আমরা চুপ করে থাকতে পারি না। ওখানে চরম অরাজক অবস্থা সৃষ্টি হয়েছে। আমরা কোশ্চেন দিয়েছি এই ব্যাপারে। মিনিষ্টারকে ৬টা চিঠি দিয়েছি, কিন্তু এই সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা এখানে এসে নীরব দর্শকের মত কেবল মুলতুবী প্রস্তাব পড়ে যাব এই জিনিস চলতে পারে না। আপনি একটা উপযুক্ত ব্যবস্থা নিতে বলুন।

**মিঃ স্পীকার ঃ** হাউস কি করবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** হাউস যদি কোন ব্যবস্থা না করে তাহলে কি এইভাবেই চলবে? ৩ বার ওয়াল এ্যানসার হয়েছে, কিছুই ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমরা কি নীরব দর্শক হয়ে বসে থাকব?

(তুমুল গোলমাল)

স্যার, আপনি নিজে একবার কাঁথি গিয়েছিলেন, দেখে এসেছেন কিভাবে আপনার সামনে লুঠ হয়েছে। কাঁথি মহকুমার দীর্ঘদিন ধরে এই জিনিস চলছে, বন্ধ হচ্ছে না। আমরা বিধানসভায় কেবল একটা মুলতবী প্রস্তাব তুলে চুপ করে বসে থাকব এ হতে পারে না। আমরা এর প্রতিকার চাই, এই জিনিস দীর্ঘদিন চলতে পারে না।

(গোলমাল)

(এক সঙ্গে অনেক মাননীয় সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম. এল. এ. দের যে সেন্টিমেন্ট এক্সপ্রেসড হল সেটা আপনি দয়া করে মুখ্যমন্ত্রীর গোচরে আনবেন। এই কথা বারে বারে উঠছে অথচ কোন প্রতিকার হচ্ছে না। কাজেই এতে সদস্যদের ক্ষোভ থাকা স্বাভাবিক।

**মিঃ স্পীকার ঃ** I will Convey the sentiment expressed in the House to the Chief Minister.

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সম্প্রতি একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল— মালদাহ জেলায় বন্যা। মালদহ জেলা সামগ্রিক ভাবে বন্যা প্লাবিত। ফারাক্কা ব্যারেজের উজানে মালদার পাড়ে কালিয়াচক থানার ২ নং ব্লকের তোফিতে গঙ্গা এমব্যাংকমেন্টের মারজিন্যাল বাঁধটি গত ১৪।৮।৮০ তারিখ রাত্রি ৮ টায় ভেঙ্গে গঙ্গার জল বাঁধের নীচের তোফি রাজনগর মডেল গ্রাম, কলোনি, বেগুনটোলা কলোনি, ভবানীপুর কলোনি দীনুটোলা, জোতপরম, নবীনগর আলিনগর গুদুয়গ্রাম প্রভৃতিকে ভাসাইয়া নিয়া নিকটবর্তী পাগলা নদী দিয়ে প্রবাহিত হইতে থাকে এবং ঐ পাগলা নদী বিরাট আকার ধারণ করে দু ধারের গ্রামগুলিকে প্লাবিত করিয়াছে এবং করিতেছে। গ্রামবাসীরা

গঙ্গা এমব্যাংকমেন্টের বাঁধ, এ্যাফ্লাসক্ বাঁধ, রেল লাইন, ন্যাশন্যাল হাইওয়ে, ইত্যাদির উপর আশ্রয় লইয়াছে। প্রায় তিন লক্ষ লোক বন্যার কবলে। কিন্তু উপযুক্ত আশ্রয় ও ত্রাণের ব্যবস্থা না থাকায় তাঁহারা কষ্ট পাইতেছেন। নানা সংক্রামক রোগ ছড়াইতেছে।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আলোচনার সুযোগ করে দিয়েছেন বলে.....

(নয়েজ)

**মিঃ স্পীকার :** আমাদের এখানে যে পদ্ধতি আছে তাতে বলতে পারি আপনারা যে ভাবে এডজর্নমেন্ট মোশান দেন সেটাই ভুল। আপনাদের ষ্টেটমেন্ট পড়তে দেবার অধিকার কোথাও নেই। আপনারা নোটিশ অব এডজর্নমেন্ট দেবেন, ষ্টেটমেন্ট অব ফ্যাকটস দেবেন আলাদাভাবে। যদিও ষ্টেটমেন্ট করতে দেবার নিয়ম নেই তবুও আমি যতখানি পারি আপনাদের সাহায্য করছি কিন্তু আপনারা প্রতিদিন এইসব করে যাচ্ছেন। আমি আবার বলছি, নোটিশ অব মোশান দিতে হবে, ফ্যাক্টস আলাদাভাবে দিতে হবে। আমি পড়তে দিলে নোটিশ অব মোশনটা পড়তে দিতে পারি, ফ্যাক্টস পড়তে দেবার নিয়ম নেই।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** স্যার, আপনি আলোচনার সুযোগ করে দিচ্ছেন বলে আমি আপনাকে ধন্যবাদ দিতে চেয়েছিলাম কিন্তু ওঁরা তাতেও বাধার সৃষ্টি করলেন।

**শ্রী রজনীকান্ত দলুই :** জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল, বিভিন্ন জেলায় নকশালপন্থীদের কার্যকলাপ। পশ্চিমবঙ্গের নকশালরা নূতন পদ্ধতিতে নিজেদের পুনবায় সংগঠিত করে নিয়েছে। অস্ত্রশস্ত্রও তাদের হাতে অনেক এসে গেছে। ইতিমধ্যে বিভিন্ন জেলায় কিছু লোক খুন হয়েছে নকশালদের হাতে। বামফ্রন্ট সরকারের পুলিশের নিষ্ক্রিয়তা তাদের সংগঠনের অনুকূলে একটি আবহাওয়া তৈরী করে দিয়েছে। বিষয়টি অত্যন্ত জরুরী, তাই বিধানসভার অন্যান্য কাজ বন্ধ রেখে এই সম্বন্ধে আলোচনা করা হোক।

## Calling Attention

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা :

১। কলিকাতা কর্পোরেশনের পৌর কর্মীদের আন্দোলন এবং পুলিশী হামলা - - শ্রী সন্দীপ দাস

২। ২৭.৮.৮০ তারিখে পশ্চিম দিনাজপুরের আকিরপুর গ্রাম পঞ্চায়েতে দুই রাজনৈতিক দলে সংঘর্ষ এবং পুলিশের গুলিচালনা - - শ্রী জন্মেজয় ওঝা

৩। ২৬.৮.৮০ তারিখে বর্দ্ধমান জেলায় লানদহ থানা আক্রমণ - - শ্রী জন্মেজয় ওঝা, শ্রী কিরণময় নন্দ এবং শ্রী রজনী কান্ত দোলই

৪। সশস্ত্র জনতা কর্ত্তৃক মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অর্জুননগর গ্রামের পাঁচটি বাড়ী লুঠ - - শ্রী কিরণময় নন্দ

৫। ভগবানপুর থানার বিরিবাড়ী গ্রামে জনৈক চন্ডীদাসের খুন হওয়ার ঘটনা - - শ্রী কিরণময়

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল— কাঁথি মহকুমার প্রশাসন যন্ত্রের অচল অবস্থা কাঁথি মহকুমা জুড়ে লুঠতরাজ, গৃহদাহ, খুন ব্যাপকভাবে ঘটছে। কাঁথির প্রশাসনযন্ত্র অচল হয়ে পড়েছে এবং উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে। মহকুমা শাসকের বারবার বদলীর অর্ডার হওয়া সত্বেও তা চাপা পড়ে যাচ্ছে। ঐ মহকুমা শাসক আবার কোলাঘাট থার্মাল প্রোজেক্টের স্পেশাল অফিসার নিযুক্ত হয়েছেন। তিনি সপ্তাহের অর্দ্ধেক থাকেন কাঁথিতে ও অর্দ্ধেক কোলাঘাটে। ফলে, কাঁথির প্রশাসন ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর আগে আমরা মেনসানে এইকথা তুলেছি। আমি আপনাকে এই কথা বলছি সমগ্র কাঁথি মহকুমা জুড়ে যে অবস্থা চলেছে তাতে আমরা চুপ করে থাকতে পারি না। ওখানে চরম অরাজক অবস্থা সৃষ্টি হয়েছে। আমরা কোশ্চেন দিয়েছি এই ব্যাপারে। মিনিষ্টারকে ৬টা চিঠি দিয়েছি, কিন্তু এই সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা এখানে এসে নীরব দর্শকের মত কেবল মূলতুবী প্রস্তাব পড়ে যাব এই জিনিস চলতে পারে না। আপনি একটা উপযুক্ত ব্যবস্থা নিতে বলুন।

**মিঃ স্পীকার :** হাউস কি করবে?

**শ্রী কিরণময় নন্দ :** হাউস যদি কোন ব্যবস্থা না করে তাহলে কি এইভাবেই চলবে? ৩ বার ওয়াল এ্যানসার হয়েছে, কিছুই ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমরা কি নীরব দর্শক হয়ে বসে থাকব?

(তুমুল গোলমাল)

স্যার, আপনি নিজে একবার কাঁথি গিয়েছিলেন, দেখে এসেছেন কিভাবে আপনার সামনে লুঠ হয়েছে। কাঁথি মহকুমার দীর্ঘদিন ধরে এই জিনিস চলছে, বন্ধ হচ্ছে না। আমরা বিধানসভায় কেবল একটা মুলতবী প্রস্তাব তুলে চুপ করে বসে থাকব এ হতে পারে না। আমরা এর প্রতিকার চাই, এই জিনিস দীর্ঘদিন চলতে পারে না।

(গোলমাল)

(এক সঙ্গে অনেক মাননীয় সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম. এল. এ. দের যে সেন্টিমেন্ট এক্সপ্রেসড হল সেটা আপনি দয়া করে মুখ্যমন্ত্রীর গোচরে আনবেন। এই কথা বারে বারে উঠছে অথচ কোন প্রতিকার হচ্ছে না। কাজেই এতে সদস্যদের ক্ষোভ থাকা স্বাভাবিক।

**মিঃ স্পীকার :** I will Convey the sentiment expressed in the House to the Chief Minister.

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সম্প্রতি একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল— মালদাহ জেলায় বন্যা। মালদহ জেলা সামগ্রিক ভাবে বন্যা প্লাবিত। ফারাক্কা ব্যারেজের উজানে মালদার পাড়ে কালিয়াচক থানার ২ নং ব্লকের তোফিতে গঙ্গা এমব্যাংকমেন্টের মারজিন্যাল বাঁধটি গত ১৪।৮।৮০ তারিখ রাত্রি ৮ টায় ভেঙ্গে গঙ্গার জল বাঁধের নীচের তোফি রাজনগর মডেল গ্রাম, কলোনি, বেগুনটোলা কলোনি, ভবানীপুর কলোনি দীনুটোলা, জোতপরম, নবীনগর আলিনগর গুদুয়গ্রাম প্রভৃতিকে ভাসাইয়া নিয়া নিকটবর্তী পাগলা নদী দিয়ে প্রবাহিত হইতে থাকে এবং ঐ পাগলা নদী বিরাট আকার ধারণ করে দু ধারের গ্রামগুলিকে প্লাবিত করিয়াছে এবং করিতেছে। গ্রামবাসীরা

দেওয়া হয়। ব্যবসায়ী সুলভ মনোভাবে তৎক্ষণাৎ কিছু সংখ্যক পাউরুটি প্রস্তুতকারী পাউরুটি তৈরী বন্ধ করে দেন। কিন্তু অধিকাংশ বেকারী সরকারের বাঁধা দাম মেনে নেওয়ায় ওদের অশুভ প্রচেষ্টা কয়েকদিনেই বানচাল হয়ে যায়। সেই থেকে বিগত দশ মাস পশ্চিমবঙ্গে পাউরুটি নির্দিষ্ট দামেই বিক্রয় হয়ে আসছে।

সম্প্রতি চিনি তেল কাগজের দাম বাড়ায় ব্যবসায়ী সঙ্গে সঙ্গে আলোচনা করে প্রতি ১০০ গ্রামে ১ পয়সা ও কাটা পাউরুটি আরেক পয়সা দাম ১৭ই আগষ্ট থেকে বাড়াবার সিদ্ধান্ত সরকার ১৫ই আগষ্ট নেন। এবং ঐ দিনই বেকারী এ্যাকশন কমিটিকে ঐ সিদ্ধান্ত জানান হয়। ঐ কমিটি তখন মন্তব্য করেন যে তাঁরা ঐ দাম গ্রহণ বা বর্জন কোনটাই করতে পারছেন না। তাঁরা সরকারী সিদ্ধান্ত তাঁদের কমিটির কাছে রাখবেন। তখন সরকার তাঁদের জানান যে তাঁদের কমিটির মতামত যেন তাঁরা সরকারকে জানান এবং যদি তাঁরা কোন দ্বিমত পোষণ করেন সরকার তাঁদের সঙ্গে পুনর্বার আলোচনা করতে প্রস্তুত আছেন এবং সেই আলোচনায় যদি দুপক্ষ একমত না হন তাহলে সরকার দামের ব্যাপারে দু পক্ষের গ্রহণযোগ্য ব্যক্তির সালিশ (Arbitration) মানতে প্রস্তুত থাকবেন। এবং তাঁদের অনুরোধ জানান হয় যে কোন কারণেই পাউরুটি প্রস্তুত বন্ধ রেখে জনসাধারণকে তারা যেন বিপদে না ফেলেন। তাঁরা সেই আশ্বাস দেন এবং পাউরুটি প্রস্তুত করার লিখিত অঙ্গীকার দিয়ে ময়দার বরাদ্দও গ্রহণ করেন। কিন্তু অত্যন্ত ক্ষোভের বিষয় যে সেই অঙ্গীকার ভঙ্গ করে ১৫ই আগষ্ট থেকে বিনা নোটিশে বিশেষতঃ কলকাতার অধিকাংশ রুটি প্রস্তুত কারকগণ ধর্মঘট শুরু করে জনসাধারণকে বিপদগ্রস্ত করেন এবং ঘোষণা করেন যে ৪০০ গ্রাম রুটির দাম ১০৫ পয়সা থেকে ১৩০ পয়সা না করা পর্যন্ত তাঁরা ধর্মঘট চালিয়ে যাবেন। অর্থাৎ এঁরা চাইছিলেন যে জনসাধারণের বিক্ষোভের সুযোগে ২৫ পয়সা অর্থাৎ শতকরা প্রায় ২৫ ভাগ দাম বাড়াতে সরকারকে বাধ্য করবেন। সরকার এই হুমকীর কাছে নতি স্বীকার করে জনসাধারণের ঘাড়ে এই অসম্ভব মূল্যবৃদ্ধি চাপাতে সম্পূর্ণ অস্বীকার করেন।

উল্লেখযোগ্য যে মডার্ণ বেকারী, গ্রেট ইষ্টার্ণ প্রভৃতি আরও কয়েকটি পাউরুটি প্রস্তুতকারক এই ধর্মঘট-এ যোগ দেন নাই এবং তাঁরা শতকরা ২৫ ভাগ রুটি তৈরী বাড়িয়ে দেন। তা সত্ত্বেও পাউরুটির প্রচন্ড অভাব চলতে থাকে।

এই অবস্থায় ২৬শে আগষ্ট কতিপয় মধ্যস্থ সমেত বেকারী সঙ্ঘের কর্মকর্তাগণ পুনর্বার আলোচনার জন্য অনুরোধ জানাতে আসেন। সরকার তাঁদের জানান যে পূর্ব সিদ্ধান্ত মত সরকার পুনর্বার আলোচনা ও প্রয়োজন হলে সালিশ মানতে সরকার সর্বদাই প্রস্তুত কিন্তু এক পূর্ব সর্তে যে অবিলম্বে পাউরুটি প্রস্তুতকারকগণ ধর্মঘট প্রত্যাহার করে নেবেন। তাঁরা সেই সর্তে রাজী হওয়ায় ২৯শে আগষ্ট পুনর্বার আলোচনার দিন ধার্য্য করা হয়েছে। বর্তমানে পাঁউরুটি প্রস্তুতকারীগণ পাঁউরুটি প্রস্তুত করছেন এবং সম্প্রতি নির্ধারিত দামেই বিক্রয় করছেন। এই শুভবুদ্ধির তাগিদে সমস্যার সুষ্ঠু মীমাংসা হবে বলে সরকার মনে করেন।

## Mention Cases

**[2.20 - 2.30 p.m.]**

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত ২৬।৮।৮০ তারিখে এই বিধানসভায় আমাদের দলের সদস্যদের একটি ত্রুটির কথা এখানে অকপটে উল্লেখ করে সেই ত্রুটিটি সংশোধন করে নিতে চাই। গত ২৬।৮।৮০ তারিখে কংগ্রেসী সদস্য শ্রী রজনী কান্ত দোলুই বিদ্যুৎ সংকটের উপর এই বিধানসভায় একটি মুলতুবী প্রস্তাব উত্থাপন করেছিলেন। বিদ্যুৎ সংকটে

জনসাধারণের চরম দুর্দশার কথা ভেবে এবং এই সম্পর্কে গভীর উদ্বেগ থাকায় রজনী কান্ত দোলুই মহাশয়ের উৎথাপিত মুলতুবী প্রস্তাবটি আমরা সমর্থন করেছিলাম এবং সমর্থনে ভোট দিয়েছিলাম এবং সমর্থন করে বক্তব্য রেখেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সংকট পশ্চিমবাংলার জন জীবনে এটা কঠোর বাস্তব সত্য, এই কথা ঠিক। কিন্তু এতৎ সত্বেও এই বিদ্যুৎ সংকটের সৃষ্টিতে ইন্দিরা কংগ্রেস দলের দায়িত্ব কোন অংশে কম নয়। তাই শ্রী দোলুই কর্তৃক উৎথাপিত এই মুলতুবী প্রস্তাবটি সমর্থন করে আমরা আমাদের দলের নীতি বহির্ভূত কাজ করেছি। তাই আমি এই গত ২৬ তারিখের মুলতুবী প্রস্তাবের উপর সমর্থন এবং পক্ষে ভোটদান জনিত ত্রুটি আমরা স্বীকার করে নিচ্ছি।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত রবিবার মুর্শীদাবাদ জেলার রঘুনাথগঞ্জ-এ আবদুর রহমনের খুন নিয়ে আমাদের শিক্ষার রাষ্ট্রমন্ত্রী আবদুল বারি একটি অভিযোগ করেছেন। সেই খুন নাকি কংগ্রেস কর্মীদের দ্বারা হয়েছে। আবদুর রহমান একজন সমাজ বিরোধী ছিলেন, তার খুনের সঙ্গে কংগ্রেসীদের কোন সম্পর্ক নেই, সমাজ বিরোধীদের দ্বারাই তিনি খুন হয়েছেন। আর একটা জিনিস উনি বলেছেন, ওখানকার স্থানীয় এম. এল. এ হবিবুর রহমন এর নেতৃত্বে ওখানে উত্তেজনা সৃষ্টির চেষ্টা চলছে। এই বিষয়ে আমি বলতে চাই, এটা সর্বৈব অসত্য। বরং আবদুল বারি সাহেবই বি. ডি. ও. অফিসে গিয়েছিলেন এবং রিলিফ সম্পর্কে বিলি বন্টনের নির্দেশ তিনি দিয়েছেন। উনি বললেন আবদুর রহমান ত্রাণ সংক্রান্ত ব্যাপারে বি. ডি. ও অফিস থেকে মিটিং করে মোটর সাইকেলে করে ফিরছিলেন। কিন্তু একথা মোটেই সত্য নয়। আবদুর রহমান গ্রাম পঞ্চায়েতের মেম্বার নন। সুতরাং তাঁর বি. ডি. ও অফিসের মিটিং-এ যোগ দেবার কোন প্রশ্নই ওঠে না। সেখানে মিটিং-এ যাবার তাঁর কোন অধিকার নেই। তার পর আর একটা কথা হচ্ছে কংগ্রেস (ই) এই খুনের ঘটনার সঙ্গে মোটেই জড়িত নয়। এই ঘটনার সঙ্গে কংগ্রেস (ই) দলের কোন সম্পর্ক নেই। শিক্ষা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী ত্রাণ সামগ্রী বিলি বন্টনের ব্যাপারে সেখানে আইন বর্হিভূত ভাবে, নিয়ম বর্হিভূত ভাবে বি. ডি. ও-কে কাজ করবার নির্দেশ দেওয়ায় সেখানে উত্তেজনা সৃষ্টি হয়েছে।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত ১৬ই আগষ্ট মোহনবাগান এবং ইষ্টবেঙ্গলের খেলাকে কেন্দ্র করে যে উত্তেজনা কর পরিস্থিতির সৃষ্টি হয়েছিল, পুনরায় যাতে সেই পরিস্থিতির সৃষ্টি না হয় তার জন্য এবং মাঠের ভিতরে ও বাইরে যাতে শান্তি-শৃঙ্খলা ফিরে আসে তার জন্য আমরা সে বিষয়ে বিধান সভায় আলোচনা করেছিলাম। বর্তমানেও শান্তি ফিরিয়ে আনার জন্য আমরা সকলে উদ্যোগী হয়েছি। কিন্তু আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে গত-কাল সংবাদ-পত্রে দেখলাম আই. এফ. এ. লীগ সাব কমিটি একটা সিদ্ধান্ত নিয়েছে এবং সেই সিদ্ধান্ত অনুযায়ী তাঁরা দিলীপ পালিতকে মাত্র দুটি খেলার জন্য সাসপেন্ড করেছেন, আর বিদেশ বসুকে এক বছরের জন্য সাসপেন্ড করেছেন। দিলীপ পালিত, যিনি ফাউল করলেন তাঁকে করা হল দুটি খেলার জন্য সাসপেন্ড ! আর বিদেশ বসুকে এক বছরের জন্য সাসপেন্ড করা হল। তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করব যে, তাঁরা আই. এফ. এ. লীগ সাব-কমিটিকে বিষয়টি পুনরায় বিবেচনা করতে অনুরোধ করুন এবং এই রকম পক্ষপাতমূলক আচরণ থেকে বিরত থাকতে বলুন। তা না হলে এর ফলে আবার উত্তেজনা দেখা দিতে পারে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলবার অনুমতি দিয়েছেন, সেই জন্য আপনাকে ধন্যবাদ। আজকে আমরা দেখতে পাচ্ছি আমাদের মাননীয় পি. ডাবলু. ডি. মিনিষ্টার এখানে উপস্থিত আছেন। আমি অত্যন্ত দীপ্ত কণ্ঠে বিধান সভায় দাঁড়িয়ে ওঁর বিরুদ্ধে একটি অভিযোগ আনছি। সেটা হচ্ছে উনি ইতিপূর্বে সিমেন্টের পারমিট দেবার ব্যাপারে শ্রীমতী রাণু ঘোষকে

*কেননা ঐ সমস্ত সমাজ বিরোধীদের কাছ থেকে ঘুষ নিয়ে পুলিশ তাদের দ্বারা প্রভাবিত হয়েছিল এবং এই প্রভাবিত হয়ে তারা আজও পর্যন্ত কোন ডায়েরী নিলেন না।* আমি নিজে থানায় গেছি এবং জিজ্ঞাসা করেছি। তারা বলেছে - আপনি শুনলে অবাক হয়ে যাবেন— ওরা কমপ্রোমাইস করবে। ক্রিমিন্যাল কেসে কোন কমপ্রোমাইস হয় বলে আমার জানা নেই। এখনও সেই সমস্ত সমাজবিরোধী, দুষ্কৃতকারীরা যারা ইন্দিরা কংগ্রেসের সমর্থক তারা এখনও ঘুরে বেড়াচ্ছেন। এদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তি দেওয়া হোক এবং একটা তদন্ত করা হোক।

**শ্রী নিরোদ রায় চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯।৮।৭৯ তারিখে হাবড়া মিউনিসিপ্যালিটি তৈরী হয়। যেসব এলাকা নিয়ে তৈরী হয়েছে তারমধ্যে কামারথুবা, জয়গাছি এবং বানীপুরের কিছু অংশ আছে আর এই ৩টি অঞ্চলের বাদবাকী যে অংশটি আছে তার আয়তন হচ্ছে ৭ বর্গকিলোমিটার এবং সেখানে ১ লক্ষ ৩ হাজার লোক বসবাস করছে। এরা কোন রকম সরকারী সাহায্য পাচ্ছে না। ঐসব অঞ্চলের লোকেরা মিউনিসিপ্যালিটির এলাকার মধ্যে নেই আবার পঞ্চায়েত এলাকার মধ্যে নেই। এখানে কোন রাস্তা তৈরী হয়নি, তারা জি. আর পাচ্ছে না। সেখানে কোন টিউবওয়েল তৈরী হচ্ছে না। আমি অনেকবার এই বিষয়ের প্রতি জেলা শাসকের দৃষ্টি আকর্ষণ করেছি এবং পঞ্চায়েত মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করেছি। ঐ সব এলাকার লোকেরা দারুন দুর্ভোগের মধ্যে পড়েছে। এদের যে কোন একটা অবস্থার মধ্যে নিয়ে আসা উচিৎ। আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর কাছে অনুরোধ করছি যেন সেখানে একজন প্রশাসক নিযুক্ত করেন এবং পাশের যে অঞ্চল আছে সেই অঞ্চলের সঙ্গে ট্যাগ করে দিন যাতে তারা এই দুর্দশার হাত থেকে রক্ষা পায় কেননা তারা দারুনভাবে সাফার করছে।

[2.30 - 2.40 p.m.]

**শ্রী রবীন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ পরিস্থিতির উপর আপনার মাধ্যমে আমি লেবার মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১০ই জুলাই থেকে all tea warehouse বন্ধ হয়ে গেছে। ৭ দিনের নোটিশ দেওয়া হয়েছে তার ৫ দিন ইতিমধ্যেই অতিক্রান্ত হতে চলেছে। আপনার জানা আছে যে গত ১৯৭২ সালে এর মালিকানা ম্যানেজমেন্ট করতেন বামারলরি কোম্পানী, সেটা বন্ধ করে দিলেন তারপর ১৯৭২ সালের ৩রা জানুয়ারী মিনিষ্ট্রী অফ কমার্সের হাতে যায়, তারপর প্রায় ৩ বছর ধরে সেটা চলতে থাকে তারপর দেখা যায় সি. আই. ডব্লিউ. টি সি. নেয় পরবর্তীকালেতারা টী ট্রেডিং কর্পোরেশনের হাতে তুলে দেয়। তারা দু-এক বছর চালানোর পর এখন দেখা যাচ্ছে গত ১০ই জুলাই থেকে তাঁরা ক্লোজার নোটিশ দিয়ে বন্ধ করে দেয়। লেবার ডাইরেকটারেটের তরফ থেকে দুবার মিটিং ডাকা হয় কিন্তু মালিক পক্ষের কেউ সেখানে যায় না। দুটি ইউনিয়নের তরফ থেকে সিটু এবং আই. এন. টি. ইউ সি. দিল্লী গিয়ে ইউনিয়ন মিনিষ্টার প্রণব মুখার্জীর সঙ্গে দেখা করেন গত ২৫ তারিখে। তিনি বলেন যে শীঘ্রই মিটিং ডাকা হবে কিন্তু মিটিং ডাকা হলনা, ফলে আগামী কয়েকদিনের মধ্যেই প্রায় ৪৫০ ওয়ার্কার একেবারেজীবন অসুবিধার মধ্যে পড়ে যাবেন। ইউনিয়ন মিনিষ্টার প্রতিশ্রুতি দিলেন যে ব্যবস্থা করা হবে আজও সে প্রতিশ্রুতি পালন করা হল না। সেইজন্য আমি পশ্চিমবঙ্গ সরকারের শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই প্রসঙ্গে যা কিছু করণীয় তা করেন নতুবা বিপদ ঘনীভূত হয়ে উঠবে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এক সপ্তাহের হিসাব নিলাম, তাতে এই বিদ্যুৎমন্ত্রীর পাওয়ার কাট এই বিদ্যুৎ ঘাটতির মধ্যে দিয়ে প্রায় ৫/৬টি ছিনতাই হয়েছে। কলকাতা শহরের মধ্যেই প্রায় ৫/৬টি ছিনতাই হয়েছে। আমাদের বিদ্যুৎ মন্ত্রী বক্তৃতা রেখেছিলেন, বিদ্যুতের

কথা বলতে গিয়ে কংগ্রেসের ঘাড়ে দোষ চাপিয়েছিলেন, ১২ ঘন্টার জায়গায় ১৮ ঘন্টা বিদ্যুৎ বন্ধ হয়ে থাকছে, সিডিউল ঠিকমত হচ্ছে না। বিদ্যুৎ ঘাটতির সুযোগে কিছু সমাজবিরোধী বেশ সক্রিয় হয়ে উঠেছে। তারা ছিনতাই আরম্ভ করেছে। বেহালায় এক দিনে ৯টি ছিনতাই হয়েছে। এসপ্ল্যানেডের উপর ৩টি হয়েছে। বাস থেকে ভদ্রমহিলাদের গলা থেকে হার ছিনতাই হয়েছে। আমি তাদেরকে পুলিশ কমিশনারের কাছ থেকে ব্যাপারটা জানতে চেষ্টা করেছিলাম কেন এই ছিনতাই বন্ধ করা যাচ্ছে না। বিদ্যুতের অভাবের সুযোগ নিয়ে এই সব ছিনতাই হচ্ছে। বিদ্যুৎ মন্ত্রী কংগ্রেসের ঘাড়ে দোষ চাপিয়ে ৩০ বছরে দেশের অবস্থা এই সব বলেন, কিন্তু আজকে দেশের শাসন ব্যবস্থা, দেশের প্রশাসন কি অবস্থায় এসেছে ? সাধারণ মানুষ, সাধারণ ভদ্রমহিলা সাধারণ ভাবে ট্রামে-বাসে চলতে পারছে না। আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অবিলম্বে বিদ্যুতের কি করবেন জানিনা, তবে এগুলো বন্ধ করবার চেষ্টা করুন। পুলিশ কমিশনার যদি অযোগ্য হয় তবে তিনি তাকে পালটে দিন। বিদ্যুৎ বোর্ড তিনি পুনর্গঠন করুন। এই কথা আমি আপনার মাধ্যমে তাঁর কাছে রাখতে চাইছি।

[ 2-40 – 2-50 p.m.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ এবং মুর্শিদাবাদে বন্যা নিয়ে যে রাজনীতি চলছে সেইকথা আপনাকে বলছি। মুর্শিদাবাদের ভৈরব নদীর পূর্ব পাশে ডোমকল যেখানকার এম.এল.এ. আমাদের রাষ্ট্রমন্ত্রী বাবি সাহেব এবং ওর অপরদিকে হরিহর পাড়া যার এম.এল.এ. আমি এই ভৈরব নদীর জলস্ফীতির জন্য দুই দিকে বন্যা হয়েছে। সেখানকার ডি.এম. ৩ ৪ বার ডোমকলে গেছেন এবং সেখানে রিলিফ দেওয়া হচ্ছে। অথচ হরিহর পাড়ায় কেউ যাচ্ছেন না। ডোমকল ফ্লাড এফেক্টেড বলে আকাশবানী থেকে ঘোষনা করা হয়েছে। কিন্তু হরিহরপাড়া সম্পর্কে কিছু ঘোষনা করা হয়নি এবং সেখানে কোন সাহায্য যাচ্ছে না। এইভাবে বন্যা নিয়ে রাজনীতি চলছে। হরিহরপাড়ার জনসাধারন বলছে এ বিষয়ে একটা প্রতিকার করা হোক এবং হরিহর পাড়া বন্যা কবলিত বলে ঘোষনা করে সমান ভাবে ত্রান নেওয়া হোক।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী :** স্যার, আমি যে বিষয়টা বলছি সেই বিষয়টি সঙ্গে আপনি এবং আমরা সবাই জড়িত। পূর্ত মন্ত্রী যখন হাউসে এসেছেন তখন আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে রাইটার্স বিল্ডিংসে টেলিফোনের যে পি বি এক্স আছে সেটা একেবারে অচল অবস্থা হয়ে গেছে। টেলিফোন বেজে যাচ্ছে, আমরা ধরে আছি কিন্তু কোন সাড়া শব্দ নেই। তাই লাইন থেকে পাঁচ মিনিট ধরে রিসিভার ধরে থাকতে হয়। মুখ্যমন্ত্রীকে ফোন করতে গিয়ে ১৫ মিনিট ধরে থাকতে হয়। এটা হিউম্যান প্রবলেম না মেকানিক্যাল প্রবলেম জানিনা। এবিষয়ে প্রতিকার করার জন্য অনুরোধ করছি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ তারিখে ত্রাণ মন্ত্রী প্রশ্নোত্তরের সময় একটি ভুল এবং অসত্য তথ্য পরিবেশন করেছিলেন। তিনি শ্রী প্রবোধ সিংহকে বলেছিলেন কেন্দ্রীয়, সরকার কোল ইন্ডিয়ার প্রশ্নেকোলের ডাম্প করেননি। ৫টা ডাম্প এখানে হয়েছে — এক নম্বর ডাম্প নিতাধন মুখার্জী রোড, হাওড়া , ২নং ব্লক ১৫ উল্টাডাঙ্গা সাইডিং, উল্টাডাঙ্গা মেন রোড, ৩ নং শিবপুর, ৪নং ব্লক ২৮,২৯,৩০ এবং ৮৩, চেতলা রেলওয়ে সাইডিং চেতলা রোড, এবং ৫ নং ব্লক এ সোনাই, হাইড রোড। এখানে ২০ হাজার টোন কয়লা মজুত আছে কিন্তু এ্যানফোর্স ডিপার্টমেন্টকে মিনিষ্টার নিজেই বলেছেন তোমরা ওখানে গিয়ে চেক কর। এইভাবে ডিস্টাবেন্স ক্রিয়েট করছেন। ৭৭ সালে যখন উনি মিনিষ্টার হয়ে এসেছিলেন তখন

১৭০০ ডিলার ছিল, আর এখন ৩ বছরে ১৮০০ ডিলার করে দিয়েছেন। এরা সকলেই সি. পি.এম. আর সি.পি.আই লোক এর মধ্যে ফরওয়ার্ড ব্লক বা আর.এস.পি কেউ নেই। এইভাবে অসৎ উপায়ে পার্টি ফান্ডের জন্য টাকা কালেকশান করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে এ বিষয়ে একটা তদন্ত চাই এবংমাননীয় মন্ত্রী যে অধিকার ভঙ্গ করে অসত্য তথ্য পরিবেশন করেছেন সে বিষয়ে আপনার রুলিং চাচ্ছি।

**শ্রী হাসিম আবদুল হালিম :** মাননীয় সদস্য রজনীবাবু কাগজে ছাপাবার উদ্দেশ্য নিয়ে যেকথা গুলি বললেন তার একটা ক্ল্যারিফিকেশানের দরকার আছে। খাদ্য মন্ত্রী হাউসে নেই বলে আমি এর একটু ক্ল্যারিফাই করছি। এ্যাসেনসিয়াল কমডিটিস এ্যাক্ট অনুযায়ী যদি কোন কোন ডাম্পকরা হয় তাহলে তার লাইসেন্স নিতে হয় স্টেট থেকে। কিন্তু তারা এরকম কিছু নেই নি. যদি কিছু করে থাকেন তাহলে সেটা বে-আইনী, আইনগত ভাবে নেয়নি এটা হিসাবে আসে না।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আপনি যে ব্যাপারটা রেস করলেন সেই ম্যাটারটা ইস পেন্ডিং বিফোরমি। তা সত্বেও আপনি বললেন এবং যতক্ষণ আপনি টাইম চেয়েছিলেন তা আপনাকে দিয়েছি। এখন আর এই নিয়ে আলোচনা নয়। এবার ডাক্তার বিনোদ বিহারী মাঝি বলুন।

(গোলমাল)

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** স্যার,পঞ্চায়েতের মাধ্যমে টাকার তছরূপ এবং দলবাজি হচ্ছে তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত দিচ্ছি। বাঁকুড়া জেলার খাতরা থানার ব্লক নম্বর ১-৭৮ সালের বন্যার জন্য ইস্কুল গৃহ নির্মান ব্যাপারে জেলা পরিষদ ১৮ হাজার টাকা স্যাংশান করেন। ইন্দা গ্রামবাসীদের অনুরোধে সেখানে সত্যরঞ্জন পাত্র বলে একজনকে সুপারভাইসার নিযুক্ত করা হয়। এই সংবাদ ছড়িয়ে যাবার পর জেলা পরিষদের সি.পি.এম. সদস্য মদনরঞ্জন পাত্র পঞ্চায়েতের একটা মিটিং ডাকতে বলেন এবং যেহেতু কংগ্রেস কর্মীকে ভুলবশতঃ সুপারভাইসার করা হয়েছে সেই নির্দেশ বাতিল করা হোক। পঞ্চায়েত সমিতি এইরকম একটা রেজুলাইশান নেয় এবং সেই রেজুলিউশান অনুযায়ী পূর্বেকার সিদ্ধান্ত অনুযায়ী নিয়োগপত্র বাতিল করে আদিত্য পাত্র কে সুপারভাইসার নিযুক্ত করেন।

[ 2-50 – 3-00 p.m.]

এবং ১৮ হাজার টাকা সেই বাড়ী নির্মান করার জন্য দেন। কিন্তু সেই সং .... নিষ্ঠাবান সি পি এম কর্মী ১৮টি পিলার [illegible] সম্পূর্ণ না করে বললেন যে বরাদ্দ টাকা শেষ হয়ে গেছে। গ্রামবাসীরা এই ব্যাপারে বহুবার অনুরোধ করেছে কিন্তু কোন ব্যবস্থা হয়নি। এবারে গ্রামবাসীরা আবার একটা দরখাস্ত দিয়েছে যাতে পঞ্চায়েত মন্ত্রী ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী সুখেন্দু খাঁন :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুতর বিষয়ে। বাঁকুড়া জেলার মেজিয়া কয়লা খনিতে চাকুরী দেবার জন্য একটি [illegible] দল কেন্দ্রীয় কয়লা মন্ত্রী গনি খান চৌধুরীর নামে দরখাস্ত পাঠিয়েছে। ফর্মে লেখা আছে, টু শ্রী এ. বি. এ গনিখান চৌধুরী, মিনিষ্টার ইন চার্জ অব এনার্জি, ইরিগেশন এ্যান্ড কোল, গভর্নমেন্ট অব ইন্ডিয়া এবং সাবজেক্ট হিসেবে লেখা আছে, প্রেয়ার ফর এ্যাপয়েন্টমেন্ট অ্যাজ ক্লাশ থ্রি এ্যান্ড ক্লাশ ফোর স্টাফ ইন মেজিয়া কোল মাইনস্ অব ইনডিয়া ইন দি ডিষ্ট্রিক্ট অব বাঁকুড়া, ওয়েষ্ট বেঙ্গল। স্যার, স্থানীয় বেকার যুবকদের কাছে ওই ফর্ম ২৫ টাকা থেকে

১০০ টাকা মূল্যে বিক্রি করা হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, ওই ফর্মের একটি কপি আমি আপনার কাছে জমা দিচ্ছি। বাঁকুড়া জেলায় গত ৩ বছর ধরে যে শান্তি শৃঙ্খলা চলছে সেটাকে নষ্ট করার জন্য এবং সমাজবিরোধীদের সংগঠিত করার জন্য এটা একটা প্রচেষ্টা।

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই আগষ্ট, ১৯৮০ তারিখে বসুমতী পত্রিকায় "পাণ্ডুয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র দুর্গন্ধময় নরককুন্ড' এই শীর্ষক একটি সংবাদ প্রকাশিত হয়েছে এবং আমি সেই সংবাদের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এ সম্পর্কে আমি কিছু তথ্য পরিবেশন করতে চাই। স্যার, সরকারী হাসপাতালের জমি দখল করে সেখানে একটা বেআইনী মদের দোকান চলছে কংগ্রেস আমল থেকে। শুধু তাই নয়, সেখানে জুয়া খেলা হচ্ছে, সরকারী হাসপাতালের মধ্যে লোকেরা বাড়ীঘর তৈরী করে বসবাস করছে, কিছু লোক হাসপাতালের জমিতে বাড়ী তৈরী করে সেগুলো ভাড়া পর্যন্ত দিচ্ছে, বহু সমাজবিরোধী লোক হাসপাতালের জমি দখল করে নিয়েছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি হাসপাতালে এই সমস্ত সম্পত্তি সমাজবিরোধীদের হাত থেকে উদ্ধার করে হাসপাতালকে তা ফিরিয়ে দেওয়া হোক।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এম বি বি এস্ কোর্সে ভর্তি হবার জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হয় এবং যারা সিলেকটেড হয় তাদের একটা লিষ্ট টাঙিয়ে দেওয়া হয়। কিন্তু খবর পেলাম সেই লিস্ট এখনও টাঙানো হয়নি অথচ কিছু কিছু লোক নাকি চিঠি পেয়েছে। কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি সিলেকটেড ক্যানডিডেটদের নামের লিষ্ট টাঙিয়ে দিন, নতুবা জনসাধারণের মনে সন্দেহ হবে যে ভেতরে হয়ত কোন কারসাজি আছে। জনসাধারণের এই সন্দেহ দূর করার জন্য সিলেকসন লিষ্ট টানিয়ে দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে যে ক্রমবর্ধমান পচনশীল পুঁজিবাদী রাষ্ট্র কাঠানোর মধ্যে রাজ্য সরকার যে জনপ্রিয় কর্মসূচী নিয়ে চাষীদের মধ্যে যে কয়টা উদ্যোগ সৃষ্টি করেছেন তার মধ্যে কৃষি পেনশন একটা। কিন্তু এই ব্যাপারে তাড়াহুড়ো করে তারিখ দেওয়া হল যে ৩১শে জুলাই এর মধ্যে দরখাস্ত নেওয়া হবে, তাও আবার মহকুমা কৃষি আধিকারিকের মাধ্যমে। স্যার, আপনি জানেন যারা ৬০ বছরের উর্দ্ধে তারাই কৃষি পেনসন পাবেন। গরীব কৃষক তারা বৃটিশ আমলের কৃষক, নিরক্ষর, তারা সাবডিভিশানাল শহরে কোথায় কৃষি আধিকারিকের অফিস সেখানে জমা দেওয়া তাদের পক্ষে সম্ভব নয়। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যেন ব্যবস্থা করেন যাতে গরীব কৃষকরা পঞ্চায়েতের মাধ্যমে দরখাস্ত করতে পারে এবং কৃষি পেনসন পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম পঞ্চায়েতের বা পঞ্চায়েত সমিতির বা জেলা পরিষদের মাধ্যমে যেন দেওয়া হয়। এইটুকু অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৯/৮/৮০ তারিখে পুরুলিয়া জেলার আশা ব্লকে পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচন হয়। ঐ পঞ্চায়েত সমিতিতে আগে ফরওয়ার্ড ব্লকের সভাপতি ছিলেন, তারপর সেটা অনাস্থা হয়ে যাবার পর পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচন এর দিন বিক্ষুব্ধ কিছু ফরোয়ার্ড ব্লকের সদস্য তারা ফরোয়ার্ড ব্লকেরই আরেকটা গোষ্ঠী তারা নির্বাচনের আগের দিন পুলিশ সুপারিনটেনডেন্ট এবং ডি.এস.পি. কে জানিয়ে ছিল যে নির্বাচনের দিন হাঙ্গামা হতে পারে, কিন্তু তা সত্ত্বেও ভোটের দিন তারা যখন বুথে যান তখন ও.সি.র সামনে ফরোয়ার্ড ব্লকের কিছু

সদস্য ঐ বিক্ষুব্ধ সদস্যদের লাঞ্ছিত করে এবং মারধোর করে এবং যেখানে ভোটগ্রহণ করা হচ্ছে সেখানে তাদের উপস্থিত হতে দেয়নি। সেজন্য আমি দাবী করব যে সেখানে নিরপেক্ষভাবে ভোট গ্রহণ করা হয়নি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যেন এই ভোটকে অবৈধ বলে ঘোষণা করেন এবং যে সভাপতি নির্ব্বাচিত হয়েছে তা বাতিল করে দেন এবং নতুন করে সভাপতি নির্বাচন করা হউক। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 3-00 – 3-10 p.m.]

**শ্রী সমরেন্দ্র সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় হরিপুতনা সীতাপুর স্বাস্থ্য কেন্দ্র আছে, সেখানকার কুক অন্যত্র বদলি হয়ে গেছে, অন্য কোন কুক সেখানে নাই । ফলে সেই স্বাস্থ্যকেন্দ্রের রোগীদের বাড়ী থেকে খাবার এনে খেতে হয়। ইতিমধ্যে ঐ এলাকার কতকগুলি গ্রাম বন্যায় প্লাবিত হয়ে গেছে। ফলে সেখানে রোগীর ভীড় আরও বেড়ে গেছে, এই অবস্থায় বাড়ী থেকে রুগীদের খাবার আনা সম্ভব নয়। ঐ এলাকা বন্যা কবলিত। এই স্বাস্থ্যকেন্দ্রে অবিলম্বে যাতে কুকের ব্যবস্থা করা হয় এবং রোগীরা সেই স্বাস্থ্যকেন্দ্র থেকেই খাবার পেতে পাবে, তার জন্য ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল আমি এই হাউসে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মেনশন করেছিলাম, তারপরে দেখলাম আজকে হাওড়া ষ্টেশনে ট্যাক্সীওয়ালাদের সেই অত্যাচার, সেই দৌরাত্ম আরও বেড়ে যাচ্ছে, সেইখানে অরাজকতা চলছে।

**মিঃ স্পীকার :** এই রকমভাবে একই বিষয় বারে বারে বলবেন না। .... (নয়েজ)

**শ্রী সরল দেব :** স্যার, আপনি একটু বলুন পরিবহন মন্ত্রীকে এবং পুলিশ মন্ত্রীকে, সেখানে ট্যাক্সীওয়ালাদের যে দৌরাত্ম বেড়েছে সেটার যাতে প্রতিকার হয়, তার জন্য আপনি একটু তাঁদের বলুন।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪ঠা আগষ্ট থেকে ক্যালকাটা কর্পোরেশন জয়েন্ট য়্যাকশন কমিটি পরিচালিত আন্দোলন চলছে দীর্ঘদিন ধরেই এই আন্দোলন চলছে এবং সেই আন্দোলন চলাকালীন পুলিশ সেই আন্দোলনকারীদের তাড়া করে কর্পোরেশন ভবনের দোতালা পর্যন্ত নিয়ে আসে এবং সেখানে তাদের লাঠিপেটা করেছে, আজকেও আন্দোলন চলছে। মন্ত্রী মহাশয় বলেছেন যে এ্যাফিলিয়েটেড ইউনিয়ন ছাড়া অন্য কোন ইউনিয়নের সঙ্গে তিনি কথা বলবেন না। এই জয়েন্ট য়্যাকশন কমিটি কর্পোরেশনের য়্যাফিলিয়েটেড নয়, আমি কর্পোরেশনের য়্যাডভাইসারি কমিটির মেম্বার হিসাবে বলছি, এই জয়েন্ট য়্যাকশন কমিটিতে ২২টি য্যাফিলিয়েটেড ইউনিয়ন আছে, তাদের সঙ্গে বসে মন্ত্রী মহাশয় আলোচনা করুন এবং এর একটা ফয়সালা করুন। কিন্তু মন্ত্রী মহাশয় তা করছেন না। এদিকে নাগরিক জীবন বিপর্যান্ত হয়ে পড়ছে। কর্পোরেশনের কর্মচারীদের সঙ্গে আপনি দেখা করেছিলেন এবং সংবাদপত্রে বেরিয়েছে আমি দেখেছি, আপনি নাকি তাদের অনেক দাবী যৌক্তিকতা স্বীকার করেছেন এবং আপনি নিজে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবেন বলেছিলেন।

**মিঃ স্পীকার :** এর মধ্যে আবার আমাকে টানছেন কেন?

**শ্রী সন্দীপ দাস :** স্যার, আমি কাগজে দেখেছি, আমার ভুল হতে পারেনা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখেছি আপনি বলেছেন - আপনি মন্ত্রী মহাশয়কে বলবেন। আমি আপনাকে অনুরোধ

১০০ টাকা মূল্যে বিক্রি করা হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, ওই ফর্মের একটি কপি আমি আপনার কাছে জমা দিচ্ছি। বাঁকুড়া জেলায় গত ৩ বছর ধরে যে শান্তি শৃঙ্খলা চলছে সেটাকে নষ্ট করার জন্য এবং সমাজবিরোধীদের সংগঠিত করার জন্য এটা একটা প্রচেষ্টা।

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই আগষ্ট, ১৯৮০ তারিখে বসুমতী পত্রিকায় "পাড়ুয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র দুর্গন্ধময় নরককুন্ড" এই শীর্ষক একটি সংবাদ প্রকাশিত হয়েছে এবং আমি সেই সংবাদের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এ সম্পর্কে আমি কিছু তথ্য পরিবেশন করতে চাই। স্যার, সরকারী হাসপাতালের জমি দখল করে সেখানে একটা বেআইনী মদের দোকান চলছে কংগ্রেস আমল থেকে। শুধু তাই নয়, সেখানে জুয়া খেলা হচ্ছে, সরকারী হাসপাতালের মধ্যে লোকেরা বাড়ীঘর তৈরী করে বসবাস করছে, কিছু লোক হাসপাতালের জমিতে বাড়ী তৈরী করে সেগুলো ভাড়া পর্যন্ত দিচ্ছে, বহু সমাজবিরোধী লোক হাসপাতালের জমি দখল করে নিয়েছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি হাসপাতালে এই সমস্ত সম্পত্তি সমাজবিরোধীদের হাত থেকে উদ্ধার করে হাসপাতালকে তা ফিরিয়ে দেওয়া হোক।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এম বি বি এস্ কোর্সে ভর্তি হবার জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হয় এবং যারা সিলেকটেড হয় তাদের একটা লিষ্ট টাঙিয়ে দেওয়া হয়। কিন্তু খবর পেলাম সেই লিস্ট এখনও টাঙানো হয়নি অথচ কিছু কিছু লোক নাকি চিঠি পেয়েছে। কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি সিলেকটেড ক্যানডিডেটদের নামের লিষ্ট টাঙিয়ে দিন, নতুবা জনসাধারণের মনে সন্দেহ হবে যে ভেতরে হয়ত কোন কারসাজি আছে। জনসাধারণের এই সন্দেহ দূর করার জন্য সিলেকসন লিষ্ট টানিয়ে দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে যে ক্রমবর্ধমান পচনশীল পুঁজিবাদী রাষ্ট্র কাঠানোর মধ্যে রাজ্য সরকার যে জনপ্রিয় কর্মসূচী নিয়ে চাষীদের মধ্যে যে কয়টা উদ্যোগ সৃষ্টি করেছেন তার মধ্যে কৃষি পেনশন একটা। কিন্তু এই ব্যাপারে তাড়াহুড়ো করে তারিখ দেওয়া হল যে ৩১শে জুলাই এর মধ্যে দরখাস্ত নেওয়া হবে, তাও আবার মহকুমা কৃষি আধিকারিকের মাধ্যমে। স্যার, আপনি জানেন যারা ৬০ বছরের উর্দ্ধে তারাই কৃষি পেনসন পাবেন। গরীব কৃষক তারা বৃটিশ আমলের কৃষক, নিরক্ষর, তারা সাবডিভিশানাল শহরে কোথায় কৃষি আধিকারিকের অফিস সেখানে জমা দেওয়া তাদের পক্ষে সম্ভব নয়। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যেন ব্যবস্থা করেন যাতে গরীব কৃষকরা পঞ্চায়েতের মাধ্যমে দরখাস্ত করতে পারে এবং কৃষি পেনসন পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম পঞ্চায়েতের বা পঞ্চায়েত সমিতির বা জেলা পরিষদের মাধ্যমে যেন দেওয়া হয়। এইটুকু অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৯/৮/৮০ তারিখে পুরুলিয়া জেলার আশা ব্লকে পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচন হয়। ঐ পঞ্চায়েত সমিতিতে আগে ফরওয়ার্ড ব্লকের সভাপতি ছিলেন, তারপর সেটা অনাস্থা হয়ে যাবার পর পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচন এর দিন বিক্ষুব্ধ কিছু ফরোয়ার্ড ব্লকের সদস্য তারা ফরোয়ার্ড ব্লকেরই আরেকটা গোষ্ঠী তারা নির্ব্বাচনের আগের দিন পুলিশ সুপারিনটেনডেন্ট এবং ডি.এস.পি. কে জানিয়ে ছিল যে নির্ব্বাচনের দিন হাঙ্গামা হতে পারে, কিন্তু তা সত্ত্বেও ভোটের দিন তারা যখন বুথে যান তখন ও.সি.র সামনে ফরোয়ার্ড ব্লকের কিছু

***Shri Jatin Chakravorty*** *: Sir, I beg to move that the West Bengal Government Premises (Tenancey Regulation) (Second Amendment) Bill, 1980, be taken into consideration.*

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যে এর আগে আপনার কাছে আমার যে মূল আইন আছে তার একটা সংশোধনী প্রস্তাব আমি উপস্থিত করেছিলাম। কিন্তু সেই সংশোধনী প্রস্তাব গৃহীত হবার পর আমি দেখেছি যে কিছু ত্রুটি থেকে যাচ্ছে। সেই ত্রুটি হোল যে আমাদের যে মূল উদ্দেশ্য ছিল যে সমস্ত ভাড়াটিয়া সরকারী ফ্ল্যাটে থাকে অথচ তাদের নিজস্ব বাড়ী তারা তৈরী করেছে এবং সেই বাড়ীগুলি ভাড়া দিচ্ছে কিংবা অন্যভাবে তা থেকে পয়সা উপায় করছে এবং কিছু কিছু লাভও হচ্ছে অল্প পয়সায় সরকারী ফ্ল্যাটে থাকে তাদের যাতে উচ্ছেদ করতে পারি সেইজন্য এই সংশোধনী প্রস্তাব এনেছি। কিন্তু তার দু একটা জায়গায় কিছু দূর্বলতা ছিল বলে আমি দেখতে পাচ্ছি তারা কোর্টের আশ্রয় নিচ্ছে। তাই সেই ত্রুটিগুলি দূর করার জন্য আমি এই দ্বিতীয় সংশোধনী প্রস্তাব এনেছি। আগে যে বিল এনেছিলাম তার মধ্যে এটা বলেছিলাম যে যাদের বাড়ী আছে এবং বাড়ী পাবার পর যারা বাড়ী করেছেন তাদের উচ্ছেদ করবার অধিকার আমি এই বিলে চেয়েছি। এই সুযোগে তারা দেখছি অনেক জায়গায় এই অজুহাতে ১৯৭৬ সালে ১লা এপ্রিল তারিখ থেকে আমাদের যে মূল আইন ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট প্রিমিসেস টেনেনসি রেগুলেসন বিল ১৯৭৬ চালু হয়েছিল সেই আইনের পর যারা বাড়ী তৈরী করে থাকে তাহলে তাদের উচ্ছেদ করতে পারবো। কিন্তু তার আগে যদি কেউ বাড়ী তৈরী করে থাকে তাহলে তাদের উচ্ছেদ করতে পারবো না এই অজুহাত তারা নিচ্ছে।

তাছাড়া এই বাড়ী কতখানি দূরে কোথায় থাকবে, সেই বাড়ী কলকাতার মধ্যে না কলকাতার আশেপাশে কতখানি দূরত্বে সেই বাড়ী তৈরী হবে, তাদের আমরা উচ্ছেদ করতে পারব সেই সম্পর্কে কোন নির্দেশ কিছু ছিলনা। সেই জন্য এইবারে দ্বিতীয় সংশোধনী বিলটি এনেছি এবং তার মধ্যে সেই ত্রুটিগুলো কিছুটা দূর করেছি। অর্থাৎ যেদিন থেকে তারা ভাড়া নিল সেদিন থেকে বা ১৯৭৬ সালের পর কিম্বা তার আগে যদি বাড়ী তৈরী করে থাকে এবং সেটা যদি ভাড়া দিয়ে থাকে কিম্বা যে কোন উপায়েই সে বাড়ী পাক না কেন, যদি বলে উত্তরাধিকারসূত্রে পেয়েছি কিম্বা দান হিসাবে পেয়েছি আমি তো বাড়ী তৈরী করিনি - এই সব ত্রুটিগুলি দূর করার জন্য বিধানসভায় বিলটি উত্থাপন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যাপার্টমেন্ট বলতে কি বোঝায় তার একটা ডেফিনিসান আমরা দিয়েছি। ফ্যামিলির ডেফিনিসানও দিয়েছি এবং রিজনেবল ডিসট্যানস বলতে কি বোঝায় সেটাও পরিস্কার করে দিয়েছি। সরকারী আবাসনে, ফ্ল্যাটের সমস্ত সুযোগ সুবিধা নিয়ে এবং কম ভাড়ার সুযোগ নিয়ে নিজেরা বাড়ী তৈরী করে সেই বাড়ীকে অন্যভাবে ব্যবহার করছে অর্থাৎ সেখানে ভাড়াটে রেখে দিচ্ছে এবং সেখান থেকে প্রফিটিয়ারিং করছে সেটাকে বন্ধ করার জন্য আমি এই সংশোধনী বিলটি এনেছি। তার জন্য অজুহাত নিয়ে কোর্টের আশ্রয় নিয়েছিল সেই ত্রুটিগুলি, ফাঁকগুলি বন্ধ করার জন্য এই সংশোধনী বিলটি এনেছি। এর আগের সংশোধনী বিলটি আপনারা সকলেই গ্রহণ করেছিলেন এবং যে উদ্দেশ্যে নিয়ে আমি বিলটি সেবারে এনেছিলাম তাতে আপনারা সকলেই একমত হয়েছিলেন এবং সেই সাধু উদ্দেশ্যের প্রতি আপনারা সমর্থন জানিয়েছিলেন। সেই আইনের ফাঁক, দূর্বলতার সুযোগ নিয়ে যে সমস্ত ব্যক্তি সরকারী আবাসন থেকে প্রফিট করছে মুনাফা লুঠছে সেটাকে বন্ধ করার জন্য এই বিলটি এনেছি। আমি আশা করব আপনারা গতবারের মত এবারেও আমার এই সংশোধনী বিলটির প্রতি সমর্থন জানাবেন।

[ 3-10 – 3-20 p.m.]

**শ্রী বলাই লাল দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্তমন্ত্রী মহাশয় আজ যে বিল এনেছেন) দি ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট প্রেমিসেস (টেনেনসি রেগুলেশান) (সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮০, এই বিলটি যদিও খুবই ছোট বিল কিন্তু খুবই গুরুত্বপূর্ণ, বিলটিকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার আমরা দেখেছি,বারবার এই বিলটির সংশোধন আনতে হচ্ছে। গত অধিবেশনেও সংশোধনী আনতে হয়েছিল, এবারেও আনতে হল। গতবার যখন এই বিলটি আনা হয়েছিল তখন আমাদের পার্টির পক্ষ থেকে আমারা বলেছিলাম, ভাড়াটিয়া, যারা ভাড়া বাকি রেখেছে — সেখানে ছিল যারা দুস্থ তাদের ৫০ ভাগ কমিয়েদেবেন, ২৫ ভাগ এককালীন দেবেন এবং বাকিটা কিস্তিতে দিতে হবে। তখন আমরা বলেছিলাম, এই বিলের মধ্যে ত্রুটি থেকে যাচ্ছে, যারা ভাড়া দেবে না তাদের উচ্ছেদ করবার কি ব্যবস্থা আছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলুন। তখন মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, এটা এ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপার, এটা আমরা করে নেব। কিন্তু আবার আমরা দেখছি তাঁকে সেই বিষয়েই সংশোধনী আনতে হচ্ছে। ১৯৭৬ সালে মূল আইনে প্রকৃত প্রস্তাবে দেখা যাচ্ছে সাধরণ ভাড়াটিয়া আইনে উচ্ছেদের যে ব্যবস্থা আছে তাতে উচ্ছেদের কোন বাধ্যতামূলক ব্যবস্থা ছিল না। সেখানে নিজের কোন শর্ত যদি ভঙ্গ করে, নিজে বাড়ী করে, অন্যাকে যদি ভাড়া দেয়, যদি ভাড়া নেওয়া বাড়ী নিয়ে কোন প্রফিটেবল বিজনেস করে তাহলে তাকে বাধ্যতামূলকভাবে উচ্ছেদ করবার কোন ব্যবস্থা ছিল না। আমরা এ বিষয়ে তখনই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম কিন্তু তখন তিনি কিছুই করেন নি, এবারে দেখছি কতকগুলি সংশোধনী এনে সেই ত্রুটিগুলি সংশোধনের চেষ্টা করছেন। বিভিন্ন যে হাউসিং এষ্টেট আছে সেগুলি সম্বন্ধে আমাদের কাছে এমন রিপোর্টও আছে যে সেখানে কিছু লোক শুধু সরকারী ভবন ভাড়াই দেয় না, কোন কোন বাড়ী সমাজবিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে ছোট, বড় সরকারী কর্মচারী এমন কি এম্ এম.এল.এ প্রভৃতি দায়ীত্বপূর্ণ পদের ব্যক্তিরাও বহু জায়গায় বৎসরের পর বৎসর ধরে দখল করে রেখে দিয়েছে এবং নিজেরা না থেকে সেই বাড়ীগুলি অন্যকে ভাড়া দিয়েছেন। স্যার, যেখানে আবাসন সমস্যা এত জটিল, যেখানে লক্ষ লক্ষ গৃহহারা হয়ে রয়েছেন সেখানে আমরা দেখছি দিনের পর দিন এইভাবে কেউ কেউ বাড়ী দখল করে রেখে দিয়েছেন। যেখানে এগুলির ভাড়া ৩০/৩৫ টাকা সেখানে ১০০ টাকায় সেই বাড়ীগুলি ভাড়া দেওয়া হয়েছে এমন সংবাদও আছে। পাম এভিনিউ এবং ট্যাংরা প্রভৃতি যে সমস্ত জায়গায় হাউসিং এস্টেটের বাড়ী আছে বা অন্যান্য জায়গায় হাউসিং এস্টেটের যে সমস্ত বাড়ী আছে সেখান থেকে এই সমস্ত অভিযোগ আমাদের কাছে এসেছে। মাননীয় মন্ত্রী মহাশয় এগুলি যদি তদন্ত করে দেখেন তাহলে দেখতে পাবেন সেখানে বাড়ীতে ভাড়াটে বসানো হয়েছে— যাঁর নামে বাড়ী তিনি হয়ত দূর মফঃস্বল শহরের কোন স্কুল বা কলেজে শিক্ষকতা করেন এবং নিজ বাড়ীতে বাস করেন অথচ এখানে পরিচিত কোন লোককে বাড়ীটি ভাড়া দিয়ে রেখেছেন এবং তার কাছ থেকে ভাড়া আদায় করছেন। ১৯৭৬ সালের মূল আইনে উচ্ছেদ বাধ্যতামূলক ছিল না বলেই এইরকম অবস্থা হয়েছে এবং আইনের ফাঁকে উচ্ছেদ বন্ধ করার জন্য অনেক মামলা মকদ্দমা চলছে। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮০ সালে এই আইনের সংশোধন আনলেন কিন্তু সেখানেও ত্রুটি থেকে গেল। স্যার, আমি বলতে পারি ৩০/৩৫ টাকা ভাড়া, সেটাও আদায় হয় না ভাড়াটিয়ারা দুস্থ বলে তা নয়, আমি মনে করি সেখানে ভাড়া আদায়ের ব্যাপারে হাউসিং বোর্ডের ত্রুটিবিচ্যুতি আছে, অবহেলা আছে, নিয়ন্ত্রনের অভাব আছে এবং তার ফলেই ভাড়া বাকি পড়ে যায়। আমরা জানি একটি বাড়ী পেতে গেলে লোককে দীর্ঘদিন অপেক্ষা করতে হয়, নানানভাবে তদ্বির করতে হয় এবং সেখানে এক, দুই বা চার বছর অপেক্ষা করার পর তারা বাড়ী পায়। এই অবস্থায় আমি মনে করি তাদের ভাড়া বাকি পড়ার পেছনে তাদের দোষের চেয়ে আবাসন বোর্ডেরই দোষ বেশী। আমরা দেখেছি, এমন অনেক লোক আছেন যারা নানান তদ্বির করে বাড়ী পেয়েছেন আবাসন বিভাগের লোকরা তার

কাছে ভাড়া আদায় করতেই যান না। স্যার, আবাসন বিভাগের বাড়ীর সংখ্যা ৫০ হাজারের মত হবে। আমরা জানি, আবাসন সমস্যা পশ্চিমবঙ্গে কি ভয়ঙ্কর। লক্ষ লক্ষ বা কোটি কোটি মানুষ গৃহের সমস্যায় ভূগছেন। একখানি ঘর তারা যোগাড় করতে পারছেন না। একখানি বেসরকারী বাড়ী আজকাল ৪/৫ হাজার টাকা সেলামী দিয়ে নিতে হয়। আবাসনের সমস্যা কি ভয়ঙ্কর সেটা আমরা বারবার বলেছি, মন্ত্রী মহাশয়ও সেটা জানেন।

**[ 3-20 – 3-30 p.m.]**

সেজন্য আমার মনে হয় যে বিল তিনি এনেছেন তাতে পরিষ্কারভাবে বলেছেন যে সরকারী ভবনের কোন ভাড়াটিয়া পরবর্ত্তীকালে — অবশ্য এই বিষয়ে অমলবাবু একটা এ্যামেন্ডমেন্ট এনেছেন, আমি সেটাকে সমর্থন করছি— সরকারী ভবন হইতে কোন যুক্তিসঙ্গত দূরত্বে— মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ২৫ কিলোমিটারের মধ্যে, এটা সমর্থনযোগ্য। কারণ আগে এই সব ছিল না, এই আইনে ক্রুটি ছিল — নিজের নামে বা তার পরিবারের কোন ব্যক্তির নামে একটা বাড়ি নির্মান অথবা অর্জন— এই যে অর্জন কথা যেটা বললেন, বাই গিফট পান অথবা উত্তরাধিকার সূত্রে পান বা খরিদ করেন এই প্রসঙ্গে ক্রুটি ছিল। এই ক্রুটিগুলি সংশোধন করেছেন, কাজেই এটা সমর্থনযোগ্য। এই যে অর্জন করেন, যে কোন পক্ষ অর্জন করেন অথবা সরকারী ভবন বণ্টনে অর্থাৎ যে ফ্ল্যাট তাকে এ্যালট করা হবে, সেইদিন থেকে অর্থাৎ তিনি বলতে চাইছেন যে ১৯৭৬ সালে যখন আইন পাশ হয়েছে সেই সময় থেকে অথবা তার পূর্ব থেকে যারা ঘর করেছেন অথবা যারা ঘর করে ভাড়া দিয়েছেন কিম্বা কোন উপায়ে তিনি ঘরটা অর্জন করেছেন, সেই সময় থেকে এই সরকারী ভবন এই দূরত্বের মধ্যে তার নিজের নামে বা তার পরিবারের নামে বা কোন ব্যক্তির নামে কোন বাড়ি বা কোন কক্ষের মালিক হন বা মালিক ছিলেন, সেই ভাড়াটিয়ার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবার জন্য সরকার উচ্ছেদ করার ক্ষমতা নিতে চাইছেন। এই যে বিল আনা হয়েছে, এই সম্পর্কে গত অধিবেশনে আমরা বলেছিলাম। কিন্তু তখন মাননীয় মন্ত্রী মহাশয় কোন গুরুত্ব দেননি। আজকে তিনি এই বিল এনেছেন এবং আমরা এটা গুরুত্ব সহকারে ভাবছি এবং এটা সমর্থন করছি। কিন্তু ১৯৭৬ সালের যে আইন ছিল তার মধ্যে যে অধিকার ছিল, যে ক্ষমতা ছিল সেটা প্রয়োগ করতে পারেন নি। আজকে তাকে এই যে অধিকার দেওয়া হচ্ছে সেটা প্রয়োগ করতে পারা যাবে কিনা তাতে সন্দেহ আছে। কারণ আবাসন বিভাগ যে ভাবে কাজকর্ম চালাচ্ছেন তাতে এই সন্দেহ থেকে যাচ্ছে। সে জন্য তাঁর কাছে আমার বক্তব্য যে আপনি ভালভাবে এটা প্রয়োগ করুন এবং অবাঞ্ছিত ব্যক্তি যারা এই ঘরগুলি অধিকার করে বসে আছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন এবং লক্ষ লক্ষ মানুষ যারা গৃহহারা হয়ে আছে তাদের জন্য বিশেষ সক্রিয় ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। এই সঙ্গে আর একটি বিষয়ে উল্লেখ করতে চাই। আমি জানি, অনেক অভিযোগ এসেছে যে সরকারী ফ্ল্যাটের জন্য যে সমস্ত নিয়ম কানুন আছে, সেই পদ্ধতিতে তারা ফ্ল্যাট কিনে নিচ্ছে এবং আবার সেই ফ্ল্যাটগুলি কালোবাজারীদের বিক্রয় করে দিচ্ছে। সেই সম্পর্কেও একটা বিল আনা দরকার। কাজেই আপনি একটা সর্বাত্মক বিল আনুন। কারণ এই যে বাড়ি আপনি বিক্রয় করছেন, এগুলি কালোবাজারীদের হাতে চলে যাচ্ছে। কাজেই এগুলিও বন্ধ করা দরকার। কারণ আপনি বাড়ি তৈরী করবেন এবং সেগুলি কালোবাজারীদের হাতে চলে যাবে, এটা ঠিক নয়। সে জন্য মন্ত্রী মহাশয়কে বলবো যে আবাসনের এই ঘরগুলি যাতে ভালভাবে নিয়ন্ত্রন করতে পারেন, সুব্যবস্থার মধ্যে আনতে পারেন সেই চেষ্টা করুন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দি ওয়েষ্টবেঙ্গল হাউজিং বোর্ড এ্যামেন্ডমেন্ট বিল,১৯৮০, যে সংশোধনী আনা হয়েছে তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। সমর্থন করতে

গিয়ে দু একটি কথা এসে পড়ে। এই সব সরকারী বাড়িতে যাদের ভাড়া দেওয়া হয় এবং সেখানে যারা আছেন, অতীত থেকেই একটা দুর্নীতি এবং তার মধ্যে দিয়ে একটা বিরাট চক্র কাজ করেছে। স্বাভাবিক ভাবেই আমাদের মন্ত্রী মহাশয় অত্যন্ত যোগ্যতার সঙ্গে যখন এটা ধরেছেন— সেই সরায়েব মধ্যে অনেক ভূত থেকে গেছে, যার ফলে এখানে এই সরকারী যে সমস্ত ব্যবস্থাগুলো রয়েছে বাড়ি ইত্যাদির মধ্যে অনেক রকম কারচুপি, নানা রকম দুর্নীতির বাসা রয়েছে। এই সংশোধনী যেটা এসেছে, তার ফাঁক দিয়েও পুরাণ কিছু বাদ থেকে যাচ্ছে। তার ফলে সেই মামলার প্রশ্ন আসছে। এখানে বলা হয়েছে ২৫ কিলোমিটারের মধ্যে যদি কারোর বাড়ি থাকে তাহলে তাকে উচ্ছেদ করা হবে। শুধু বাড়ি বললেই তো হবে না, তার স্ট্রাকচার কি বকম, কুড়ে ঘর কি না, ভ্যালুয়েশন কি, এই সব ব্যাখ্যা যদি না থাকে তাহলে ভবিষ্যতে সেটা নিয়ে অসুবিধার সৃষ্টি হতে পারে। তাছাড়া এখানে আছে একজনের বাড়ি থাকলে বা বাড়ি করলে তিনি সরকারী বাড়ি পাবেন না বা ভাড়া নিতে পারবেন না। কিন্তু যারা আগে থেকে ভাডা নিয়ে আছেন, তারা সেই বাড়ি সাবলেট করে কি ভাবে ব্যবস্থা করছেন, সেটা সকলেই জানেন। এটা অতীতে যারা করে গেছেন, তারা ভাল কাজ করেন নি। এই ভাবে তারা সমস্ত দেশটাকে দুর্নীতির মধ্যে ডুবিয়ে দিয়ে গেছেন। যারা ভাড়া বসিয়েছেন নিজের নামে বাড়ি নিয়ে এল.আই জি., এম আই.জি.তে তারা সাধারণ কর্মচারী মানুষ নয়। এমন কি সরকারী কর্মচারী সরকারী আবাসন নিয়ে সেই ফ্ল্যাট ভাড়া দিয়েছে, এই রকম ভূরি ভূরি দৃষ্টান্ত আমার কাছে আছে। আমি একটা ঘটনা বলছি এস.জে.১৪, পশ্চিম ববিষায় যে হাউজিং এস্টেট আছে সেখানে যাদের নামে বাড়ি আছে, তারা যে ভাবে সেলামী নিয়ে সাবলেট করে রেখেছে আমি বলছি উনি এই সংশোধনী এনে কিছু করতে চাইছেন, কিন্তু যে বাস্তুঘুঘু রয়েছে শুধু তাই নয় তাদের সঙ্গে আমলাদের একটা চক্রও জড়িত রয়েছে। যারা সরকারী কর্মচারী ছিল, বর্তমানে চাকরি গেছে, তাদের চাকরি নেই ঐ গোবিন্দ নস্কর মহাশয়ের প্রাইভেট সেক্রেটারী, তার বর্তমানে চাকরি নেই, তিনি সেই ফ্ল্যাট তিন বার সেলামী নিয়ে বিক্রি করেছেন, এই ব্যাপারটা আমি তথ্য দিয়ে প্রমান করতে পারি। এখনও এই ঘটনা চলছে। তালিকা বাড়াতে চাই না, কারণ সময় কম। আমি বলছি, এই ভাবে যে কারবারগুলো চলছে, শুধু তো নিজে বাড়ি করলে যদি সে কোন সরকারী ফ্ল্যাটে থাকে তাহলে তা ছেড়ে দিতে হবে, এটা নয়। এই সরকারী ফ্ল্যাট নিয়ে কি সাংঘাতিক দুর্নীতি, অব্যবস্থা চলছে এবং এটা এখনও চলছে। এইগুলো আরও আরও বেশী ভাবে দেখা দরকার। আমি মন্ত্রী মহাশয়কে বলবো, ৩০/৩২ বছরে এরা যে দুর্নীতির চক্র তৈরী করে দিয়ে গেছেন, সেই পাপকে একদিনে দূর করা যাবে না। ধরুন এ্যালটমেন্ট কমিটি আপনার ফ্ল্যাট এ্যালটমেন্ট করেছে, কিন্তু এমন একটা আমলার চক্র আছে, যাদের আপনি পয়সা না দিলে আপনাকে এমন একটা জায়গায় ফ্ল্যাট দেবে, যে আপনি সেটা নিতে পারবেন না। সুতরাং আপনাকে ঘুষ দিয়ে সেই আবাসনের মধ্যে ভালভাবে যেতে হয়। এই সব দুর্নীতির ব্যাপার আছে, এই গুলো কিন্তু একদিনে হয়নি। এইগুলা তাদেরই সৃষ্টি, এই সব জঞ্জাল যদি সাফ করতে হয়, আমি বলবো,— কলাই বাবুও বলেছেন, আমরা খুব খুসী এই যে সংশোধনী আনা হয়েছে, কিন্তু এই ব্যাপারে একটা কমপ্রিহেনসিভ আইন হওয়ার দরকার আছে।

[ 3-30 – 4-00 p.m.]

(including adjournment)

তা না হলে ঐ সব কায়েমী স্বার্থের বাস্তুঘুঘুর দল এখনো দেশের মধ্যে রয়েছে, তারা দেশ থেকে চলে যাচ্ছে না, তারা এটাকে বানচাল করে দিতে চাইবে। সেই সঙ্গে তাদের যারা লালন পালন করছে তারা চাইবে যাতে কোন রকম ভাল কাজ এই সরকার না করতে পারে। সেই কারণে আমি অমল বাবুর সংশোধনী-সহ এই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি। সেই সঙ্গে আমি বলছি, এই সব ক্ষেত্রে

আরো গভীরে যাওয়া দরকার। শুধু মাত্র যারা নিজেদের বাড়ী থাকা সত্ত্বেও ফ্ল্যাট বাড়ী অল্প পয়সায় ভাড়া নিয়ে বাস করছে, আর নিজেদের বাড়ী ভাড়া দিয়ে ব্যবসা করছে তাদের ক্ষেত্রেই এটা সীমাবদ্ধ রাখলেই চলবে না। যারা ফ্ল্যাট বাড়ী ভাড়া নিয়ে সাব-লেট করে ব্যবসা করছে তাদের ক্ষেত্রেও ব্যবস্থা অবলম্বন করতে হবে। সেই সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে ফ্ল্যাট বাড়ী এ্যালোটমেন্টের ব্যাপারে যে চক্র দুর্নীতি চালাচ্ছে তাদের দিকেও লক্ষ্য রাখতে হবে। এই কয়টি কথা বলে এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** সভার কাজ বিকাল ৪-টা পর্যন্ত মুলতবী রইল। আমরা আবার ৪-টার সময়ে মিলিত হব।

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

[ 4-00 – 4-10 p.m.]

(After adjournment)

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ার বালিটিকুরি হাসপাতালের মেডিক্যাল ওয়ার্ডের সমস্ত রোগীরা একটি আবেদন পাঠিয়েছেন সবাই সই করে। তারা অধিকাংশ বেডেবে রোগী। এই দেখুন মোটা চাল ( মিঃ স্পীকারকে কিছু চাল দূর থেকে দেখানো হইল) গত ২৫ তারিখ থেকে দেওয়া হচ্ছে। তাই তারা ঠিক করেছেন আর খাদ্য গ্রহণ করবেন না। ২৭ তারিখ থেকে তারা গ্রহণ করছেন না। এই ধরনের মোটা চাল সমস্ত বেডের রোগীদের দেওয়া হচ্ছে। আমি মাননীয় শ্রমমন্ত্রী ও স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অফ ইনফরমেশন। গত পরশুদিন মাননীয় খাদ্যমন্ত্রী শ্রী সুধীন কুমার বক্তব্য রাখবার সময়ে কয়লার ব্যাপারে একটি মন্তব্য করেছিলেন। আমি দেখতে পাচ্ছি , কোল ইন্ডিয়া লিমিটেডের জেনারেল ম্যানেজার (সেলস) শ্রী বিজয় কানুনগো এক প্রেস কনফারেন্সে বলেছেন ৫টি জায়গায় কয়লার ডাম্প তৈরী করা হয়েছে এবং সেখান থেকে কয়লা নিতে ডিলারদের ভয় দেখানো হচ্ছে। বলা হচ্ছে, ওখান থেকে যদি কয়লা নাও তাহলে তোমাদের ডিলারশিপ ক্যানসেল করা হবে। একটা কৃত্রিম উপায়ে কয়লা সংকট সৃষ্টি করা হচ্ছে। মাননীয় মন্ত্রী সুধীন কুমারই এরজন্য দায়ী, তাঁরই জন্য এই অবস্থা।

**মিঃ স্পিকার :** একই পার্টির কতজন সদস্য বলবেন? এইগুলি যদি আগে থেকে ইনফর্ম করেন তাহলে আমার পক্ষে সুবিধা হয়। আমি হয়রান হচ্ছি আপনার পার্টির সদস্যদের জন্য।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আপনাকে ধন্যবাদ। কোল ইন্ডিয়ার জেনারেল ম্যানেজারের সঙ্গে কথা বলার সুযোগ পেয়েছিলাম বলে এই কথাগুলি আপনাকে বললাম। কয়লা প্রচুর আছে এবং তারজন্য সরকারই দায়ী।

**মিঃ স্পীকার :** যার যখন ইচ্ছা হবে বলবেন এই রকম মানসিকতা নিয়ে যদি সদস্যরা কাজ করেন তাহলে আমার পক্ষে হাউসের কাজ চালানো সম্ভব নয়। কয়লার উপর একদিন স্টেটমেন্ট হবে। যাইহোক, এখন কার্য্য উপদেষ্টা কমিটির সিদ্ধান্ত হচ্ছে, আজকে দেড় ঘন্টা বন্যার উপর আলোচনা হবে। আজকে যে সময়টা নির্দিষ্ট আছে সেটা পরিবর্তন করার অধিকার আমাকে দিয়েছেন। আমি আপনাদের বলছি, যে সময়টা আছে সেটা অর্ধেক করে না দিলে চলবে না। কারন, এমনিতেই ৩ ঘন্টা আছে মানে ৭টা আর দেড় ঘন্টা মানে সাড়ে ৮টা হয়ে যাবে। সেই জন্য এটা কমিয়ে দেওয়া দরকার।

আজকে যে বিলগুলি আছে, মোটামুটি বিরোধীতা নেই। সুতরাং আলোচনা দীর্ঘ না করে সময়টা কমিয়ে দিতে পারি। সেইজন্য বক্তব্য সংক্ষেপে করতে বলছি।

**श्री मनोहर टिर्के** :- माननीय अध्यक्ष महोदय, माननीय पुर्त मंन्त्री ने जो संशोधन विधेयक सदनके सामने उपस्थित किया है, मैं उस विधेयक का समर्थन करता हुं, स्वागत करता हुं। इसका कारण यह है कि आवासके लिए घर की समस्या वड़ी जटिल है इस समस्या के समाधान के लिए मंन्त्री महोदय ने इस विधेयक मे पुर्ण चेष्टा की है। सरकारी वास भवनो की जो लौग किराये पर ले रखे है और उसका उपयोग आपने निवास के लिए नही करते है दुसरो को मोड़ पर दे रखा हैं। या आपना नीजी भवन रहते है। उसे माड़े पर देकर सरकारी भवनों में निवास करते है, उन्हे ईस विधेयक के पास होने पर उच्छेद कर दिया जायगा। इस सराहनीय द्वारा दम के असहाय ओर गरीव लोगो को जीनके पास रहने के लिये घर नेही हें, उन्हे रहने के लिये घर मिलने के सुविधा होगी। मन्त्री महोदय के इस प्रयास को में सराहना करना हुं।

मैं माननीय मन्त्री महोदय से उनुरोध करुंगा कि जो लोग गैर कानुनी ढंग से नियास उरने है, उनको उच्छेद करने में लड़ाई करे। उनको वे दखल करने के लिये कदम उठाना होगा।

ईसके साथही साथ मे कहना चाहता हुं कि धरो की समस्या केवल कलकत्ता शहर मे ही नही हैं। और जिला स्तर के यो शहर हे, वहाँ पर भी रहने के लिए घरो की वहुत वड़ी समस्या हैं। इसलिए मे माननीय मन्त्री महोदय से उनुरोध करुगा कि वे इनरशहरी की ओर भी ध्यान दे और उन शहरो में भी आवास के लिए गृह निर्माण करे नाकि वहाँ के लोगो के रहने की समस्या की दुर किया जा सके। दूसरी समस्या की तरह आज रहने के लिए घर की समस्या वड़ी भयावह हें।

ईन शादी के साथ मे माननीय मन्त्रीने जो संशोधन निधेयक हे, उसका पुर्ण समर्थन करता हुँ ---- स्वागत करता हुँ।

**শ্রী সেখ ইমাজুদ্দীন :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট প্রেমিসেস (টেনেনসি রেগুলেসন) (সেকেন্ড এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ বিল আলোচনা হল এবং আলোচনার কিছু কিছু শুনলাম। এর আগে আলোচনা হয়েছে, মাননীয় আবাসন দপ্তরের মন্ত্রী কিছুদিন আগে ক্ষোভ করে বলেছিলেন ঘরের এত সমস্যা কলকাতা এবং তার সুর্বাদে যে তিনি নাকি ভয়ে তাঁর শ্বশুরবাড়ীতে যেতে পারেন না যদি সেখানে কেউ তাঁর কাছে ঘর চেয়ে বসে, এ খবরটা কাগজেও বেরিয়েছিল, কাজেই এটা খুবই জটিল সমস্যা। তিনি সেই জটিলতা মুক্ত করার জন্য সচেষ্ট হয়েছেন এবং সেইজন্যই এই বিল এনেছেন। দেখা যাচ্ছে অনেক সরকারী কর্মচারী সরকারী ঘর ভাড়া নেয় নিজের বাড়ী থাকা সত্ত্বেও। অল্প টাকায় সরকারী বাড়ী ভাড়া নিয়ে নিজেদের বাড়ী ভাড়া দিয়ে তারা কিছু ইনকামের চেষ্টা করে। তিনি সেই সমস্যার সমাধান করতে চেয়েছেন, তবে খুব বেশী সমাধান করতে পারবেন বলে মনে হয় না, তিনি বাধাপ্রাপ্ত হবেন। অনেক জটিলতার সৃষ্টি হবে। আপনারা জানেন পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারীরা অনেকে আজকাল কো-অর্ডিনেশন করেন সরকারী সুযোগ সুবিধা আদায়ের জন্য, তাদের গায়ে হাত পড়বে না কাজেই এই কাজ করতে গেলে হয়ত দেখা যাবে যে, যেসব কর্মচারী হয়ত কংগ্রেসের সংগঠন ফেডারেশন করেন তাদের গায়ে হাত পড়ে যাবে। তাঁরা

যদি বিলের মধ্যে রিজেনেবল ডিসট্যান্সের কথা বলতেন, অর্থাৎ যাদের বাড়ী রিজেনেবল ডিসট্যান্সের মধ্যে হবে তাঁরা সরকারী বাড়ী পাবেন না।

[4.10 - 4.20 p.m.]

রেজিনিবেল ডিসটেন্সের ডেফিনেশান নিয়ে অনেক তর্ক বিতর্ক হবে। তিনি বলেছেন ২৫ কিলোমিটার ধরতে হবে। দেখা যাবে বামফ্রন্ট সরকারের সমর্থক কিছু সরকারী কর্মচারী ১০ মাইলের মধ্যে নিজে বাড়ী করে সেই বাড়ী ভাড়া দিয়ে সরকারী বাড়ীতে কম পয়সার থাকলো আর বামফ্রন্ট সরকারের নীতিতে বিশ্বাসী নয় এইরকম যারা সরকারী কর্মচারী তারা ১০ মাইলের মধ্যে বাড়ী করলে তাদের উপর অত্যাচার হবে। কাজেই যে বিল আনা হয়েছে সেই বিলের মূল উদ্দেশ্য সম্বন্ধে আমি ভিন্ন মত পোষণ করছি না কিন্তু এই বিষয়টা নিয়ে আগে থাকতে সাবধান হওয়া উচিত কেননা এটা নিয়ে জটিলতার সৃষ্টি হতে পারে। অমলেন্দ্র রায় মহাশয় যে এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন তা জনতা দলের সদস্য বলাইবাবু সমর্থন করলেন কিন্তু আমি এই সম্পর্কে ২।১টি কথা বলছি। বিলে যেখানে এ্যাপার্টমেন্টের ব্যাপারে গিফটের কথা বলা আছে সেখানে বাই পারচেজ এই কথাটা রাখতে হবে। যদি কেউ দান করে তার ছেলের নামে সেইক্ষেত্রে কি হবে? গিফট কথাটাই আমার কোন আপত্তি নেই সেখানে নিজেরা থাকতে পারে, এক্সচেঞ্জ থাকতে পারে কিন্তু একটা মারাত্মক কথা এর মধ্যে জুড়ে দিয়েছেন যার ব্যাখ্যা নানারকম হতে পারে। এইভাবে এইখানে একটা ফুটো রেখে দিয়েছেন যেটার ব্যাখ্যা লিগ্যাল প্র্যাকটিশনার নানা ভাবে করবেন। তিনি বলেছেন এক্সচেঞ্জ আর আদারওয়াইস - এই আদারওয়াইস কথাটার নানারকম ব্যাখ্যা হতে পারে। এই সম্বন্ধে একটু ভাবনা চিন্তা করবেন এবং এটা একটু স্পষ্ট করে লিখে দিন, তা না হলে পরে আবার এ্যামেণ্ডমেন্ট আনতে হবে যেমন পঞ্চায়েতের ক্ষেত্রে বারবার এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন। সুতরাং এই আদারওয়াইস কথাটার বাদ দেওয়া উচিত। ১৯৭৬ সালের যে আছে তাকে সংশোধন করে একটা বিল নিয়ে আসবেন। এই রকম একটা ভেগ টার্ম রাখা ঠিক নয়। গিফটের মানে এমনও হতে পারে যেটা লাইফ টাইম গিফট হতে পারে যে আমি যতদিন বাঁচবো ততদিন আমার তারপর অন্যের হবে। সুতরাং এইসব ক্ষেত্রে একটা জটিলতার সৃষ্টি হতে পারে। সেইজন্য বলছি আদারওয়াইস গিফট এই কথাটা বাদ দেওয়া হোক। কলকাতা এবং শহরতলীতে সরকারী বাড়ী সংগ্রহের জন্য হাজার হাজার দরখাস্ত তাঁর দপ্তরে যাচ্ছে যা নিয়ে তিনি খুব বিব্রত বোধ করছেন। আমরা এম. এল. এ অনেক কষ্টে একটা ঘরে ২।৩ জন করে আছি। অনেক এম. এল. এ. কে দীর্ঘদিন এখানে থাকতে হয় কিন্তু তারা কোন সরকারী বাড়ী এখানে পান না। এ সম্পর্কে একটা ব্যবস্থা করা দরকার। কিছুদিন আগে দেখা গেল সিমেন্ট কেলেঙ্কারী নিয়ে মন্ত্রীর বিরুদ্ধে একজন সরকারী কর্মচারী মন্ত্রীর বিরুদ্ধে কিনা রটালেন। কিন্তু এখানে যে বিল আনছেন এটা যদি বাস্তবে প্রয়োগ করতে হয় তাহলে হাজার হাজার সরকারী কর্মচারীর বিরুদ্ধে আপনাকে যেতে হবে। কিন্তু তা কি আপনি পারবেন না কাগজে থেকে যাবে। এই বলে আমি শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে বিল এনেছেন সেই বিলটি একটা ফাঁক পূরণ করবার জন্য এনেছেন। সেইজন্য এই বিলকে সমর্থন করা ছাড়া উপায় নেই। কিন্তু এই ফাঁক পূরণের যে চেষ্টা করেছেন তাতেও ফাঁক থেকে যাচ্ছে। আপনি রিজিনিব্যেল ডিসটেন্স করেছেন ২৫ কিলোমিটার পর্যন্ত হবে। কিন্তু সেটা কে ঠিক করবেন? টালিগঞ্জে থেকে এখানে আসতে গেলে দেড় ঘন্টা লাগে আবার আদল থেকে আসতে গেলে ৪৫ মিনিটে আসা যায়। সুতরাং ট্রান্সপোর্টের সঙ্গে রিজিনেব্যাল ডিসটেন্স জড়িত। সেইজন্য সেইগুলি ঠিকভাবে বিচার না করলে খানিকটা ভেগ থেকে যাচ্ছে। তাছাড়া ফ্যামিলির যে ডেফিনেশান করছেন ফ্যামিলির যেকোন লোক ফ্যামিলি মেম্বার এ্যাডাল্ট যদি হয় ডিপেন্টডেন্ট যদি হয় তাহলে এগুলি ভেরিফাই করা খুব শক্ত।

কোন ক্রাইটরিয়ান কোন অথরিটি এগুলি ঠিক করবে? ফ্ল্যাট কমিটি যে আছে সে সম্পর্কে আমাদের আস্থা ক্রমশঃ কমে যাচ্ছে। কারণ আমরা যখন কোন ফ্ল্যাটের কথা বলি তখন শোনা যায় যে সেই ফ্ল্যাট নেই কিন্তু আমরা দেখতে পাই কতগুলি ফ্ল্যাটে তালা দেওয়া আছে। এই যদি সরকারী কর্মচারী অফিসার সেই ফ্ল্যাট ছাড়বেন সেই ফ্ল্যাট ভোগ করবেন কে ? শতকরা ২৫টি ফ্ল্যাট সরকারী কর্মচারী নিলেও সেগুলি ১।২ হাত পর্যন্ত পরিবর্তন হয়ে গেছে। অর্থাৎ যদি অনুসন্ধান করে দেখেন তাহলে দেখবেন অরিজিন্যালি যাকে এ্যালট করা হয়েছিল তিনি নেই, তিনি হয়ত অন্য বাড়ীভাড়া করে চলে গেছেন। সেইজন্য এটাকে স্ক্রিন করার কোন ব্যবস্থা নেই। আমি সরকারী উকিল হিসাবে এই ফ্ল্যাটের বহু মামলা করে দেখেছি যে সেই লোক নেই। ২।৪ হাত বদল হয়ে গেছে। ফলে ভাড়া এরিয়ার পড়েছে। এগুলিকে যদি স্ক্রিন না করতে পারেন তাহলে আইন করে ফাঁক পূরণ করা যাবে না। আজকে সরকারী ফ্ল্যাট যেভাবে দেওয়া হচ্ছে এই আবাসন ওই নামে থাকবে, তিনি হয়ত চলে যাবেন, ওই সব ফ্ল্যাটের নাম টাকা দিয়ে পরিবর্তন করা হচ্ছে। আমরা জানি যে ফ্ল্যাট খালি পড়ে আছে, তালা দেওয়া আছে, অথচ সরকার থেকে বলা হচ্ছে ফ্ল্যাট নেই কিন্তু সেই ফ্ল্যাট অপরের নামে কেয়ারটেকারকে টাকা দিয়ে ভাড়া দেওয়া হয়েছে। অতএব এ্যালটমেন্টের সময় যদি ভাল করে অনুসন্ধান না করেন এবং যাঁকে এ্যালট করবেন তিনি যদি সৎ না হন তাহলে এরকম আইন এনে ফাঁক পূরণ করা যাবে না। সেইজন্য আমি অনুরোধ করছি কিছু এ্যাকটিভ স্কীম আপনাকে রাখতে হবে এবং তবেই এই এ্যামেন্ডমেন্টের মূল্য হবে। আগে যে ফাঁক ছিল সেটা পূরণ করা হয়েছে এবং সেইজনাই আমি এই বিল সমর্থন করছি।

[4.20 - 4.30 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুসকিল হল মাননীয় সদস্যরা যে সমস্ত বক্তব্য রেখেছেন তার বেশীরভাগই দেখছি অপ্রাসংগিক কিংবা ধান ভাঙ্গতে শিবের গীত গেয়েছেন। বলাইবাবু অবশ্য সব বিষয়েই বক্তব্য রাখেন তাই এখানে বক্তব্য রেখেছেন। আমি যে সংশোধনী বিল এনেছি সেটা অত্যন্ত সংক্ষিপ্ত কাজেই এতে এত বক্তব্য রাখার প্রয়োজন নেই। আগের সংশোধনী বিলের মধ্যে যে ত্রুটি ছিল সেটা দূর করবার জনাই এই সংশোধনী বিল আমি এনেছি। আগের বিলে দুটি ভাগ ছিল এবং তার একটা হল যে সমস্ত ভাড়াটিয়া ডিফল্টার হয়েছে বা ভাড়া দেয়নি তাদের পাওনা টাকার শতকরা ৫০ ভাগ দিতে হবে এবং সুদ দিতে হবে এবং আমি ক্ষেত্রবিশেষে সেটাকে কমিয়ে শতকরা ২৫ ভাগ করে কিস্তি বাড়িয়ে দিয়েছি। আশ্চর্যের বিষয় উনি সেটাকে নিয়েও বলেছেন। যে সমস্ত ভাড়াটিয়াদের নিজস্ব বাড়ী আছে তাদের সম্বন্ধে আমি এই এ্যামেন্ডমেন্ট এনেছি। কিন্তু উনি এর মধ্যে হাউসিং বোর্ডকে নিয়ে এলেন যার সঙ্গে এই সংশোধনী বিলের কোন সম্পর্ক নেই। মাননীয় সদস্য নিরঞ্জনবাবুর নির্বাচন এলাকা হচ্ছে পশ্চিম বরিষা। তিনি বলেছেন সেখানে কিছু কিছু সরকারী কর্মচারী আছেন যাঁরা নিজের নামে বাড়ী নিয়ে অন্যকে ভাড়া দিয়েছেন। স্যার, ১৯৮০ সালের এপ্রিল মাস থেকে অন্তত ১৫০টি ক্ষেত্রে এরকম বেআইনী কাজ করেছে বলে কিংবা অন্যায়ভাবে বাড়ী ভাড়া দিয়েছে বলে তাদের আমরা উচ্ছেদ করেছি এবং বাড়ীর জন্য যারা দীর্ঘদিনধরে অপেক্ষা করে আছে তাদের মধ্যে সেটা বন্টন করেছি। একথা ঠিক যে এখনও পর্যন্ত আমরা সব কিছু করে উঠতে পারিনি। আর একজন বক্তা বললেন আমাদের হাউসিং ডিপার্টমেন্টের কর্মচারীরা দুর্নীতিপরায়ন। দুর্নীতি আছে, সবটা আমরা দূর করতে পারিনি। ১৯৮০ সালের এপ্রিল মাসে আমি যে সংশোধনী আইন এনেছি তারপর থেকে আপনারা দেখুন যেখানে আমাদের প্রতি মাসে ৯ লক্ষ টাকা ভাড়া আদায় হবার কথা অর্থাৎ যেটা হচ্ছে ডিম্যান্ড সেখানে দেখছি প্রতি মাসে সেই টাকার অংক এসে দাঁড়িয়েছে ১১ লক্ষ টাকায়। এই যে ২ লক্ষ টাকা বেশী আদায় হয় তার কারণ হচ্ছে যারা ডিফলটার যারা অন্যায়ভাবে

বাড়ী দখল করে আছে তারা সেই পুরাণ ভাড়া এবং বকেয়া ভাড়া জমা দিয়েছে এবং সবশুদ্ধ আমাদের ৫৪ লক্ষ টাকা অতিরিক্ত আদায় হয়েছে। ১৯৭৮/৭৯ সালের সঙ্গে যদি তুলনা করেন তাহলে দেখবেন যেখানে ওই বছর ভাড়া আদায় হয়েছিল ৯৮ লক্ষ টাকা ১৯৭৯/৮০ সালের মার্চ মাস অবধি আমরা সেখানে আদায় করেছি ১ কোটি ১৮ লক্ষ টাকা। সুতরাং আমাদের আদায় বাড়ছে, সংশোধনী আইন করে উচ্ছেদ করছি, সেইজন্য বহুক্ষেত্রে বকেয়া ভাড়া জমা দিয়ে যাচ্ছে। এইমাত্র সেদিন রবিবার আমি রাইটার্স বিল্ডিংসে বসে আমার সময় ছিলনা, আমি রবিবারের মধ্যে টাকা শোধ করে দিতে বলেছিলাম, আমার দপ্তর বন্ধ ছিল। আমি স্টেট ম্যানেজার এ্যাসিসটেন্ট সেক্রেটারী তাঁদের সকলকে ডেকে ট্যাংরা হাউসিং স্টেট থেকে ২,৭৩ ২০,০০০ টাকা বকেয়া টাকা আমি নিজে সেখানে বসে থেকে আদায়করে সিকিউরিটি সঙ্গে নিয়ে এবং সোমবারে আবার সিকিউরিটি সঙ্গে নিয়ে সেই দপ্তরে এসে জমা দিই, তাঁরা সেটা ব্যাংকে জমা দেন। এইভাবে আমরা টাকা আদায় করছি। আন্তরিক ভাবে প্রচেষ্টা করছি। তারপর এখানে তো ইমাজুদ্দীন সাহেব সবারই মধ্যে ভূত দেখেন, তিনি কো-অর্ডিনেসন কমিটির কথা বলেছেন। আমি এর আগেও বলেছি কো-অর্ডিনেসন কমিটি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন যে তাঁদের দাবী দাওয়া সংক্রান্ত বিষয় ছাড়া অন্য কোন ব্যাপারে তাঁরা মন্ত্রীদের উপর প্রভাব বিস্তার করতে পারবেন না। নীতি নির্ধারণের ক্ষেত্রে, আমার দপ্তরের নীতি হল যে বে-আইনীভাবে যারা আছে তাদের আমি উচ্ছেদ করব। সে কো-অর্ডিনেশন কমিটির সদস্য হোক ছাই না হোক। এমনও অবস্থা গেছে কো-অর্ডিনেশন কমিটির পক্ষ থেকে কোন কোন বন্ধু আমার কাছে অনুরোধ করেছিলেন যে আপনি অন্ততঃ এই ক্ষেত্রে - যেখানে সে সাবলেট করেছে, যেটা করা উচিত নয়, কিন্তু আমি সেখানে এতটুকু কার্পণ্য করি নি, কোন রকম দয়া দাক্ষিণ্য দেখাইনি, কোন রকম দুর্বলতা দেখাই নি, তাকে আইনানুসারে আমি উচ্ছেদ করেছি। কো-অর্ডিনেশন কমিটি আর কোন কথা বলেন নি। সুতরাং আর বেশী বাড়াবার কোন প্রয়োজন নেই। আমরা ত্রুটি দূর করবার চেষ্টা করছি - যাঁরা সরকারী বাড়ীর ভাড়াটিয়া সস্তায় থেকে নিজেদের বাড়ীর তৈরী করেছে বা পেয়েছে, সে যে কোন ভাবেই হোক পেয়েছে তাদের আমরা উচ্ছেদ করব এবং এই উচ্ছেদের অভিযান আরও জোরের সঙ্গে এই আইন পাশ হওয়ার পর আমি চালাতে পারব। সেজন্য আমি সভার কাছে সম্মতি এবং সহযোগিতা প্রার্থনা করছি।

The motion of Shri I n Chakrabarty that the West Bengal Government **Premises** (T... ...y Regulation) (Second Amendment) Bill, 1980 be taken into ' ...nsideration was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয় আপনি আপনার সংশোধনী প্রস্তাব উত্থাপন করুন।

**Shri Amalendra Roy :** Sir, I beg to move that in clause 2, in the proposed clause (ia), for the words "subsequently built or acquired a house or acquired an apartment," the words and brackets "subsequently built a house or acquired (by purchase, gift, inheritance, lease,

exchange or otherwise) a house or an apartment,'' be substituted. এতে বলার কিছু নেই, কারণ এ সম্বন্ধে আলোচনা হয়ে গেছে। শুধু ঐ টু (আই-এ) এটা স্পষ্ট করে দিইছি, যেকোন ভাবেই বাড়ী করা হোক না কেন বাড়ীর একটা কক্ষ অর্জন করুন সেটাই এখানে স্পষ্ট করে দেওয়া হয়েছে যে কি ভাবে অর্জন করলে সেটা এর আওতায় আসবে। সেটাই আমার এ্যামেন্ডমেন্টে আরও স্পষ্ট করে দেওয়া হয়েছে।

[4.30 - 4.40 p.m.]

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমি ডিক্সনারীতে দেখলাম - একুইয়ারের যে অর্থ তা এর মধ্যে আছে, তথাপি আমি কোন ঝুঁকি নিতে চাইনা সেজন্য শ্রীঅমলেন্দ্র রায় যে সংশোধনী এনেছেন এই বিলের ক্লজে, আমি সেটা গ্রহণ করছি যাতে আর কোন রকম ফাঁক না থাকে এবং এর সুযোগ নিয়ে কোর্টে গিয়ে হাজির না হয়। আমি এটাকে গ্রহণ করছি।

The motion of Shri Amalendra Roy that in clause 2. in the proposed clause (ia), for thewords ''subsequently built or acquired a house or acquired an apartment'', the words and brackets ''subsequently built a house or acquired (by purchase, gift, inheritance, lease, exchange or otherwise) a house or an apartment.'' be substituted, was then put and agreed to.

The question that Clause 2 as amended do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 3, 4 and Preamble**

The question that Clauses 3, 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jatin Chakrabarty :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Government Premises (Tenancy Regulation) (Second Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Housing Board (Amendment) Bill, 1980**

**Shri Jatin Chakrabarty :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Housing Board (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Jatin Chakrabarty :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Housing Board (Amendment) Bill, 1980 be taken into consideration.

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এটা অত্যন্ত ছোট্ট একটা বিল এবং এতে সামান্য সংশোধন করতে হচ্ছে, আমাদের এই যে ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড (এ্যামেন্ডমেন্ট) এ্যাক্ট, এর ১২ ধারায় রয়েছে—

The Board shall a Housing Commissioner who shall be the Chief Executive Office and one or more Assistant Housing Commissioners and such other officers and employees as the Board may consider necessary for the efficient performance of its functions.

এই এ্যাসিসটেন্ট হাউসিং কমিশনার কথাটা থাকার জন্য - অর্থাৎ এ্যাসিসটেন্ট কথাটা থাকার জন্য আমরা যেটা চাই সিনিয়র বি. সি. এস. অফিসার যারা দীর্ঘ দিন ধরে কাজ করছে তাদের নিয়ে যেতে, তারা যেতে চান না। কারণ এঁরা সব ডেপুটি সেক্রেটারী র‍্যাঙ্কের লোক। ডেপুটি সেক্রেটারী থেকে গিয়ে ঐ এ্যাসিসটেন্ট কথাটা থাকার জন্য তাঁরা এ্যাসিসটেন্ট হাউসিং কমিশনারের পদে যেতে চান না। সেই জন্য ঐ এ্যাসিসটেন্ট হাউসিং কমিশনার কথাটা বাদ দিচ্ছি। এখন বোর্ড ঠিক করবেন কি ডেজিগনেসন দিলে ঐসব সিনিয়র অফিসারদের নিয়ে যাওয়া যেতে পারে। এটা অত্যন্ত সামান্য ব্যাপার তবুও এটা বিধানসভায় আনতে হবে। আশা করবো এই নিয়ে ধান ভানতে যেন শিবের গীত না হয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, The West Bengal Housing Board (Amendment) Bill, 1980.- বিলটিকে আমি সমর্থন করে কতকগুলি জিনিস আমি আপনার সামনে উপস্থাপিত করতে চাই। মন্ত্রী মহাশয় একটু আগে বল্লেন ধান ভানতে যেন শিবের গীত না হয়। কিন্তু আপনাকে হজম করতে হবে সব কথা আপনাকে জানাতে হবে এবং সেইসব কথা আপনাকে কাজে লাগাতে হবে ঐ যে কথা আছে, 'কানের ভিতর দিয়া মরমে পশিল গো আকুল করিল মোর প্রাণ' - আপনাকে তাই করতে হবে এবং বেমালুম আপনাকে এইসব হজম করতে হবে। আপনি প্রবীন অফিসার বসাবেন পদের নাম বোর্ড ঠিক করবেন। কিন্তু বোর্ডে যেসব ব্যক্তিরা রয়েছেন তাঁরা ঠিক আছেন কিনা সেটা আপনাকে দেখতে হবে। চেয়ারম্যান ভাইস চেয়ারম্যান থেকে আরম্ভ করে নিচু স্তরের কর্মচারীরা পর্যন্ত সব জোচ্চোরদের আড্ডাখানা হয়ে দাঁড়িয়েছে। আমার কাছে কয়েকটা চিঠিপত্র আছে আশা করি মন্ত্রী মহাশয়ের কাছেও আছে। যা হোক আমার কাছে একটা চিঠি আছে। একটা দরখাস্ত নিয়ে বহু কাল ধরে হাউসিং বোর্ডের সঙ্গে করসপনডেন্স চলছে। এই কিছু দিন হোল হাউসিং বোর্ডের তরফ থেকে ইনফরমেশন অফিসার একটা লম্বা চিঠি দেন যে তাঁর ফ্লাট অলরেডি এ্যালটেড আপনি ইনসিডেনট্যাল চার্জেস এবং যে সব ডকুমেন্টারী আছে যেগুলি সাবমিটেড, অল ফরম্যালিটিজ এবং প্যারাফারনেলিয়া মেনটেন করা হয়েছে। তার পর ২৪।৭।৮০ তারিখে ঐ ইনফরমেশন অফিসার লিখছেন— Please accept Rs. 360/- as maintenance charge and Rs. 130/- as incidental charge from Mr. Sumanta Banerjee of 70/1 Salimpur Road. Calcutta-700 031 for the flat D-5/3 of Karunamayee Estate, Section II, Salt Lake.

M. Bagchi,
Information Officer.
West Bengal Housing Board.

এই চিঠি পাবার পর টাকা পয়সা জমা দেওয়া হয়ে গেছে। এখন হঠাৎ কেরানী মহল থেকে রব উঠেছে– I readily arranged the said aggregate sum of Rs. 490/-. Initially, the concerned clerks told me that my file was not traceable and thereafter, pressure having been put on them through some high officials whom I approached in utter frustration and disappointment,

the said clerks informed me that my allotment has been cancelled and they refused to accept the said deposit of Rs. 490/-. I failed to understand how my allotment could be cancelled when no letter of confirmation was issued to me as per rules and a responsible officer of the rank of Information Officer after due enquiry having been made instructed me to deposit the incidental and maintenance charges which means a finality in the matter. So far I have moved from post to piller to ascertain the actual state of affairs but unfortunately all my efforts have been of no avail.

[4.40 - 4.50 p.m.]

এই চিঠি বার বার দেওয়া হয়েছে, চেয়ারম্যান সাহেবের দৃষ্টি আকৃষ্ট হয়েছে। কিন্তু সমস্ত কাগজপত্র জমা দেওয়া সত্ত্বেও সেই লোকটি কেন ফ্ল্যাট পাবে না আমি বুঝতে পারছি না। যে অফিসার এই জিনিস করছে তাদের আমরা স্বীকার করে নিচ্ছি। এই কাগজপত্র আপনার কাছে দেওয়া হয়েছে, আমার কাছে এর কপি আছে, চীফ মিনিষ্টারের কাছে এ্যাপ্রাই করার কথা বলেছেন। নিশ্চয় যদি এ্যালটমেন্ট না পাওয়া যায় তাহলে মুখ্যমন্ত্রীর কাছে গিয়ে বিচার প্রার্থনা করবেন। সেই জন্য আপনাকে বলছি সুশান্ত ব্যানার্জি ফ্ল্যাটের জন্য এ্যাপ্লিকেসান দিয়েছিলেন এবং ইনসিডেন্টাল কষ্ট ইত্যাদি দেবার জন্য ব্যবস্থা করে দিয়েছিলেন, তারপরেও সে পাবে না কেন এটা একটা অদ্ভুৎ ব্যাপার - এই জিনিস কেন হবে? আমি একটি মাত্র উদাহরণ দিলাম, আমার কাছে আরো অনেক উদাহরণ আছে, কিন্তু এই অল্প সময়ের মধ্যে সেই সব উদাহরণ দিতে চাই না। এই সমস্ত জিনিস আপনাকে শুনতে হবে, রিড্রেস করতে হবে।

**মিঃ স্পীকার :** এ্যামেন্ডমেন্টের উপর যদি কিছু বলার থাকে তো বলুন, অন্য কিছু বলবেন না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** বিলের উপর আমার বিশেষ কিছু বলার নেই, বিলটিকে আমি সমর্থন করেই বলছি - বোর্ডের দুর্নীতির কথা এখন বলব না, তো বলব কখন? মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন তাকে বলতে চাই যে এই পর্ষদে দুর্নীতি বাসা বেঁধে আছে। আপনি সেটা কিভাবে মুক্ত করবেন ভেবে দেখবেন। শুধু অফিসারের পদ পরিবর্তন করে একজনের পরিবর্তে আর একজনকে বসিয়ে দিয়ে কিছু করতে পারবেন না। আপনি ব্যক্তিগতভাবে কি প্রচেষ্টা নিয়েছেন? আমি একটি কংক্রিট একজাম্পেল দিলাম, এই রকম আরো অনেক দিতে পারি। ইনফরমেসান অফিসারের কাছে কাগজপত্র জমা দিয়ে ফাইল ট্রেসেবল্ হয় না - এই রকম ধরণের নজীর কোথাও আছে বলে আমার মনে হয় না। এই ডিপার্টমেন্ট নজীর বিহীন দুর্নীতিতে ভরে আছে। আপনি এই বিষয়টি একটু দেখবেন, যাতে করে এই লোকটি ফ্ল্যাট পায় তার ব্যবস্থা করবেন। এর বেশী আমার আর কিছু বলার নেই।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে সংশোধনী বিল এনেছেন আমি সেটা ভাল করে পড়লাম এবং তার বক্তব্যও শুনলাম। তার বক্তব্য শুনে আমার হাসি পাচ্ছে। এটা একটা হাসির ব্যাপার। ১৯৭২ সালের কংগ্রেসের হাউসিং বোর্ডের কোন কিছুর পরিবর্তন তিনি খুঁজে পেলেন না, একটি পদের নাম পরিবর্তন করার জন্য দি ওয়েষ্ট বেঙ্গল হাউসিং বোর্ড (এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ নিয়ে এলেন। অফিসারদের খুশী করার জন্য এটা করলেন। বেতন কিছু

বেশী দেবেন কিনা সে বিষয়ে তিনি কিছুই বলেন নি। একই বেতন নামটা আলাদা থাকবে। চৌকীদার, দফাদারদের লোকে ভাল চোখে দেখে না। কাজেই তাদের নামটা পরিবর্তন করে সুন্দর একটা নামকরণ করে দিন। আপনি একজন দক্ষ মন্ত্রী বলে পরিচিত। আপনি বলছেন সরকারী কর্মচারীদের প্রতি আমাদের কোন দুর্বলতা নেই। আপনি বলছেন অফিসার পাওয়া যাচ্ছে না এ্যাসিসট্যান্ট কমিশনার বললে। এ্যাসিসট্যান্ট কথাটার ভিতর তাচ্ছিল্যের ভাব আছে, ডেপুটি কথার ভিতর এটা আছে ? কেন না পশ্চিমবঙ্গে রাষ্ট্র মন্ত্রী আছে, তাদের কেউ বলেন আধা মন্ত্রী। কিন্তু তার জন্য কাজ বন্ধ থাকবে এটা হতে পারে না। ডেপুটি সেক্রেটারি এ্যাসিসট্যান্ট কমিশনার হয়ে যেতে চাইছেন না। কাজেই তাদের খুশী করার জন্য সংশোধনী এনেছেন। কিন্তু কি নাম হবে সেটা বিশেষ করে বলে দিচ্ছেন না। কেবল বলছেন দি বোর্ড টু ক্রিয়েট এ্যাডমিনিষ্ট্রেটিভ পোষ্ট - একটা ভেগ কথা বলে দিলেন। ইংরাজীভাষা, বাংলাভাষায় অনেক সুন্দর শব্দ আছে, সেগুলি জুড়ে দিয়ে সুন্দর নাম দিতে পারতেন কিন্তু তাও তিনি পারলেন না। তাই আমি বলব, মাননীয় মন্ত্রীমহাশয় নিজেকে যতই শক্তিশালী বলে মনে করুন এই বিল তাঁকে ছোটই করেছে। এখানে তাঁর দুর্বলতা প্রকাশ পেয়েছে। এখানে এই এ্যাসিসটেন্ট কমিশনার কথাটা খারাপ বলে আমি মনে করি না। এ্যাসিসটেন্ট টিচার আছে, এ্যাসিসটেন্ট হেডমাষ্টার আছে এ্যাসিসটেন্ট তো সব জায়গাতেই আছে। এই হাউসিং বোর্ডে কমিশনার আছেন, চিফ কমিশনার আছেন, সেখানে নিশ্চয় এ্যাসিসটেন্ট থাকবেন। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটিকে সমর্থন করতে পারছি না, আমার দলও সমর্থন করছে না। এই বিলটির সম্পূর্ণ বিরোধিতা করছি এবং বলছি এ্যাসিসটেন্ট কমিশনার বলে যে নামটি আছে সেই নামটিই থাক।

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হরিপদ জানা মহাশয় জোচ্চর থেকে আরম্ভ করে সব রকম কথা হাউসিং বোর্ডকে বলেছেন। ওঁর সে অধিকার আছে এখানে যখন আপনি তাঁকে থামান নি। একটা কেস উনি তুলে ধরেছেন। মাঝে মাঝে নানান রকমের অভিযোগ আমার কাছে পাঠান হয় এবং আমি সঙ্গে সঙ্গে তার প্রতিকার করি যদি কোন অন্যায় হয়ে থাকে। যেহেতু আমি চেয়ারম্যান বোর্ডের সেইহেতু আমি নিজেই তদন্ত করে সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করে থাকি। এই কেসটি যদি আমাকে দেন, যেহেতু উনি বিধানসভায় খুব কড়া ভাষায় বলেছেন সেই হেতু আমাকে এটা তদন্ত করে দেখতে হবে যে সত্যি এরমধ্যে জোচ্চুরি আছে কিনা। আর উনি যে ওকালতি করছেন, ওঁর দিক থেকে জোচ্চুরি আমি বলছি না, জোচ্চরের পক্ষ সমর্থন করে উনি যে দাঁড়িয়েছেন সেটা তদন্ত করে দেখতে হবে সত্য কিনা। উনি বলেছেন, উনি মুখ্যমন্ত্রীর কাছে পাঠাবেন। মুখ্যমন্ত্রীর কাছে পাঠালে উনি আমাকে ফাঁসি দেবেন নাকি ? মুখ্যমন্ত্রী সেটা আমার কাছেই তদন্ত করবার জন্য পাঠিয়ে দেবেন। সুতরাং মুখ্যমন্ত্রীর ভয় দেখিয়ে কোন লাভ নেই। উনি ওটা যদি মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে আমাকে দেন আমি তদন্ত করে দেখবো এবং যদি অন্যায় হয়ে থাকে নিশ্চয় আমি প্রতিকার করবো এই বিশ্বাস আপনি করতে পারেন। আর সেখ ইমাজুদ্দিন সাহেব যা বলেছেন তার উত্তর দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

(The motion of Shri Jatin Chakrabarty that the West Bengal Housing Board (Amendment) Bill, 1980, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The Question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Jatin Chakrabarty :** Sir, I beg to move that the West Bengal Housing Board (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.)

**The North Suburban Hospital Acquisition Bill, 1980.**

**Shri, Nani Bhattacharya :** Sir I beg to introduce the North Suburban Hospital Acquisition Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri, Nani Bhattacharya :** Sir, I beg to move that the North Suburban Hospital Acquisition Bill, 1980, be taken into consideration.

[4.50 - 5.00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি খুব সংক্ষেপে দু'একটি কথা বলবো। এটা আগে একটা রেজিষ্টার্ড সোসাইটি কর্তৃক পরিচালিত হাসপাতাল ছিল। এটা কাশীপুর এলাকায় অবস্থিত এবং ঐ এলাকা অত্যন্ত ঘনবসতিপূর্ণ সেটা আপনারা সকলেই জানেন। তারপর দেখাগেল যে ঐ রেজিষ্টার্ড সোসাইটি এই হাসপাতালটি চালাতে পারেনা। পরে নিজেরাই ডিজলভড হয়ে গেল এবং এটা হয়েছে ১৯৭৩ সালের মার্চ মাসে। এই ডিজলিউশানের প্রস্তাব যখন তারা নেয় তখন তারা আর একটা প্রস্তাব নিয়েছিলেন যে গভর্ণমেন্টের পক্ষ থেকে ঐ হাসপাতাল পরিচালনার জন্য একজন এ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত করা হোক এবং গভর্ণমেন্টের তরফ থেকে এটা অধিগ্রহণ করা হোক। এখন ঐ ম্যানেজিং কমিটি ডিজলভ হবার পরে স্বভাবতই একটা ফাঁকা অবস্থা চলতে থাকে, সেই সময়ে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয় এবং এই এ্যাডমিনিষ্ট্রেটর ১৯৭৫ সালের মার্চ মাসে নিযুক্ত হন এবং সেই ভাবে তার তত্ত্বাবধানে এতদিন পর্যন্ত ঐ হাসপাতালে চলে এসেছে। আমরা দেখেছি যে হাসপাতাল চালাতে গেলে যে সমস্ত বিধি বিধান থাকা দরকার সেগুলি করা উচিত এবং ভাল ভাবে চালাবার চেষ্টা করা উচিত। ঐ সোসাইটির ম্যানেজিং কমিটির যে সমস্ত বিধি বিধান আছে তার মধ্যে থেকে কাজ করতে হয়, সুতরাং সেখানে নানা ধরণের অসুবিধার সৃষ্টি হচ্ছে। যদি হাসপাতালের উন্নতি করতে হয় তবে সরাসরি সরকারী দায়িত্বে হাসপাতাল পরিচালনা নিয়ে এসে করা উচিত বলে মনে করি। সে জন্য এই যে বিল, এ্যাকুইজিশান অব নর্থ সুবারবন হসপিটাল বিল, এটা হাউসে আপনাদের বিবেচনার জন্য এনেছি। আমার নিজের ধারণা যে এই সম্পর্কে খুব বিতর্কিত ব্যাপার নেই। অনেক মাননীয় সদস্যই এই নর্থ সুবারবন হসপিটাল-এর অবস্থার কথা জানেন। সরকারী কর্তৃত্বে এই হসপিটালকে নিয়ে আসা হচ্ছে। কাজেই এই বিষয়কে তারা নিশ্চয়ই অভিনন্দন জানাবেন। এই কথা বলে এই বিলকে বিবেচনার জন্য মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি।

**শ্রী প্রদ্যোত কুমার মহান্তি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আমাদের কাছে যে নর্থ সুবারবন হসপিটাল এ্যাকুইজিশান বিল, ১৯৮০ রেখেছেন এবং এটা রেখে তার ভাষণে যতটুকু এইমস এ্যান্ড অবজেক্টস আছে, সেটাকেও আরো সংক্ষিপ্ত করার জন্য বললেন।

অবশ্য উনি ভুল বললেন না আমি ভুল পড়েছি জানি না, এ্যাডমিনিষ্ট্রেটার নাকি ১৯৭৫ সালের মার্চ মাসে চার্জ টেক ওভার করেছে। কিন্তু ষ্টেট অব অবজেক্টস এ্যান্ড রিজনসের মধ্যে বলা আছে The administrator took over charge on 28th March, 1973. এর পিছনে যেটুকু বক্তব্য আছে সেটুকু মন্ত্রী মহাশয় বললেন ঠিক। কিন্তু আমার ধাঁ ধাঁ লাগছে এই জন্য, একটা সোসাইটি, যে সোসাইটি নর্থ সুবার্বন হাসপাতালটি চালাচ্ছিলেন, ১৯৭৩ সালের কোন এক মাসে রেজলিউশন করলেন যে আমাদের এই সোসাইটি, যে সোসাইটি এই হাসপাতালটি চালাচ্ছে, সেই সোসাইটি ১৯৭৩ সালের ৩১শে মার্চ ডিজল্‌ভ হয়ে গেল। এই সিদ্ধান্ত ঘোষণা করলেন। এবং সঙ্গে সঙ্গে আর একটা রেজলিউশন করলেন যে ১৯৭৩ সালের ৩১শে মার্চ যে ডিজলিউশন হয়ে যাবে আমাদের সোসাইটি সেই ডিজলিউশন হবার আগে যেন সরকার এটা অধিগ্রহন করেন। এই রকম সোসাইটি, অনেক ক্ষেত্রে বিশেষ করে বর্তমান সময়, একটা প্রাইভেট সোসাইটির যে রেজিষ্ট্রেশন এ্যাক্ট, তা যাই হোক না কেন, একটা হাসপাতাল চালানো খুবই দুরূহ ব্যাপার। আজকে১৯৮০ সাল, ১৯৭৩ সালে সোসাইটিটা ডিজলিউশন হলো এবং সরকার হাসপাতালটা হাতে নিলেন। আমাদের এই স্বাস্থ্য দপ্তর এত অপদার্থ, তাদের কাছ থেকে রেজলিউশনটা নিয়ে পাঠালো টু লেজিসলেটিভ ডিপার্টমেন্টে বিল ড্রাফট করাবার জন্য। সেই বিল ড্রাফট করলো কিভাবে under what authority and under what law the management of the hospital was taken over it was not stated. একটা সোসাইটি রেজলিউশন করে দিলেন আর গভর্নমেন্ট একটা এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করে দিলেন, কিন্তু এর জন্য তো নিশ্চয়ই একটা অর্ডিন্যানস করতে হয়েছে, নিশ্চয়ই কোন পাওয়ার ছিল, হোয়াট আর দি পাওয়ারস of the Government ? So far as I know there is no such power on the request of the society there is no such power on the part of the Govvernment, to appoint an administrator. রেজলিউশন পেয়ে গভর্নমেন্ট সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করলেন। ১৯৭৩ সালের ৩১শে মার্চ থেকে আজ ১৯৮০ সালের আগষ্ট মাস শেষ হতে চললো, এই সাত বছরে সেখানে এ্যাডমিনিষ্ট্রেশন বলে কিছু ছিল, সরকার যে এত টাকা দিলেন, সেইগুলো আইন অনুযায়ী হয়েছে কি না এটা সরকারের দেখা উচিৎ ছিল। এই কথা বললাম এই জন্য এই বিলের মধ্যে একটা ক্লজ রয়েছে ৫(১), তাতে বলছে— Payment of Compensetion. যে সোসাইটি ডিজল্‌ভ হয়ে গেল, যে সোসাইটি রিকোয়েস্ট করছে গভর্নমেন্টকে, আমাদের ডিজল্‌ভ কর, তারপর সেটা ৩১শে মার্চ সরকার নিলেন। আমি এটা বুঝি, সরকারকে কেন এটা নিতে হয়েছে, কারণ সেখানে রোগী আছে, সেখানে চেষ্ট ক্লিনিক আছে, সব কিছু আছে, সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করলেন। কিন্তু কি আইনে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার বসালেন? তার জন্য কোন অর্ডিন্যান্স নেই, কোন এ্যাক্ট নেই এবং যে এ্যাডমিনিষ্ট্রেটার বসালেন, কি কনডিশনে বসালেন, কি কনডিশনে সরকার এটা নিলেন, সমস্ত কমপেনসেশন কি তাকে দিতে হবে? কমপেনসেশন কাকে দেবেন, কেন কমপেনসেশন দেবেন, তার কিছুই আমরা জানি না। এই বিলটা মুভ করবার আগে মন্ত্রী মহাশয়ের গোচরে এটা এলো না, কি ভাবে তিনি আনলেন এবং লেজিসলেটিভ ডিপার্টমেন্ট কি ভাবে বিলটা ড্রাফট করলেন? অতএব প্রথম থেকে শেষ পর্যন্ত আগাগোড়া ডিফেক্ট রয়েছে। আমি এই কথা বলবার জন্য শুধু দাঁড়াইনি। একটা হাসপাতাল যারা চালাচ্ছিল, তারা ছেড়ে দিয়ে চলে গেলেন, সরকার নীরব হয়ে বসে থাকবেন, এটা হয় না। সুতরাং অধিগ্রহন করা দরকার এবং তার জন্য যা করা দরকার নিশ্চয়ই আপনারা তা করবেন।

[5.00 - 5.10 p.m.]

আমার তাতে আপত্তি নেই, আমি এই বিলকে সমর্থন করতেই দাঁড়িয়েছি। কিন্তু এই রকম

তরিঘড়ি করে এবং সমস্ত কিছু ধামা-চাপা দিয়ে মেম্বারদের, মন্ত্রীকে এবং লেজিসলেটিভ ডিপার্টমেন্টকে অন্ধকারে রেখে এই বিল করা হয়েছে, যার ফলে এই বিল সার্থক হয়নি। এই বিল যে উদ্দেশ্যে এনেছেন সেই উদ্দেশ্যের দিকে মন্ত্রী মহাশয় এই বিল নিয়ে অগ্রসর হতে পারবেন না। দ্বিতীয় কথা হচ্ছে এখানে এক জায়গায় তিনি লিখেছেন যেটা সেটা হচ্ছে — That is sub-clause (3) reganding status of the employees who are working at present in the hospital. এক্ষেত্রে তিনি তাদের গভর্নমেন্ট হসপিটালের থেকে আলাদা করে রেখেছেন। কারণ হচ্ছে যদি কোন হাসপাতাল ষ্টেটের কাছে ভেষ্ট হয়ে যায়, এ্যাকুইজিসন হয়ে যায় তাহলে তার এমপ্লয়িরা ফোর্থ-উইথ্ উইল বি ট্রিটেড্ এ্যাজ গভর্ণমেন্ট এমপ্লয়িস। কিন্তু মন্ত্রী মহাশয় অত্যন্ত চতুরতার সঙ্গে সে বিষয়টিকে ক্লজ ৮(৩)-এর মধ্যে না রেখে ক্লজ ৮(১) এর মধ্যে রাখলেন। সেটা রাখতে গিয়ে তিনি কি বলছেন? তিনি বলছেন — remuneration and all other terms and Conditions of employment of other persons refferrd to in sub-section (1) shall be finally determined by the state Government within three months from the appointed day.

কিন্তু আমরা জানি ৩ মাসের মধ্যে এই জিনিষের সুরাহা করা যাবে না। অতএব একটা ক্লজকে এ্যামেন্ড না করে টুক করে একটা অর্ডিন্যান্স করে ৬ মাস ৬ মাস করে যেমন হোমিওপ্যাথিক কাউনসিল বিলের ক্ষেত্রে করছেন সেই রকম করে মেয়াদ বাড়িয়ে যাবেন। এই গভর্নমেন্ট আর আড়াই বছর আছে, তারপরে আসতেও পারে, আবার নাও আসতে পারে। এই সময় টুক্ ঐ ভাবে সময় বাড়িয়ে বাড়িয়ে কেটে যাবে। এটা বরাবরের জন্যই থেকে যাবে। এটা inherent defects in administration and so for as fixation of the remuneration and others. গভর্নমেন্ট এমপ্লয়িরা এক রকম পাবে, আর এখানকার এমপ্লয়িরা আর এক রকম পাবে। এই এমপ্লয়িদের ক্ষেত্রে বরাবরের জন্য এ্যানোমলি ইন স্ট্যাটাস, ইন রেমুনারেসন রেখে যাচ্ছেন। এক্ষেত্রে একইভাবে according to qualification according to status remuneation and allowances should be fixed under Government rules. কিন্তু তা করলেন না। না করে একটা সেকসনকে আলাদা করে রাখছেন এবং তার জন্য এই এ্যাকুইজিসনের মেয়াদ ৩ মাস, ৬ মাস, ৮ মাস করে বাড়িয়ে যাবেন; আমরা জানি অনেক সময়ে সরকারকে বাধ্য হয়ে সময় বাড়াতে হয়। কিন্তু আমরা মন্ত্রী মহাশয়ের অতীতের যেসব কাজ-কর্ম দেখছি তার মাধ্যমে বুঝতে পারছি যে, এক্ষেত্রেও তিনি সমস্যার সুরাহা করার জন্য সময় বাড়াতে চাইবেন এবং সেটা ক্রমশঃই বাড়িয়ে যাবেন। আজকে এই রকম ভাবেই এই বিভাগ চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব যে, একটু ভালকরে দেখুন কি কনডিসনে এই হাসপাতালটিতে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করেছিলেন ১৯৭৩ সালের ২৮শে মার্চ তারিখে। কোন আইন অনুসারে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছিল? আজকে ৭ বছর ধরে কোন ক্ষমতাবলে সরকার সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর বসিয়ে টাকা পয়সা সেখানে খরচ করল? এই সমস্ত জিনিষ না জানলে, এই বিল পাশ করার পরে অনেক অসুবিধা দেখা দেবে, কোর্টেও যেতে হতে পারে এবং তাতে বে-আইনীভাবে অজ্ঞাত ব্যক্তি, অজ্ঞাত সোসাইটি সরকারী অর্থ নিয়ে চলে যাবে। তাই আমি এই সমস্ত সাবধানবানী উৎচ্চারণ করে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হরমোহন সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে, "দি নর্থ সুবারবন হসপিটল এ্যাকুইজিসন বিল, ১৯৮০" এনেছেন তাকে আমি সমর্থন করে দু' একটি কথা বলছি। স্যার, আপনি জানেন ইতি মধ্যেই ওখানে একজন এ্যাডমিনিষ্ট্রেটর এ্যাপয়েন্ট করা হয়েছিল

এবং সে সম্বন্ধে আমার পূর্ববর্তী বক্তা বলে গেছেন। আমি মনে করি এই বিলের মধ্যে যদি কোন দুর্বলতা থেকেই থাকে তাহলে নিশ্চয়ই তার সংশোধন আমরা করতে চাই এবং সেটা করা হবে। এটা পরিস্কার কথা যে, আজকে প্রাইভেট সোসাইটিদিয়ে কোন হসপিটাল রান করানো যায় না। সেই জন্যই সরকার আজকে অর্থনৈতিক ঝুঁকি নিয়ে এই ধরণের ব্যবস্থা গ্রহণ করতে চলেছেন। সেই জন্য আমি এই বিলটিকে সম্পূর্ণ সমর্থন করছি। আমি আশা করি যে, আমাদের সকল সদস্যরাই এ বিষয়ে একমত হবেন। তবে একথা ঠিক যে, আজকে সরকারী দফতরের আওতায় এলেই সমস্ত কিছু দুর্নীতি মুক্ত হয়ে যাবে না। এবং সে কথা আমরা বলিও না। আজকে এটা পরিস্কার কথা, প্রাইভেট সোসাইটি দ্বারা পরিচালিত হাসপাতাল তাদের ব্যক্তিগত স্বার্থে সীমাবদ্ধ থাকে। তাদের হাত থেকে নিয়ে সরকার এই হাসপাতালটি গ্রহন করেছেন এবং ১৯৭৩ সালের ২৮শে মার্চ এ্যাডমিনিষ্ট্রেটর এ্যাপয়নমেন্ট করেছেন। তার আগে থেকে ঐ প্রাইভেট সোসাইটি কাজ চালাতে পারছিলো না। তারা এই হাসপাতালটি গ্রহন করবার জন্য সরকারকে অনুরোধ করেছিলেন। যাইহোক, আজকে সরকার পক্ষ থেকে যে বিল আনা হয়েছে সেই বিলের উদ্দেশ্য অত্যন্ত পরিস্কার এবং আমি আপনাদের কাছে আহ্বান জানাবো যে, এই বিলটিকে যেন সবাই সমর্থন করেন। সরকারী সিদ্ধান্ত অনুযায়ী আপাততঃ নন-রেকারিং ৬ লক্ষ ৮০ হাজার টাকার ব্যবস্থা এই বিলে করা হয়েছে। এর পরে আরোও বেশী লাগতে পারে। ঐ এলাকার সমস্ত মানুষের সুযোগ-সুবিধা আরও প্রসারিত হবে। সাধারণ মানুষেরা চিকিৎসার সুযোগ আরোও বেশী করে পাবেন। সেইজন্য সকলকে আমি আহ্বান জানাচ্ছি যেন, সবাই এই বিলটিকে সমর্থন করেন।

**ডাঃ বিনোদ বিহারী মাজী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য মন্ত্রী মহাশয় দি নর্থ সুবারবান হসপিট্যাল এ্যাকুইজিসান বিল, ১৯৮০ যেটা উৎথাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। কিন্তু তার সাথে সাথে আমার ভয় হচ্ছে সরকার যখন কোন জিনিষ অধিগ্রহন করেন তখন তার উন্নতি করা তো দূরের কথা আরোও অবনতি হয়। তাই আমি অনুরোধ করবো, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যেন সেইদিকে নজর রাখেন। ১৯৭৩ সালে ২৮শে মার্চ ওখানে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হলো এবং তারপর থেকে আর্থিক সাহায্য করা হচ্ছে অথচ সেই হাসপাতালটি কিভাবে চলছে এবং কি তার পরিস্থিতি সেটা জানা হলো না। এই অধিগ্রহন করবার ফলে সেখানকার জনসাধারন নিশ্চয়ই উপকৃত হবেন - এ বিষয়ে আমার কোন সন্দেহ নেই কেননা গর্ভনমেন্ট ছাড়া অন্য কোন সংস্থার দ্বারা কোন হাসপাতাল চলতে পারে না। কিন্তু ঐ হাসপাতালে যে সমস্ত কর্ম্মচারীরা আছেন তাদের কি ব্যবস্থা করবেন? এই বিলে সমস্ত কিছু পরিস্কার করে বলা নেই। যাতে ঐ সমস্ত কর্ম্মচারীরা অন্যান্য হাসপাতালের কর্ম্মচারীদের মতন সরকারী ডি. এ., টি. এ. এবং স্যালারি পান যে যার কোয়ালিফিকেসান অনুযায়ী সেটা আপনি দেখবেন। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় দি নর্থ সুবারবান হসপিট্যাল এ্যাকুজিসান বিল, ১৯৮০ যেটা এনেছেন তাকে সমর্থন করছি। সোসাইটির হাতে এই হাসপাতালটি থাকার দরুন যে অব্যবস্থার সৃষ্টি হয়েছিল তা থেকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় সরকারী অধীনে হাসপাতালটি য়্যাকুজিসান করলে আমরা সকল সদস্যই খুশী হবো। কারন চিকিৎসার সুযোগ সর্ব সাধারনের দরকার। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে এ্যাকুজিসান বিল এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি দু-চারটি কথা বলতে চাইছি।

[5.10 - 5.20 p.m.]

আমি ২/৪টি কথা বলতে চাই. হাসপাতাল তৈরী হয় সোসাইটি যখন তৈরী করেছিলেন তখন কিছু কিছু লোক তাঁদের জমি দান করেছেন. তাঁদের খাস জমি সব নেওয়া হয়েছে। আমি বলি যাঁদের জমি নিতে হয়েছে তাঁদের যেন সরকার থেকে কিছু ভর্তুকী, কমপেনসেসন দেওয়া হয়। সরকার যেন একটু ভেবে চিন্তে দেখেন তাঁদের কমপেনসেসন দেওয়া দরকার কিনা। তারপর হাসপাতালের যে সব কর্মচারীরা রয়েছেন - এতদিন তাঁরা ঐ একটি হাসপাতালে ছিলেন তাঁদের ট্রান্সফারেবল জব ছিলনা, এ্যাকুইজিসন হয়ে সরকারী আয়ত্তাধীন আসছে, কাজেই এইবার তাদের ট্রান্সফারের কথা আসবে সেজন্য অন্য হাসপাতালের কর্মচারীদের যেমন সুযোগ সুবিধা আছে এই কর্মচারীরাও যেন সুযোগ সুবিধা পান সেদিক দিয়ে বঞ্চিত না হন সেদিকে ভেবে দেখা দরকার। হাসপাতাল অধিগ্রহণ যেন সার্থক হয় বিভিন্ন হাসপাতালে যেমন অবস্থা রয়েছে এতে যেন সেরকম না হয় সরকার অধিগ্রহণ করে সুষ্ঠুভাবে যেন পরিচালিত হয় সেদিকে যেন নজর দেওয়া হয়। এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বদেশ রঞ্জন মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় আজকে এই বিলটি হাউসে এনেছেন, আমি একে সমর্থন করছি. কিন্তু একটি কথা যেটি মাননীয় সদস্য প্রদ্যোত মহান্তি মহাশয় বলেছেন যে টেকনিক্যাল সাইডের কথা এই বিলের সম্বন্ধে সেটা বিবেচনার যোগ্য। আমি মনে করি সেটা দেখা দরকার। আমি মাত্র ২/৩ টি কথা বলে শেষ করছি, সেটা হচ্ছে এই যে বিল এনেছেন এই যে নর্থ সুবারবন হসপিটাল এ্যাকুইজিসন যেমন এনেছেন এটি মনে হয় বোঝার উপর শাকের আঁটি হয়েছে। হাসপাতালের যে দূরবস্থা তাঁরা সে বিষয়ে কি চিন্তা করছেন। আমরা রোগী হয়ে হাসপাতালে গেলে এবং অনেক লোক যারা আর্ত হয়ে হাসপাতালে যায় তাদের উপর যে ট্রিটমেন্টটা হয় সমস্ত ষ্টাফ তাদের উপর যে ব্যবহার করে আমি সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এ সমস্যার সমাধান না হলে হাসপাতালের কোন মূল্য নেই। শুধু ডাক্তার থাকলেই হাসপাতাল যথাযথভাবে পরিচালিত হয় কি ? যথাযথভাবে সহানুভূতির সঙ্গে হসপিটালে ট্রিটমেন্ট হয় না, এই মানবিক দিকটা আজকে ডাক্তার এবং সিসটারদের ক্ষেত্রে এই কথা বলা চলে বলে আমার মনে হয়। সেখানেও ইউনিয়ন, এই ইউনিয়নের জন্য এক অস্বস্তিকর পরিবেশ সৃষ্টি হয় আমি নিজে তা গিয়ে দেখেছি। আমি যখন পি. জি. হাসপাতালে রোগী হয়ে গিয়েছিলাম, আমার অনেক প্রেসার, হার্ট চোকড হবার অবস্থা দুঘন্টা ঘোরাবার পর আমায় বললে, এখানে কেন এসেছেন? এই রকম ইনহিউম্যান ট্রিটমেন্ট আমার উপর হয়েছিল। এম. এল. এ পরিচয় পেয়ে যদি আমার এই অবস্থা হয় তাহলে সাধারণ মানুষকে কিভাবে দেখা হয় সেটা বিবেচনা করতে হবে। আর ডায়েট, ডায়েট সেখানে যা দেওয়া হয়, সেখানে ক্যাটারার, কনট্রাকটার কি দিচ্ছে সেটাও দেখা দরকার।

আপনি যখন যুক্তফ্রন্টের সময়ে স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন নিজে রোগী সেজে গিয়ে তা দেখেছিলেন। আমার অনেক আশা অনেক বিশ্বাস অনেক আস্থা যে আপনি সমূলে এই দুর্নীতিকে উৎপাটিত করতে চেষ্টা করবেন। যদি তা করতে পারেন তাহলে অনেক আর্ত মানুষের সেবা করতে পারবেন, আপনার সাকসেসকে অনেক জনই সাপোর্ট করবে এবং এ কথা লেখা থাকবে বলে আমার বিশ্বাস। এই বিলকে আমি সমর্থন করছি, কারণ, এই হাসপাতাল অধিগ্রহণ করা একান্ত দরকার। একটা হাসপাতাল পরিচালনার জন্য যে পরিমান টাকার দরকার কোন একটা সোসাইটি কে দিয়ে সেই টাকা পাওয়া যায় না। সবশেষে বিল তোলার ব্যাপারে মহান্তি মহাশয় যে কথা বলেছেন সেটা আপনি একটু দেখবেন এবং দেখবেন এবং হাসপাতালে ইনার অবস্থাগুলি দেখে তার সমাধান করবেন এই বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী যোতিশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি

সমর্থন করছি। এই বিলটা জনসাধারণের তরফ থেকে খুব গুরুত্বপূর্ণ। আমি এর পাশের এলাকার লোক এবং যে এলাকায় এই হাসপাতালটি অবস্থিত সেখানে সব সাধারণ মানুষের বাস, এই এলাকাটি আমাদের সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর এলাকা এই হাসপাতালটি অতীতে যথেষ্ট সুনাম অর্জন করেছিল কিন্তু গত ৮/১০ বছর ধরে হাসপাতালটির পরিচালন ব্যবস্থায় যথেষ্ট গলদ দেখা দেয়। রুগী হিসাবে সেখানে যাঁরা চিকিৎসার জন্য যেতেন তাঁরা সঠিকভাবে চিকিৎসা পেতেন না, সেজন্য সেই এলাকার মানুষরা বার বার সরকারকে বলেছে যে এই হাসপাতালটি বেসরকারীভাবে আর চলতে দেওয়া উচিত নয়, সরকারের অবিলম্বে এটা অধিগ্রহণ করা দরকার। বিলম্বিত হলেও স্বাস্থ্য মন্ত্রী যে ব্যবস্থা গ্রহণ করেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। শুধু এই হাসপাতালই নয়, কলকাতায় এই রকম অনেক হাসপাতাল আছে বেসরকারী মালিকানায় যেখানে যথেচ্ছাচার চলছে। সাধারণ মানুষ তাদের কাছ থেকে যে ধরণের সাহায্য এবং সেবা আশা করে সেটা তাঁরা পান না। সরকারী অর্থ ভাণ্ডার থেকে লক্ষ লক্ষ টাকা নিয়ে এই সমস্ত বেসরকারী প্রতিষ্ঠানগুলো ছিনিমিনি খেলছে। যাইহোক, এই সম্বন্ধে আমি দু'একটা কথা বলব। এই হাসপাতাল অধিগ্রহণ করার পর যারা রুগী হয়ে সেখানে যাবেন তাঁরা যাতে সুচিকিৎসা পান এবং যাতে হাসপাতালের কর্মী এবং রুগীদের মধ্যে একটা সৌহার্দ্য গড়ে উঠে সেই ব্যবস্থা সরকার নিশ্চয় করবেন। কর্মীদের চাকরির শর্তাবলীর দিকেও সরকার নিশ্চয়ই লক্ষ্য রাখবেন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রারম্ভিক ভাষণ খুব সংক্ষিপ্ত ছিল, এবারও খুব সংক্ষেপে বলছি। প্রথম নং এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ পদ্ধতির জন্য কোন আইন করার দরকার নেই। এই জন্য দরকার সেই সোসাইটির রেজলিউসান, সেই রেজলিউসান বলেই আমরা এক্সক্লেসিভ অথরিটি নিয়ে আমরা এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করতে পারি। ২নং যখন অধিগ্রহণ করার প্রশ্ন আসে তখন একুইজিসান করার প্রশ্নও দেখা দেয় এবং তখনই আইনের প্রশ্ন এসে যায়। এই আইনটা বিলম্বিত হলেও সেই আইনের খসড়া এই হাউসে রাখা হয়েছে। ৭৩ সাল থেকে ৮০ সাল পর্যন্ত এই হাসপাতাল চলছে, এটা কোন আইন বলে চালান হল সেটা অপ্রাসংগিক। কর্মচারীদের সার্ভিস কন্ডিসান সম্পর্কে সন্দেহ প্রকাশ করা হয়েছে। যেদিন এটা সরকারী হাসপাতালে পরিণত হল সেদিন থেকে আর কিছু না হোক সরকারীভাবে ওঁরা বেতন ভাতা ইত্যাদি সমস্ত কিছু পাবেন। সুতরাং এই যে ন্যাচারাল জাস্টিস তাকে আমরা আপ হোল্ড করেছি। এটা করতে গিয়ে তাঁদের মনে একটা সন্দেহ জেগেছে, কিন্তু এখানে যাঁরা কর্মচারী আছেন তাঁরা সজীব, সুতরাং এক্ষেত্রে তাঁদের একটা অপমানের ব্যাপার আছে। আমরা আশা করছি কেউ সেই পুরান সার্ভিস কন্ডিসান চাইবেন না এবং সরকারী সার্ভিস কন্ডিসান সকলেই গ্রহণ করবেন এটা আশা রাখি। অতএব তাঁদের কোন ক্ষতি হচ্ছে না। তৃতীয়তঃ কমপেনসেসান সম্পর্কে বলা হয়েছে যে অনেকের জমি ইত্যাদির জন্য পাওনা আছে। সমস্ত পাওনা হিসাব করে যদি সরকারী হাসপাতাল করতে হত তাহলে আরো সময় লাগত। সুতরাং এই আইনে সেই প্রভিসান রেখেছি যে যদি কারোর কোন ক্লেম থাকে তাহলে সেগুলি বিবেচনা করে যদি কমপেনসেসান দেওয়ার মত হয় সেটা আমরা দেব, সেই প্রভিসানও এই আইনের মধ্যে রাখা হয়েছে। এখন পর্যন্ত আমরা যা জানতে পেরেছি তাতে ৬ লক্ষ টাকার মত লায়েবিলিটি আছে। এছাড়াও অনেক কিছু মেরামত ইত্যাদি করতে লাগবে, রেকারিং ১৩ লক্ষ কয়েক হাজার টাকা খরচ করা হচ্ছে। আমি দুঃখিত যে স্বদেশ বাবু হাসপাতালে গিয়ে ইনহিউমান ট্রিটমেন্ট পেয়েছেন। এটা যদি তিনি লিখে জানান তাহলে I will make enquiry and try to take remedical measures. হাসপাতালের সাধারণ এ্যাডমিনিস্ট্রেসান সম্বন্ধে যে কথা উঠেছে তার মধ্যে আমি যাচ্ছি না, কিন্তু আমাদের যে রিসোর্স আছে এবং যে কাঠামো আমরা উত্তরাধিকার সূত্রে পেয়েছি তা দিয়ে

যতখানি সম্ভব হাসপাতালের অব্যবস্থা দূর করার আমরা আপ্রাণ চেষ্টা করছি - অনেক ক্ষেত্রে পেরেছি, অনেক ক্ষেত্রে পারিনি। এই ক্ষেত্রে আপনাদের সহযোগিতা যদি পাই তাহলে আরো কিছুটা উন্নতি করতে পারব। এই কথা বলে এই বিলকে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে শেষ করছি।

The motion of Shri Nani Bhattacharya that the North Suburban Hospital Acquisition Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 12 and Preamble**

The question that clauses 1 to 12 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to move that the North Suburban Hospital Acquisition Bill, 1980, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Homoeopathic System of Medicine (Third Amendment) Bill, 1980.

[5.20 - 5.30 p.m.]

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to introduce the West Bengal Homoeopathic System of Medicine (Third Amendment) Bill, 1980 and place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Third Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় স্পীকার মহাশয়, এই প্রসঙ্গে আমি কিছু বলতে চাই। নির্ধারিত সময়ের মধ্যে আমরা হোমিওপ্যাথিক কাউন্সিলের নির্বাচন করতে পারিনি অথচ কমিটির মেয়াদ ফুরিয়ে যাচ্ছে সেইজন্য আমাদের অর্ডিন্যান্স করতে হয়েছে। আমরা বিলের খসরা তৈরী করে হাউসের কাছে উপস্থিত করতে পারিনি। আমি এখন আপনাদের বিবেচনার জন্য এটি হাউসে উপস্থিত করছি।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী এইমাত্র স্বীকার করলেন যে, বিলের খসরা তৈরী হয়নি ৩ বছরের মধ্যে। ১৯৬৩ সালে এই কাউন্সিল তৈরী হয়েছিল এবং কথা ছিল ৪ বছর অন্তর কাউন্সিল নির্বাচন হবে। কিন্তু সেটা না হওয়ায় এ্যাডহক কমিটি গঠন করা হয় এবং সেই কমিটিতে বামফ্রন্ট সরকারের লোক রয়েছে। স্যার ১৯৮০ সালের ২৮শে মে পর্যন্ত এর মেয়াদ ছিল, কিন্তু গত বাজেট সেসনে ১৩ই মার্চ স্বাস্থ্যমন্ত্রী সেকেন্ড এ্যামেন্ডমেন্ট বিল আনলেন এবং বললেন আর

এক্সটেনসন করা হবে না, আপ্রাণ চেষ্টা করে নির্বাচন করা হবে। কিন্তু আমরা দেখছি তাও করতে পারলেন না এবং এই ব্যাপারে বলা যায় বামফ্রন্ট সরকার অপদার্থতার পরিচয় দিয়েছেন। এ্যাডহক কমিটি প্রথমে ৬ মাস এবং তার পর ৩ মাস ৩ মাস করে আজ ৩০ মাস হয়ে গেল অথচ এখনও পর্যন্ত কোন ব্যবস্থা করতে পারলেন না। এই যে বিল আনা হয়েছে এর মূল উদ্দেশ্য হল দুবছরকে আড়াই বছর করা হবে।

[5.30 - 5.40 p.m.]

আমার বক্তব্য মাননীয় মন্ত্রী মহাশয়, এটা আড়াই বছর কেন, ৫ বছর কেন, আপনারা যতদিন থাকবেন ততদিন আপনাদের দলের সদস্যদের রাখুন। সুতরাং যখন ৩ বছরে পারলেন না তখন এটা ফর এভার করে দিন। তাহলে আর বিল পাশ করতে হবেনা, সংশোধনী আনতে হবে না এবং কোনরকম টাইম একটেনসেন করতে হবে না। আপনারা যখন এদিকে ছিলেন তখন অনেক বক্তব্য রেখেছিলেন যে কেন তাড়াতাড়ি হচ্ছে না। এখন সরকারে বসে বুঝতে পারছেন যে কাজ করতে কত বাধা আসে। নির্বাচনের প্রস্তাব আপনারা করেছেন, এখানে বলছেন যে ছাত্র শিক্ষকদের অভিযোগ আছে, কি অভিযোগ আছে তা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন। এখন আবার বলছেন আইনগত বাধাও আছে। জানিনা কি আইনগত বাধা আছে। যদি আইনগত বাধা থেকে থাকে তাহলে এ্যামেন্ডমেন্ট করে সংশোধন করে দিতে পারতেন, কিন্তু তা করার চেষ্টা করেন নি। আপনারা জানেন যে পশ্চিমবাংলায় যথেষ্ট হোমিওপ্যাথের প্রয়োজন আছে, কেননা এ্যালোপ্যাথি ডাক্তারদের সর্বত্র দিতে পারছেন না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে আপনি নির্বাচন করুন, কাউনসিল গঠন করুন এবং যাতে হোমিওপ্যাথি সাধারণ মানুষ ব্যবহার করতে পারে সেজন্য প্রসারিত করুন। আমার বক্তব্য হচ্ছে এই যে হোমিওপ্যাথির জন্য যে কাউনসিল ১৯৬৩ তে করা হোল আপনারা ৩ বছর এসেছেন অথচ এর কোন সুরাহা আপনারা করতে পারলেন না। গ্রামের মানুষ এই হোমিওপ্যাথির উপর নির্ভর করে বেঁচে থাকে আপনারা নিজেরাও সেটা স্বীকার করেছেন। আপনারা সর্বত্র এলোপ্যাথি ডাক্তার দিতে পারছেন না, হাসপাতাল নাই, ঔষধ নাই, শয্যা নাই, সুতরাং খেটে খাওয়া মানুষদের হোমিওপ্যাথির উপরেই নির্ভর করে বেঁচে থাকে। আজকে এ কথাস্পষ্ট যে বামফ্রন্ট সরকার যে অপদার্থ তা সকলে বুঝে নিয়েছে এবং সব দিক দিয়েই তারা তাদের অপদার্থতা প্রমান করেছে। সুতরাং এই বিলকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষেপে জবাব দিচ্ছি। এই যে এ্যাডহক কমিটি, কমিটির অর্থই হচ্ছে হোমিওপ্যাথি কাউনসিলের যাবতীয় কাজ করার দায়িত্ব তাদের উপর ন্যাস্ত হয়েছে। এই এ্যাডহক কমিটিকে হোমিওপ্যাথি মেডিকেল কলেজ সংক্রান্ত, হাসপাতাল সংক্রান্ত, ছাত্র-শিক্ষক এবং অন্যান্য বিষয়ে যে সমস্ত সমস্যা দেখা দিয়েছে এইসব সংক্রান্ত ব্যাপারে তাদেরকে ব্যস্ত থাকতে হয়েছে। যার ফলে নির্বাচনের আনুসংগিক কাজকর্ম ভোটার লিষ্ট তৈরী করা কে ভোটার হবে না হবে এই সমস্ত করতে দেরী হয়েছে। ইতিমধ্যে যখন নির্বাচনের সমস্ত ঠিকঠাক হয়ে গিয়েছে তখন একটা আইনগত জটিলতা দেখা দিল এবং সেটা দূর করতে পেরেছি এখানে এটুকু বলতে পারি যে নির্বাচনের সমস্ত কিছু প্রোগ্রাম তৈরী করে ফেলেছি।

যাই হোক সেটা পরবর্ত্তীকালে আমরা খানিকটা দূর করেছি। এখানে এটুকু বলতে পারি যে একেবারে নির্বাচনের সমস্ত প্রোগ্রাম আমরা তৈরী করে দিয়েছি। আমরা ১৯৮০ সালে নভেম্বর মাসের মধ্যে নির্বাচন সম্পন্ন করব, সেই অনুসারে প্রোগ্রাম তৈরী করেছি। মাননীয় সদস্যরা এটা অবগত আছেন যে হোমিওপ্যাথিক শিক্ষা ব্যবস্থা যে জায়গায় ছিল, আমরা যখন পেলাম, নানা রকম জটিলতা

আছে, সেইরকম হাসপাতাল নেই, হোমিওপ্যাথিক কলেজ ঠিকমত ফাংশন করছেনা, পরীক্ষা ঠিকমত হচ্ছে না, প্রত্যেক জায়গায় অরাজক অবস্থা চলছিল, সেই অরাজক অবস্থা সামাল দিতে এবং এরই মধ্যে একটা সিস্টেম গড়ে তুলতে সময়তো দিতে হবে। এইসব কারণে নির্বাচনের জন্য যে সময় দরকার ছিল তা দিতে পারিনি। মাননীয় সদস্যদের আমি বলছি যে নির্বাচন কবার জন্য যে সমস্ত স্টেপ নেওয়া দরকার, সেগুলি ইতিমধ্যেই নেওয়া হয়েছে। রিটার্নিং অফিসার নিয়োগ, ড্রাফট ইলেক্টোরাল রোল তৈরী, অবজেকশনস ইনভাইট করা, সমস্ত করা হয়েছে। প্রত্যেকটি টাইম টেবল ফিক্স করেছি, তবে এটুকু বলতে পারি যে ১৯৮০ সালের ১৮ই নভেম্বরের মধ্যে নির্বাচন হবে। এ বিষয়ে আমি আর বিশেষ কিছু বলতে চাইনা। মাননীয় সদস্য বললেন এ্যাড্হক কমিটি চলুক, নিশ্চয়ই তার সঙ্গে আমরা এই ব্যাপারে একমত হতে পারিনা, নির্বাচনের ভিত্তিতে হোমিওপ্যাথিক মেডিক্যাল কাউন্সিল গড়ে উঠবে, এটাই আমরা চাইছি। এ ছাড়া ১৯৬৩ সাল থেকে আইনটা এভাবে চলছিল, এতে বুঝা যাবে আমরা খুব সময় নিচ্ছিনা, অনেক কম সময়েব মধ্যে হোমিও কলেজকে গড়ে তোলার দিকে এগিয়েছি।

The motion of Shri Nani Bhattacharya that the West Bengal Homoeopathic Sysytem of Medicine (Third Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nani Bhattacharya** : Sir, i beg to move that the West Bengal Homoeopathic System of Medicine (Third Amendment) Bill, 1980 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Seventieth Report of the Business Advisory Committee.

[5.40 - 5.50 p.m.]

**মিঃ স্পীকার :** আমি কার্য উপদেষ্টা কমিটির ৭০ তম প্রতিবেদন পেশ করছি। এই বৈঠক আজ ২৮শে আগষ্ট ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ২৮শে আগষ্ট ও ২রা সেপ্টেম্বর তারিখের গৃহীত কার্যসূচীর আংশিক পরিবর্তন-এর সুপারিশ করা হয়েছে। ২৮শে আগষ্ট পূর্ব নির্ধারিত কার্যসূচীর পর পশ্চিমবঙ্গের বন্যা পরিস্থিতির উপর আলোচনা করার প্রস্তাব করা হয়েছে এবং এই আলোচনার জন্য দেড় ঘন্টা সময় নির্ধারিত হয়েছে। ২রা নভেম্বর তারিখে নির্ধারিত কার্যসূচীর পর হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প সংক্রান্ত গভর্ণমেন্ট রেজলিউস্যনটি আলোচনা করা হইবে। এবং এর জন্য ১ ঘন্টা সময় নির্দিষ্ট করা হয়েছে। এবং ঐ দিন ৩৫১ ধারা অনুযায়ী কোন উল্লেখ থাকিবে না।

এখন আমি পরিষদীয় মন্ত্রী শ্রী ভবানী মুখার্জি মহাশয়কে এই প্রস্তাব উৎথাপনের জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা কমিটির ৭০তম

প্রতিবেদন অনুয়ায়ী যে প্রস্তাব করা হয়েছে সেটা গ্রহণ করার জন্য আমি এই সভাকে অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবের উপর কারও আপত্তি নাই। অতএব প্রস্তাবটি গৃহীত হোল।

এখন সেই অনুযায়ী ডিসকাসন। আমি মাননীয় সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে তাঁর বক্তব্য রাখার জন্য অনুরোধ জানাচ্ছি।

## Discussion on Flood Situation

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় সভাপাল মহাশয়, বন্যার উপর আমার বক্তব্য রাখার পূর্বে ফারাক্কা ব্যারেজ প্রভৃতির ফলে মালদহ ও মুর্শিদাবাদে যে বন্যা হয়ে গেছে এবং ডি ভি সি ময়ূরাক্ষী, অজয় প্রভৃতি নদীতে যে বিরাট ব্যাপকভাবে বান এসেছে সেই সম্পর্কে সদস্যদের অবগতির জন্য কিছু সংবাদ আমি এখানে পরিবেশন করতে চাই।

Due to very heavy precipitation in the catchment of the western tributaries of the Bhagirathi, the Mayurakshi, Ajoy, Damodar-Barakar and Bansloi-Pagla rivers are in very high spate The following reports have been received up-till-now:

**The Ajoy River :** The water level at Budra is 137.00 ft. at 21.30 hrs. on 27.8.80. This level is 4.60 ft. above the extreme danger level. The Ajoy Right Embankment has breached at Fetepur at about 21.30 hrs. yesterday. The trend of rise of water level is 0.75 ft. per hour. The Ajoy Right Embankment from Harinathpur, P. S. Ausgram to Kogram, P. S. Mangolkot is threatened. The left embankment of River Ajoy has breached in two places below Ilambazar. The Water level of Ajoy at Katwa is at 45.50 ft. on 27.8.80 against danger level of 47.80 ft.

**The Damodar-Barakar River :** The combined release from Maithan-Panchet Dam of 40,000 cusecs on the early morning of 27.8.80 was gradually increased to 1,60,000 cusecs at 5 A.M. on 28.8.80 and reduced to 70,000 cusecs from 7 A.M. on 28.8.80. The total release from Maithan-Panchet Dam of 1,60,000 cusecs combined with the discharge of about 40,000 cusecs from the uncontrolled catchment had carried the total discharge of 2,00,000 cusecs below Durgapur barrage in

Damodar-Mundeswari basin. From 7 A. M. of 28.8.80 the reduced discharge of 70,000 cusecs from Maithan-Panchet Dam combined with 30,000 cusecs from uncontrolled catchment at Durgapur is carrying down about 1.00.000 cusecs of water to the Damodar-Mundeswari basin. The Lower Damodar areas, particulary Pursurah and Khanakul in the Hooghly District and Udaynarayanpur area in the Howrah District and Udaynarayanpur area in the Howrah District are likely to be inundated. The levels of Maithan and Panchet Dams are indicated below :

| Name of Dams | Monsoon storage level | Flood storage level | Flood Water level on 28.8.80 | Remaining defth of flood storage available |
|---|---|---|---|---|
| Maithon | 490.00 ft. | 495.00 ft. | 490.77ft. | about 5 ft. |
| Panchet | 410.00 ft | 435.00 ft. | 410.10 ft. | about 25 ft. |

Mayurakshi System : The maximum flood discharge released from Tilpara barrage yesterday was 37,000 cusecs. This release has now been reduced to 17,000 cusecs from the maximum discharge of 37,000 cusecs released yesterday.

Deocha Barrage on river Dwaraka :

The release is 6,344 cusecs.

Bramhani Barrage on River Bramhani :

The release is 14,000 cusecs.

Hinglow Dam : The discharge from Hinglow Dam had been 26,000 cusecs on 27.8.80 and the discharge has

been reduced to nil to-day.

Some low-lying areas in the Birbhum District and the Kandi Sub-division in Murshidabad district are likely to be affected.

The Ganga River : The Ganga is slowly rising at Patna since 26.8.80. There has been reports of heavy inundation in htc eastern parts of U.P. and also other areas. The Ganga River in Malda and Murshidabad Districts is likely to start rising from the night of 28.8.80.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিবৃতিতে তিনি বলতে চেয়েছেন পশ্চিমবঙ্গ সরকার সময়মত বাঁধ মেরামত না করার ফলে মালদহ ও মুর্শিদাবাদ জেলা প্লাবিত হয়েছে।

### ২৬।৮।৮০ তারিখে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত কেন্দ্রীয় মন্ত্রী গণিখান চৌধুরী মহাশয়ের বক্তব্য

বরকত সাহেব অভিযোগ করেন গঙ্গার মাটির বাঁধ সময়মত রক্ষনাবেক্ষন না হওয়ার ফলে বাঁধ ভেঙে লক্ষ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছেন। তিনি বলেন, ঐ এলাকায় গঙ্গা তার গতিপথ পরিবর্তন করছে। তিনি বলেন, ১৯৭২ সাল থেকে মালদহে বড় বন্যা হয়নি। এখন সরকারের উচিত গঙ্গার গতি পরিবর্তন আটকানোর জন্য স্থায়ী ব্যবস্থা নেওয়া। তিনি বলেন, মালদহ জেলায় প্রায় পাঁচিশ হাজার কাঁচা বাড়ি জলের স্রোতে ভেঙে গিয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় মন্ত্রী ষ্টেটমেন্ট দিতে পারেন, কিন্তু ষ্টেটমেন্টের সঙ্গে আনন্দবাজার পত্রিকার একটি সংবাদ কোট করে ছাপিয়ে বিলি করার মত রুলসে কোন প্রভিসান আছে কিনা আমি সেটা জানতে চাই।

(গোলমাল)

[5.50 - 6.00 p.m.]

স্যার, যে কেন্দ্রীয় মন্ত্রী এখানে নেই, যিনি এই হাউসে এক্সপ্লেন করতে পারবেন না, উত্তর দিতে পারবেন না তাঁর সম্বন্ধে কোন বক্তব্য রাখার অধিকার মন্ত্রীমহোদয়ের আছে কিনা? স্যার, আপনি এখানে বহুবার বলেছেন যে যাঁর এই হাউসে এক্সপ্লেন করার উপায় নেই তাঁর সম্বন্ধে কিছু বলা যাবে না। আমি যখন প্রমোদ দাশগুপ্ত সম্বন্ধে বলেছিলাম তখন আপনি এই কথা বলেছিলেন, এই রুলিং আছে।

**মিঃ স্পীকার :** অজিতবাবু সম্বন্ধে হরমোহনবাবু যখন বলেছিলেন তখন তাঁকে আমি বলেছিলাম আপনি এটা বলতে পারবেন না। এখানে ব্যাপারটা তা নয়। এখানে তাঁর ডিপার্টমেন্ট সম্বন্ধে একটা চার্জ আনা হয়েছে তিনি তার উত্তর দিচ্ছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, একটি সংবাদপত্রের একটি সংবাদকে কেন্দ্র করে উনি কোন কেন্দ্রীয় মন্ত্রী সম্বন্ধে কোন কটূক্তি করতে পারেন কিনা সেটাই হচ্ছে বিচার্য বিষয়। জ্যোতিবাবু তো কথায় কথায় বলেন, আনন্দবাজার কাগজ, ওটা একটা মিথ্যা কাগজ, এইসব পুড়িয়ে দিন। আনন্দবাজার কাগজ ওঁদের বিরুদ্ধে কোন কথা বললে তখন সেটা খারাপ কাগজ হয়ে যায় আর অন্য কোন সংবাদ পরিবেশন করলে তখন সেটা কোট করা যায়, তখন সেটা আর বুর্জোয়া কাগজ হয়না। আমি স্যার, এ সম্বন্ধে রুলিং চাইছি।

**মিঃ স্পীকার :** Mr. Bapuli. He is very right to refute the allegations.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, কোন করেসপনডেন্স নেই, খালি একটি সংবাদপত্রের সংবাদের উপর ভিত্তি করে উনি এটা পারেন কিনা?

**মিঃ স্পীকার :** আমি তো বলেছি, তাঁর ডিপার্টমেন্ট সম্বন্ধে এ্যালিগেশান সংবাদপত্রেই বেরুক বা লোকের মধ্যে প্রচারিত হোক সেটা তাঁর রিফিউট করার অধিকার আছে। আপনি এখন বসুন, প্রভাসবাবু আপনি বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এটা স্মরণে রেখে দেবেন।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৬।৮।৮০ তারিখের আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত কেন্দ্রীয় মন্ত্রী গণিখান চৌধুরী মহাশয়ের প্রকাশিত বক্তব্যের প্রতিবাদে বিধানসভার মাননীয় সদস্যের নিকট প্রকৃত ঘটনাবলী আপনার মারফত উপস্থাপিত করিতেছি।

সম্প্রতি কয়েক বৎসর ধরে ফরাক্কা বাঁধের উজানে ও ভাটিতে যথাক্রমে বাম ও দক্ষিণ পারে গঙ্গার ভাঙন তীব্রতর হচ্ছে। রাজ্য সরকার কর্তৃক এই তীব্রতর ভাঙন পরিলক্ষিত হবার ফলে তীরবর্তী ভাঙনের সমস্যা পর্যালোচনা করার জন্য পশ্চিমবঙ্গ সরকার বিশিষ্ট নদী বিশারদদের নিয়ে একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেন। উক্ত গঙ্গা ইরোসন কমিটির সদস্যগন সরজমিনে সব তদন্ত করে তাদের সুচিন্তিত সিদ্ধান্ত ও পরামর্শ দেন যে, ফারাক্কা ব্যারেজের নিরাপত্তার সবরকম প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ কেন্দ্রীয় সরকারের দায়িত্ব এবং নদীবাঁধ অবক্ষয় নিরোধের ব্যবস্থা এন্টি ইরোসন কাজ কেন্দ্র ও রাজ্য সরকার করবেন।

বিগত ২৬।২।৮০ তারিখের কেন্দ্রীয় শক্তি ও সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ও রাজ্যের সেচ মন্ত্রীর মধ্যে এক আলোচনায় সিদ্ধান্ত হয় যে, গঙ্গার বাম তীরে ফরাক্কা ব্যারেজ থেকে তোফী পর্যন্ত গঙ্গার ভাঙন প্রতিরোধের যাবতীয় কাজ ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ তাদের নিজেদের ব্যয়ে সম্পাদন করবেন। কেন্দ্রীয় মন্ত্রী ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষকে নির্দেশ দেন যে, গঙ্গার প্রবাহকে প্রয়োজন মত নির্দিষ্ট গতিপথে প্রবাহিত রাখার জন্য যতদূর পর্যন্ত ভাঙন প্রতিরোধের কাজের দরকার ততদূর পর্যন্ত প্রতিরোধ সংক্রান্ত যাবতীয় কাজ অনতিবিলম্বে শুরু করবেন।

গঙ্গা ইরোসন কমিটি তাদের বিবরনীতে মন্তব্য করেছেন যে, ফরাক্কা বাঁধের উজানে ও ভাটিতে উভয় তীরের ভাঙনের মূল কারন বাঁধের উজানে অবস্থিত বামতীরবর্তী নদীর গভীর বক্রগতির মধ্যে নিহিত আছে। বাঁধের উজানে ও ভাটিতে নদীর বাম দিকের চর ও ডানদিকে কেন্দ্রীভূত মূল স্রোতও ভাঙন সমস্যার সৃষ্টি করেছে। যদি রাজমহল থেকে ফরাক্কা পর্যন্ত গঙ্গার প্রবাহকে সোজাসুজি রাখা যেত তবে সেটি হত গঙ্গার সঠিক ও আদর্শ গতিপথ। সেক্ষেত্রে সরল রৈখিক গতিপথের দরুন ফরাক্কা বাঁধের ভেতর দিয়ে গঙ্গার প্রবাহ স্বাভাবিক ও নিয়মিত হতে পারত এবং বর্তমানে বাঁধের ডানদিকে

যে বিপজ্জনকভাবে মূল স্রোতে কেন্দ্রীভূত হবার প্রবনতা রয়েছে সেটাও দূর হত।

গঙ্গা ইরোসন কমিটি আরও মন্তব্য করেছেন যে, ফরাক্কা ব্যারেজ নির্ম্মানের পর হতে গঙ্গার ইরোসন তীব্রতা ও ব্যাপকতর হচ্ছে। ইরোসন কমিটির রিপোর্টে উল্লিখিত আছে যে ব্যারেজের উজানে বামতীরে আর. এল. ৭৪ ফুট উচ্চতা বিশিষ্ট বালুময় চর (শোল) এবং ব্যারেজের নীচে নদীতল ৮০ থেকে ৯০ ফুট গভীর অবক্ষয় (স্কাওয়ার) হয়ে গেছে। এর ফলে ব্যারেজের বামদিকে ৫৪টি গেট দিয়ে প্রতি ফুটে ৫০০ কিউসেক জলের পরিবর্তে ৩০০ কিউসেক এবং ডানদিকে অবশিষ্ট গেটগুলি দিয়ে প্রতি ফুটে ৫০০ কিউসেকের পরিবর্তে ৭০০ কিউসেক জল প্রবাহিত হচ্ছে। ফলে জংগীপুর ব্যারেজের নিকট নদীতীর অবক্ষয় হতে হতে গঙ্গা এবং ভাগিরথীর মধ্যে মাত্র ১.৫ মাইল ব্যবধান রয়েছে। এই ব্যবধান ঘুচে গেলে গঙ্গার জল ভাগিরথীতে আসবে এবং ভাগিরথী ও হুগলী নদীর তীরবর্ত্তী গ্রাম ও শহর গুলিকে ভাসাতে ভাসাতে কলকাতা পর্যন্ত বিপর্জয় এনে দেবে। এতে কলকাতা পোর্ট এবং হলদিয়া পোর্ট ধ্বংস হয়ে যাবার সম্ভাবনা আছে এবং ফরাক্কা ব্যারেজ নির্ম্মানের উদ্দেশ্য ব্যর্থ হবে। এই বিপজ্জনক অবস্থা প্রতিরোধ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের।

বিগত ৬/৩/৮০ তারিখের কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের সেচ বিভাগের সচীবদের মধ্যে এক আলোচনায় স্থির হয় যে গঙ্গার বামতীরে অবস্থিত উপরে তোফাতে ৭নং স্পার থেকে নীচে ফরাক্কা ব্যারেজ পর্যন্ত যাবতীয় ভাঙন প্রতিরোধের কাজ ও তাদের রক্ষনাবেক্ষনের দায়িত্ব ফরাক্কা ব্যারেজ কর্ত্তৃপক্ষ করবেন। কেবল মাত্র ৭ নং স্পারটির রক্ষনাবেক্ষনের কাজ শুরু এই বৎসরের জন্য রাজ্য সরকার করবেন।

উপরিউক্ত সিদ্ধান্তের কথা রাজ্য সরকারের সচিব তার পত্র নং ডি ৫ ১৪৭ - আই. পি সি. তাং ১৮।৩।৮০ মারফত কেন্দ্রীয় সেচ বিভাগের সচিবকে জানান।

[6.00 - 6.10 p.m.]

এরপর বিগত ১/৪/৮০ তারিখে মালদহ সার্কিট হাউসের সেচ দপ্তরের অন্যতম চীফ ইঞ্জিনিয়ায়েরর সঙ্গে এক আলোচনা সভায় তৎকালীন কেন্দ্রীয় সেচ মন্ত্রী এই সিধান্ত গ্রহনের কথা পুনরায় জানান এবং বলেন যে গঙ্গার বামতীরে অবস্থিত ১ নং স্পার থেকে ৬ নং স্পার এবং ঐ এলাকায় অবস্থিত মার্জিন্যাল বাঁধ সংক্রান্ত যাবতীয় কাজ ফরাক্কা কর্ত্তৃপক্ষ রক্ষনাবেক্ষন করবেন। এই সঙ্গে উল্লেখ করা যায় যে কেন্দ্রীয় সেচ মন্ত্রী গণিখাঁন চৌধুরীর বারবার অনুরোধে ভূতনী সার্কিট বাঁধের রক্ষনাবেক্ষনের দায়িত্ব অস্থায়ী ভাবে ফরাক্কা ব্যারেজ কর্ত্তৃপক্ষকে অর্পন করবার সিদ্ধান্ত হয়। তদনুযায়ী সেন্ট্রাল ইরিগেশন সার্কেলের সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার জেনারেল ম্যানেজার ফরাক্কা ব্যারেজ কর্ত্তৃপক্ষের কাছে উপরিউক্ত কাজগুলির দায়িত্ব অবিলম্বে গ্রহণ করবার জন্য তার ১৯/৪/৮০ তারিখের চিঠিতে অনুরোধ জানান এবং আসন্ন বর্ষার কথা চিন্তা করে উক্ত কাজের অধিগ্রহনের জন্য ১৬/৫/৮০ এবং ২৩/৫/৮০ তারিখে রিমায়িন্ডার দেন। ফরাক্কা ব্যারেজের জেনারেল ম্যানেজারও তাঁর পত্র নং ৪৩৫৫(৫) তাং ৩/৬/৮০ মারফত রাজ্য সরকারের চীফ ইঞ্জিনিয়ারকে অনুরোধ করেন যাতে রাজ্য সরকারের মালদহের ভারপ্রাপ্ত এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার ঐ কাজগুলি ফরাক্কা ব্যারেজ প্রকল্পের ১ নং হেড ওয়ার্কাস ডিভিসনের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারকে হস্তান্তর করেন।

এতদনুসারে বিগত ৭/৬/৮০ তারিখে রাজ্য সরকারের অধীন মালদহের ভারপ্রাপ্ত এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার পূর্ব্বে উল্লিখিত কাজগুলি ফরাক্কা ব্যারেজের ১ নং হেড ওয়ার্কস ডিভিসনের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারকে হস্তান্তরিত করেন।

মালদহের জেলাশাসক তাঁর ৫/৮/৮০ তারিখের চিঠিতে ফরাক্কা ব্যারেজের জেনারেল ম্যানেজারকে জানান যে স্পার নং ৪ ও ৫ বিপজ্জনক ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে এবং স্পার নং ৩ ও ৬ ক্ষতিগ্রস্থ হবার মুখে। স্পার নং ৩ ও ৬ কে উপযুক্ত রক্ষনাবেক্ষন করতে না পারলে বিপর্যয়ের সম্মুখীন হতে হবে। তিনি আরও আশঙ্কা প্রকাশ করেন যে ৪ নং ও ৬ নং স্পারের মধ্যবর্তী মার্জিন্যাল বাঁধ বিশেষভাবে নজর দিয়ে রক্ষা করতে হবে। কারন এই অঞ্চলে গঙ্গা ও পাগলা নদীর দূরত্ব মাত্র ৫০০ ফুট। যদি এই দুই নদীর সংযুক্তি ঘটে তাহলে আমাদের শত চেষ্টা স্বত্ত্বেও এক ভয়াবহ বিপর্যয়ের সম্মুখীন হতে হবে।

১২/৮/৮০ তারিখের টেলেক্স বার্তায় কেন্দ্রীয় সরকারের সচীবকে জানান হয় যে, বামতীরে ৫ নং স্পার ভেঙে স্থানচ্যুত হয়েছে। কিন্তু উল্লেখযোগ্য রক্ষণাবেক্ষনের কাজ পরিলক্ষিত হয়নি। বামতীরবর্ত্তী মার্জিন্যাল বাঁধ আশঙ্কাজনক অবস্থায় রয়েছে।

১৪/৮/৮০ তারিখের টেলেক্স বার্তায় কেন্দ্রীয় সরকারের সচীবকে জানান হয়েছে যে, ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের দায়িত্বভুক্ত ফরাক্কা ব্যারেজের উজানে গঙ্গা নদীর বামতীরে ৫ নং ও ৬ নং স্পারের মধ্যবর্ত্তী মার্জিন্যাল বাঁধ ভেঙে গেছে। এই ভাঙনের দৈর্ঘ্য ১১০০ ফুট এবং এর ফলে তোফীতে গঙ্গা এবং পাগলা নদী এক হয়ে মিশে গেছে ও ১৬০ বর্গমাইল এলাকা প্লাবিত হয়েছে।

প্রসঙ্গত উল্লেখ করা যায় যে রাজ্য সরকারের দায়িত্বে ন্যস্ত গঙ্গার বাম ও দক্ষিন তীরে যেখানে যেখানে কাজ হয়েছে তা এখনও ভাঙেনি।

গঙ্গা ইরোসন কমিটির সুপারিশ অনুযায়ী ফরাক্কা ব্যারেজের উজানের ও ভাটিতে ভাঙন রোধে যে সব কাজ করা প্রয়োজন তার আনুমানিক ব্যয় ২৯৪ কোটি টাকা। এর মধ্যে ব্যারেজ রক্ষনাবেক্ষন সংক্রান্ত সম্পূর্ণ কাজ ব্যারেজ কর্তৃপক্ষ করবেন এবং গঙ্গা ইরোসন প্রতিরোধ কাজ ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ ও পশ্চিমবঙ্গ সরকার করবেন। ঐ কাজের জন্য বর্তমানে বাজেটে কেন্দ্রীয় সরকার প্রায় ২৫ কোটি টাকা বরাদ্দ করেছেন।

আমরা আশা করি কেন্দ্রীয় সরকার তাদের গৃহীত দায়িত্ব যথাযথভাবে পালন করবেন এবং ইরোসন কমিটির সুপারিশ অনুযায়ী সংশ্লিষ্ট কাজগুলি সত্বর সম্পন্ন করবেন। আমরা দাবী জানাচ্ছি পশ্চিমবঙ্গ সরকারকে ইরোসন কমিটির সুপারিশ অনুযায়ী যে কাজ করতে হবে তার জন্য প্রয়োজনীয় অর্থ সাহায্য কেন্দ্রীয় সরকারকে দিতে হবে।

এই কথা বলে আপনাদের জানাচ্ছি যে, গঙ্গা ইরোসন রিপোর্ট অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেটি আমি এই হাউস চলাকালীন আপনাদের কাছে কপি করে দেব। তাতে আপনারা দেখতে পাবেন যে অবস্থা কি রকম বিপদজনক। কেন্দ্রীয় সরকারের নেগলিজেন্সের ফলে আজকে ফরাক্কা ব্যারেজ বিপজ্জনক অবস্থায় রয়েছে এবং যেকোন মুহুর্তে এই নদী বাংলাদেশে চলে যেতে পারে। পাগলার সঙ্গে মিশেছে। আপনারা আরো জানেন জাঙ্গীপুর ব্যারেজে গঙ্গা এবং ভাগীরথী ১.৫ মাইলের ব্যবধানে আছে। তারা এক হয়ে গেলে কলকাতা ভাসবে। এই হলো আমার বক্তব্য। এখন আমি আপনাদের বক্তব্য শোনার পর আবার পাল্টা জবাব দেব।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের সেচ-মন্ত্রী মহাশয় এখানে তাঁর বক্তব্য রাখলেন। সেই বক্তব্য রাখতে গিয়ে তিনি কেন্দ্রীয় মন্ত্রী গনিখান চৌধুরীর আনন্দবাজারে প্রকাশিত বক্তব্যের প্রতিবাদেও বক্তব্য রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবশ্য এ সম্পর্কে আপনি একটু আগে বলেছেন যে, রাজ্যের একটি বিভাগের উপর যদি কোন অভিযোগ আসে, তাহলে সে বিষয়ে

মন্ত্রীর উত্তর দেওয়া অবশ্যই কর্তব্য। আমরা আপনার সে কথা মেনে নিচ্ছি। এটা সবিনয়ে মেনে নিলেও একটা কথা থেকে যায় যে, ঐ উক্তি বা ঐ বক্তব্য সত্যি সত্যিই কেন্দ্রীয় মন্ত্রী রেখেছিলেন কি? আনন্দবাজারে যেটা প্রকাশিত হয়েছে, সেটা সত্য, না অতিরঞ্জিত? সেটা ঠিক কিনা জানতে পারলে ভাল হত। যাই হোক এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় যে সতর্কবানী রেখেছেন তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে সেটা হল ফরাক্কা ব্যারেজ নির্মান করা হয়েছিল পশ্চিমবাংলাকে রক্ষা করার জন্য, কলকাতা বন্দরকে রক্ষা করবার জন্য, হলদিয়া বন্দরকে রক্ষা করবার জন্য, কিন্তু সেই উদ্দেশ্য ব্যর্থ হতে চলেছে। মন্ত্রী মহাশয়ের কাছে আজকে যা শুনলাম তা হচ্ছে সে সম্পর্কে সতর্কবানী। তিনি এখানে উল্লেখ করলেন জঙ্গীপুর ব্যারেজের কাছে নদীর এমনই অবস্থা হয়েছে যে, গঙ্গা এবং ভাগীরথীর মধ্যে মাত্র ১.৫ মাইলের ব্যবধান রয়েছে। এই ব্যবধান ঘুচে গেলে গঙ্গা ভাগীরথী একসাথে মিশে যাবে। যার ফলে কলকাতা সহ পশ্চিমবঙ্গের গঙ্গা তীরবর্তী সমস্ত অঞ্চল সম্পূর্নরূপে ধ্বংস হয়ে যাবে, কলকাতা বন্দর ধ্বংস হয়ে যাবে, হলদিয়া বন্দর ধ্বংস হয়ে যাবে। এই বিপদ আমাদের মাথার উপরে এসে পড়েছে, সে বিষয়ে কোন সন্দেহ নেই। গত ১৩ তারিখে বন্যা হয়ে গেছে, এখন কিছুটা জল কমেছে কিন্তু আজকের যে রিপোর্ট তাতে দেখছি আজ রাত থেকে আবার জল বাড়তে থাকবে। ক্যাচমেন্ট এরিয়াতে বৃষ্টি হচ্ছে, উত্তরপ্রদেশে বৃষ্টি হচ্ছে, বিহারে বৃষ্টি হচ্ছে। সেই বিপুল জলরাশি এদিকে আসতে থাকবে এবং তখন ঐ জাতীয় আশঙ্কা বাস্তবে পরিনত হবে এবং কয়েক দিনের মধ্যে আমরা এখানে থাকতে থাকতেই — দেখব একটা বিপর্যয়কর অবস্থা এসে গেছে।

**[ 6-10 – 6-20 p.m.]**

এর জন্য দায়ী কে? মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন ফরাক্কা ব্যারেজ-এর ১ নং থেকে ৬নং স্পারের রক্ষনাবেক্ষনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের আর ৭ নং স্পারের রক্ষনাবেক্ষনের দায়িত্ব রাজ্য সরকারের যেটা রাজ্য সরকার ঠিক করেছেন। তিনি বলেছেন কেন্দ্রীয় সরকার ঠিক করেনি। তাহলে এর থেকেই বোঝা যাচ্ছে, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মধ্যে কোন কো-অর্ডিনেসন নেই এবং এই কো-অর্ডিনেসন যদি না থাকে তাহলে পশ্চিমবাংলা বাঁচবে কি করে? পশ্চিমবাংলার বাঁচার কোন লক্ষণ দেখতে পাচ্ছি না এবং এটার একটা অংশ সদ্য হয়েছে । পাগলা নদী এবং গঙ্গা একসাথে মিশে গেছে যারফলে এক বিপদজনক অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় বন্যা যে আসবে তা সেচ দপ্তর জানতো। ১৩ তারিখের আগে জেলা প্রশাসক বারেবারে সতর্ক করে দিয়েছেন ব্যারেজ কর্তৃপক্ষকে এবং সেচ দপ্তরকে। কিন্তু তবুও কিছু করা হলো না। যেখানে ভাঙন সৃষ্টি হয়েছে সেখানে ভাঙন রক্ষা করা যেত কেননা ঐ ১৩ তারিখেই বোঝা গিয়েছিল। খেজুরিয়াঘাট যে অত্যন্ত ব্রীচ্ হয়ে গেছে সেটা আগে থেকে বোঝা গিয়েছিল কিন্তু সেটা রক্ষা করার কোন ব্যবস্থা করা হয়নি। ১৯৭৮ সালে যখন প্রলয়ঙ্কর বন্যা হয় তখন মাননীয় মন্ত্রী মহাশয় নিজে বলেছিলেন, বন্যা যাতে না হয়, আমরা যাতে সতর্ক হই আগে থেকে এবং আগে থেকে যাতে রক্ষণাবেক্ষনের ব্যবস্থা করা যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে এবং সেইজন্য ঐ এলাকার জন্য ফরাক্কার এস.ই.কে লায়াসন অফিসার হিসাবে নিয়োগ করবার কথা হয়েছিল। কিন্তু এখন যখন বণ্যা আসছে, যখন জেলা প্রশাসক বারেবারে সতর্ক করছেন, স্থানীয় গ্রামবাসীরা যখন আতঙ্কে দিন কাটাচ্ছে বারে বারে জেলা কর্তৃপক্ষ সেচ দপ্তরকে , সরকারকে এবং মন্ত্রীর কাছে করুণ আবেদন জানাচ্ছে তখনও পর্যন্ত ঐ এস.ই. লায়াসন অফিসারের দায়িত্ব পেয়েছেন কিনা ঠিক হয়নি। যখন ঐ সুপারইনটেনডিং ইঞ্জিনিয়ারকে বলা হলো তখন তিনি বললেন, আমি যে লায়াসন অফিসার হয়েছি তা তো জানি না। এটা তো আপনাদের দায়িত্ব ছিল? কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের উপর দোষারোপ করলেই তো চলবে না। আপনারা

কতখানি কাজ করেছেন সেটা দেখা উচিৎ। ১৯৭৮ সালের বণ্যার পর আপনারা বলেছিলেন আমরা সতর্ক হবো, আমাদের দায়িত্ব পালন করবো কিন্তু ১৩ তারিখে যখন বণ্যা হলো সেই এস.ই.কে যখন কনট্যাক্ট করে বলা হলো, আপনি কি করছেন? তিনি বললেন আমি কিছুই জানি না। এখানে আমি বলতে চাই, এখন একে অন্যের উপর দায়িত্ব না দিয়ে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের পরস্পরের মধ্যে কো-অর্ডিনেশন করে কাজ করুন; দেখুন, কিভাবে কাজ করতে পারেন। এই প্রস্তাব রাখতে পারলে ভাল হতো। এইজন্য মনে করি, কেন্দ্রীয় মন্ত্রী খবরের কাগজে বিবৃতি না দিয়ে যদি সেখানকার সেচ দপ্তরের অফিসারদের নিয়ে এসে একসঙ্গে বসে আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করতে পারলে ভাল হতো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৮ সালে যে ব্যাপক বণ্যা হয়নি সেই ব্যাপক বণ্যা হয়ে গেল। যে জল বাড়ছে সেটা কেবলমাত্র ১৯৩৪ সালের পর এত রেকর্ড সংখ্যাক জলের পরিমাণ দেখিনি, জলের লেভেল অনেক উঠে গেছে। এই বণ্যার ফলে ওখানে যে ধ্বংস হয়েছে তা সীমাহীন। কালিয়াচক প্রভৃতি এলাকায় ব্যাপকভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। মালদহ, হরিশচন্দ্রপুর, রতুয়া ধ্বংস হয়ে গেছে। কি রকম ত্রাণ ব্যাবস্থা সেখানে করেছেন এই সম্পর্কে বিভিন্ন মন্ত্রীর বিভিন্ন রকম মত।

আমাদের বিরোধীদলের কথা তো ছেড়েই দিলাম। কারণ আমরা ভাল কিছু সমালোচনা করলেও আপনারা বলেন যে আমরা বিরোধিতা করার জন্য বিবৃতি দিচ্ছি। কিন্তু আপনাদের মধ্যেও তো কথার মিল থাকছে না। ত্রাণমন্ত্রী মহাশয় বলছেন যে ত্রাণ ব্যবস্থা অপ্রতুল নয়, অথচ দেবব্রত বাবু রাইটার্স বিল্ডিংয়ে বসে সেদিন সাংবাদিক বৈঠকে বললেন যে ত্রাণ ব্যবস্থা অপ্রতুল ত্রিপল নেই, ত্রাণ ব্যবস্থা বণ্টনের মধ্যে দলবাজি আছে এবং এইজন্য বিক্ষোভ আছে। সেখানকার আর এস পি'র নেতা অমর কর্মকার বিবৃতি দিচ্ছেন ত্রাণ ব্যবস্থা অপ্রতুল, লোকের কষ্টের সীমা নেই। ফরওয়ার্ড ব্লক, সি পি এম, আর.এস.পি.'র বিক্ষোভ মিছিল আসছে আর আমাদের বিরোধীদলের মিছিল তো আসছেই। অথচ সেদিন সেখানকার জেলা ম্যাজিস্ট্রেট কস্তুরী মেনন বললেন ত্রাণ কার্য ভালভাবে হচ্ছে, ত্রিপলের অভাব নেই, দলবাজির প্রশ্ন ওঠে না। এটি কি করে হল, একজন মন্ত্রী বলছেন অভাব আছে, দলবাজি আছে, অসুবিধা আছে অথচ ত্রাণমন্ত্রী বলছেন অসুবিধা নেই। আমি মন্ত্রী মহাশয়দের বলব যে বামফ্রন্ট ভাল কাজ করবেন বলে যে আগ্রহ প্রকাশ করেছিলেন তাঁরা যেন তা করেন। আমি আর একটি কথা বলব, অন্য সময়ে আপনাদের রিলিফ ম্যানুয়েলের যা নিয়ম আছে দেড় কে জি কিংবা এক কে জি সাতশো দেবেন সেটা হিসেব করতে করতে অনেক সময় ত্রাণের আসল কাজ ভুল হয়ে যায়। কিন্তু এখন সেসব ভুলে গিয়ে পর্যাপ্ত খাদ্য নিয়ে যাওয়া দরকার। এখন ম্যানুয়েলের কথা না ভেবে, দলের লোক করবে না পঞ্চায়েত করবে, সেসব চিন্তা না করে সমস্ত দলের লোকজন নিয়ে পর্যাপ্ত এবং বেশী পরিমাণে ত্রাণ সামগ্রী পাঠান দরকার কারণ এখন মানুষকে বাঁচাতে হবে। আমরা যখন যুক্ত ফ্রন্টে ছিলাম তখন সেই ১৯৬৮ সালে মেদিনীপুরে সর্বনাশা বন্যা হয়েছিল তখন দেশে রাষ্ট্রপতির শাসন ছিল। তখন রাজ্যপাল ছিলেন ধর্মবীরা। ধর্মবীরার বিরুদ্ধে আমরা আন্দোলন করেছি কিন্তু তাঁর একটি কাজকে আমি সমর্থন করি, সে সময় মেদিনীপুরে যখন প্রচন্ড বন্যা হয়েছিল সেই সময় তিনি প্রচুর পরিমাণে খাদ্যশস্য দিয়েছিলেন এবং ত্রিপল, টাকা ইত্যাদিও যথোপযুক্ত দিয়েছিলেন যার ফলে বন্যার ধ্বংস, বন্যার কষ্ট সেখানকার অধিবাসীরা পায়নি। ঠিক সেই ভাবে যদি এই বন্যার সময় ত্রাণ ব্যবস্থা করা হয় তাহলে সেটা ভাল হবে। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে গঙ্গার জল আসছে এটা আমাদের দেশের বৃষ্টিপাতের জন্য নয়, উত্তর প্রদেশ, বিহারের বৃষ্টিপাতের ফলে সেখানে জল বাড়ল, আর মজাটা হচ্ছে, জলটা আসে বন্যার সময়ে। আমাদের যখন চাষের জন্য জলের দরকার হয়, তখন জল পাওয়া যায় না। কলকাতাকে রক্ষা করবার জন্য লীন পিরিয়ডে ৪০ হাজার কিউসেক জল ফরাক্কার জল অন্য সময়ে ১৬ হাজার কিউসেকও পাওয়া যায় না। উত্তরপ্রদেশ, বিহারে বন্যার জলটা হচ্ছে অথচ চাষের জলটা হচ্ছে না, জল নিয়ে

আন্দোলন হচ্ছে, সবুজ বিপ্লব হচ্ছে , কিন্তু চাষের জন্য জল নেই।

**[ 6-20 – 6-30 p.m.]**

নদীর কোর্স বদলে দিয়ে সেখানে সবুজ বিপ্লব করা সম্ভব হয়েছে। সেই সময় তারা এক ফোঁটা জল দেবেনা, আর এখন তাদের বণ্যার জল তীব্র গতিতে ফেলে দিয়ে পশ্চিবঙ্গকে বণ্যায় ক্ষতিগ্রস্থ করছে । এই সম্পর্কে আন্তর্জাতিক আইনের কথা বলে বাংলাদেশের সঙ্গে একটা রফা করার কথা বলে বলা হচ্ছে যে ৪০হাজার কিউসেক জল দিতে হবে, কিন্তু লিন পিরিয়ডে সেই ৪০ হাজার কিউসেক জল দেওয়া হয় না। কোসি প্রোজেক্ট হলে এক কিউসেক জলও পাব না। সেজন্য উত্তরপ্রদেশ, বিহারের সঙ্গে আন্তঃরাজ্য চুক্তি হওয়া দরকার যাতে লিন পিরিয়ডে এই জল পাওয়া যায়। এই চুক্তি করলে গঙ্গা যমুনা বাঁচবে, ফরাক্কার মধ্য দিয়ে ৪০ হাজার কিউসেক জল আসবে এবং গঙ্গায় যদি চড়া না পড়ত তা হলে বণ্যা হত না। এই কোর্স ঠিক রাখবার জন্য লিন পিরিয়ডে বেশী জল পাওয়া দরকার এবং সেজন্য আন্তঃরাজ্য চুক্তি দরকার। এই কয়েকটি কথা বলে ব্যাপক রিলিফের দাবি করে কেন্দ্রের সঙ্গে কো-রিলেশানের দাবি করে বাঁধ যাতে ঠিকমত হয় সেই দাবি করে এবং বণ্যা যাতে আর না হয় এই দাবি করে আমি শেষ করছি।

**শ্রী শুভেন্দু কুমার চৌধুরী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি বর্তমান বন্যা পরিস্থিতির সম্পর্কে কিছু বলতে চাই। আগামীকাল এই বণ্যা সম্পর্কে আলোচনা করবার কথা ছিল কিন্তু সত্য বাপুলি মহাশয় এর উপর খুব গুরুত্ব দেওয়ায় আজকেই এটা আলোচনার জন্য রাখা হয়েছে। এই সম্পর্কে কয়েকদিন ধরে বিভিন্ন সংবাদপত্রে এবং রেডিওতে আলোচনা করা হচ্ছে। কার দোষে এই বণ্যা হয়েছে তা নিয়ে ষ্টেটসম্যান ইত্যাদি পত্রিকায় সংবাদ বের হয়েছে। ১৩ই আগষ্ট মালদহে ৬ নং স্পার ভাঙ্গলো, এটা কেন হল সেচ মন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন। ফরাক্কায় ১ থেকে ৬ নং স্পার্ক পর্যন্ত দেখাশুনার দায়িত্ব দেওয়া হয়েছে ফরাক্কা প্রোজেক্টের উপর। কিন্তু রাজ্য সরকার বার বার বলছেন এখানকার কাজ সুষ্টুভাবে হচ্ছে না। বরকত সাহেব লোকসভায় নির্বাচিত হওয়ার পর কেন্দ্রের কতৃর্ত্বে এটা নিলেন, তারপর সেখানে যাদের কনট্রাকটার নিযুক্ত করা হল তাদের শতকরা ৪ শো থেকে সাড়ে ৪ শো ভাগ বেশী দিয়ে কন্ট্রাক্ট দেওয়া হল। তারা পুরন বাঁধ থেকে বোল্ডার নিয়ে গিয়ে আর একটা বাঁধে দিচ্ছে, এরজন্য ১৫ দিনের মধ্যেই তাদের পেমেন্ট করা হল কিন্তু দেখা হল না তারা কাজ করেছে কিনা। এর ফলে আজকে মালদহ জেলায় বেশী করে বণ্যা হয়েছে। ১৯৩৮ সালে জলের যে উচ্চতা ছিল এবার প্রায় তার কাছাকাছি হয়েছে। ৩৮ সালে ছিল ৮৮.৮৬ ফুট এবারে হয়েছে ৯৭.৯২ ফুট। ১৯৩৮ সালের পর মালদহে ইরিগেশানের কাজ খুব কম হয়নি, ইরিগসানের কাজের বেলায় দেখা গেছে বরকত সাহেব প্রভাবশালী মন্ত্রী হিসাবে মহানন্দা এমব্যাংকমেন্ট, গঙ্গা পরিকল্পনা নাম করে অনেক কাজ করেছেন প্রচুর টাকা খরচ করে। শোনা যায় তিনি ভূতনিতে সোনার থালা বানিয়ে দেবেন। কিন্তু সোনার থালার জায়গায় পিতলের থালা হয়েছে কিনা জানিনা। অথচ সেখানে ইরিগেশানের টাকা নিয়ে তছনছ করা হয়েছে এবং মহানন্দা এমব্যাংকমেন্টের নাম করে মালদহে সুইমিং পুল করা হয়েছে। এইভাবে ইরিগেশানের টাকা অন্যদিকে ডাইভার্ট করা হয়েছে। এটা একটা অদ্ভুত ব্যবস্থা। আবার ঠিক সেই রকম লোকসভায় নির্বাচনের পর সেখানে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী হবার পর লক্ষ লক্ষ টাকা তিনি কনট্রাকটরদের বেশী করে পাইয়ে দিতে আরম্ভ করলেন, কিন্তু কাজ কিছু করলেন না। এবার বন্যাত্রাণের ব্যাপারে দলবাজীর কথা উঠেছে, কিন্তু অমি বলব মালদহে যদি যান তা হলে দেখবেন দলবাজী সেখানে হচ্ছে না এবং প্রত্যেককে সেখানে যথাযথভাবে রিলিফ দেওয়া হচ্ছে। মাঝে মাঝে বরকত সাহেবের মালদহ আগমনে সেখানকার জনসাধারণ উষ্মানি পান। এবার তিনি বলেছেন ২৫ হাজার ত্রিপল কেন্দ্রীয় সরকার থেকে এসেছে যা আপনাদের দেওয়া হবে।

কিন্তু সেই ২৫ হাজার ত্রিপল কোথায় গেল কেউ জানে না। তিনি বললেন প্রচুর পরিমানে রিলিফ দেওয়া হবে, কিন্তু সেই রিলিফেরও কোন দেখা নেই। এইভাবে কেন্দ্রের একজন প্রভাবশালী মন্ত্রী সেখানকার জনসাধারনকে প্রতারণা দিয়ে চলে যান। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আমরা সেখানে যে রিলিফের কাজ করেছি তা খুব কম নয়। আমাদের দুজন মন্ত্রী সেখানে গেছেন এবং বিভিন্ন জায়গায় তাঁরা রিলিফের ব্যবস্থা করে এসেছেন। রিলিফের জন্য এ পর্যন্ত দেওয়া হয়েছে ৮ হাজার ৭১২ টি ত্রিপল, ৬ হাজার কুইন্টল গম, ১৭৫৭ কুইন্টল আটা, ৫০৭টি নৌকা এবং ২০ টি লরী সেখানে কাজে লাগান হয়েছে। ত্রিপলের অভাব কেউ বোধ করছেন না, সেখানকার জলবন্দী মানুষকে উদ্ধার করে নিয়ে এসে বাঁধের উপর রাখা হয়েছে এবং তাঁদের যে ত্রিপল দেওয়া হয়েছে তাতে এক একটা ত্রিপলের মধ্যে ২/৩টি ফ্যামিলি আছে। তাদের আরো বেশী ত্রিপল দিলে ভাল হতো। সেখান কার কংগ্রেস(ই) বা অন্য কেউ বলছেন না যে রিলিফ নিয়ে দলবাজী হচ্ছে। প্রত্যেকটি জায়গায় ভালভাবে রিলিফের কাজ হচ্ছে। বন্যাত্রাণ ১৯৮০ সাল বলে আমরা একটা কমিটি করেছি যার মধ্যে দলমতনির্বিশেষে সকলকে নিয়েছি। ৬০ টি জায়গা থেকে আটার রুটি তৈরী করে তা ১২ হাজার মানুষের মধ্যে বিলি করা হচ্ছে এবং খিচুড়ি তৈরী করেও দেওয়া হচ্ছে। ভোলানটারী অর্গানাইজেসান হিসাবে ভারত সেবাশ্রম ইত্যাদি এগিয়ে এসে তারা বিশেষ ভাবে সাহায্য করছে। অবশ্য বিশেষ করে কালিয়াচক এবং সুজাপুরে কংগ্রেস (ই) কিছু কিছু বাধা দেবার চেষ্টা করছে। এই বিষয়ে আমি একটা উদাহরণ দেব। যখন এইরকমভাবে আটার রুটি তৈরী করে বিলি করা হচ্ছে তখন যুব কংগ্রেসের ছেলেরা একদিন বি.ডি.ও কে এসে বললেন যে আপনি শুধু সি পি এম কে আটা দিচ্ছেন কেন আমাদেরও আটা দিন, আমরা রুটি করে বিলি করব। তখন তিনি বললেন যে আটা নিয়ে যান কিন্তু রুটির হিসাব দিতে হবে। এই কথা বলার পর তারা বলল আমরা রাজ্য সরকারের সাহায্য না নিয়েই কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়ে রুটি তৈরী করে তা বিলি করব। এরপর তারা এফ সি আই'র গোডাউনে গিয়ে তাদের ভয় দেখিয়ে ৫ ব্যাগ আটা এবং ১ ব্যাগ চাল নিয়ে এল, সেই ১ ব্যাগ চাল বিক্রি করে চিনি কিনে তারা বলল কমিউনিষ্টরা তোমাদের শুধু আটার রুটি খাওয়াচ্ছে, আমরা তোমাদের মিষ্টি রুটি খাওয়াব।

[ 6-30 – 6-40 p.m.]

এরকমভাবে বিভিন্ন জায়গায় জনসাধারণকে কিছুটা বিভ্রান্ত করবার চেষ্টা করা হচ্ছে। কাজেই এই বন্যাকে নিয়ে আজ বিশেষভাবে আলোচনা করা দরকার। স্যার ভয়ংকর বন্যা হয়েছে, মালদহ, মুর্শিদাবাদ এবং নদীয়ায় এবং সেই বন্যা আরও বিস্তার লাভ করছে। তবে প্রত্যেক জায়গাতেই এই বন্যাকে মোকাবিলার জন্য যুদ্ধকালীন অবস্থা গ্রহণ করা হয়েছে এবং সেইভাবে আত্মনিয়োগ করা হয়েছে। এই প্রসঙ্গে আমি একটা কথা জানাতে চাই যে সমস্ত জনসাধারণ যখন সঠিক ভাবে কাজ করছে তখন কংগ্রেস (ই) এর তরফ থেকে গোলমাল সৃষ্টি করবার চেষ্টা করছে। কাজেই খুব গুরুত্ব সহকারে আমাদের এই বন্যা নিয়ে আলোচনা করতে হবে। স্যার, বন্যার কাজ সর্বত্র খুব সুষ্ঠুভাবে হয়েছে এবং রিলিফ নিয়ে কোন দলবাজী নেই। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমদ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সেচ মন্ত্রী যে দুটো ষ্টেটমেন্ট দিলেন সে সম্বন্ধে আমার একটা কথা মনে হচ্ছে এবং খুব আশ্চর্যও লাগছে। স্যার, আমরা জানি কোথাও যদি আগুন লাগে তাহলে সর্বাগ্রে সেই আগুন নেভাতে যেতে হবে কিন্তু তার বক্তব্য হল আগুন কে লাগাল কেন লাগল ইত্যাদি ইত্যাদি। মানুষ বন্যায় ভেসে গেল, সে সম্বন্ধে মন্ত্রী মহাশয় কোন উল্লেখ করলেন না, তিনি শুধু আমাদের টেকনিক্যাল কথা শোনালেন। মালদহ, মুর্শিদাবাদ

সামগ্রিকভাবে বন্যা কবলিত হয়েছে, কাজেই আমাদের প্রথম কাজ হল ঐ বন্যা কবলিত মানুষদের উদ্ধারের ব্যবস্থা করা, তাদের ত্রানের ব্যবস্থা করা, তাদের বাঁচাবার ব্যবস্থা করা। কিন্তু তিনি সেদিকে গেলেননা, তিনি শুধু বলছেন আগুন কে লাগাল, কেন লাগল ইত্যাদি ইত্যাদি। তিনি বলছেন এই আগুনের জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। আশ্চর্য্য কথা! মালদহ মুর্শিদাবাদের লক্ষ লক্ষ মানুষ কি একটা সাঙ্ঘাতিক অবস্থায় পড়েছে সেই যদি মন্ত্রী মহাশয় বলতেন, তাহলে বুঝতে পারতাম। কিন্তু আমি দেখছি পরস্পর বিরোধী মন্তব্য মন্ত্রী সভার সদস্যদের ভিতর থেকে আসছে। এই যেমন দেবব্রতবাবু একরকম বলছেন, বারি সাহেব অন্য রকম কথা বলছেন। ফরাক্কা ব্যারেজ নিয়ে এটা করতে হবে, ওটা করতে হবে, কত রকম কথা শুনছি। ঐ দুজন মন্ত্রী যদি দাঁড়িয়ে বলতেন এই যে বন্যা হয়েছে, তার জন্য ত্রাণের এই ব্যবস্থা হয়েছে, খাদ্যের এই ব্যবস্থা হয়েছে, তাহলে আমরা বুঝতে পারতাম। কিন্তু দুঃখের বিষয় সে সম্বন্ধে মন্ত্রী কিছু বললেন না। যাই হোক আমি সে সম্বন্ধের মধ্যে না গিয়ে টেকনিকেল না বলে, বাস্তব কথা কিছু বলতে চাই।

(জনৈক সরকারী পক্ষের সদস্য : এতক্ষণ বুঝি অবাস্তব বলছেন?)

(এখানে তুমুল হাসা)

আপনারা এখানে বসে হাসছেন, কিন্তু যারা ভুক্তভোগী তারা জানে বন্যা কি জিনিস, ১৯৭৮ সালে প্রায় সমস্ত পশ্চিমবাংলা বন্যা কবলিত হয়েছিল, তাহলে কি আমি ধরে নেব যেহেতু তখন উত্তরবঙ্গ মালদহ, মুর্শিদাবাদ বন্যা কবলিত হয়েছিল তাতে আপনাদের নাড়ীতে টান পড়েনি, তাই এখানে আজকে বসে হাসা কৌতুক করছেন। সুতরাং কেন আপনারা জিনিসটা হাসা কৌতুকের ভিতরে নিচ্ছেন। আপনারা কি জানেন না লক্ষ লক্ষ লোক আজকে বাঁধের উপর উন্মুক্ত আকাশের নীচে খাদ্যের অভাবে দিন কাটাচ্ছে। উদ্ধারকৃত লোকগুলিকে বাঁধের উপর ফেলে রেখে বাঁধের উপর আচ্ছাদন না দিয়ে ফেলে রেখেছেন। বিশেষ করে মুর্শিদাবাদে আজকে ২৬টি ব্লকের ভিতরে ১৩টি ব্লকই আজকে বন্যা কবলিত। মুর্শিদাবাদে দেখুন, ফরাক্কা, সামসেরগঞ্জ, ডি.পি ১ এবং ২, ভগবানগোলা ১ এবং ২, রঘুনাথগঞ্জ ২, জলঙ্গী রাণীনগর ১ এবং ২, হরিহরপাড়া, লালগোলা, এই ১৩টি ব্লক আজকে বন্যা ক্লিষ্ট এবং সেখানে উদ্ধারকার্য সুবিধামত হয়নি। মানুষগুলিকে কেন তাদের ভাগ্যের উপর ছেড়ে দেওয়া হয়েছে। মুর্শিদাবাদে প্রায় ৫ লক্ষ লোক এবং ১৩টি ব্লক আজকে বন্যা কবলিত হয়েছে। বন্যায় মরেছে ৬ বছরের ছেলে বড়শিমুল অঞ্চলে, আর একটা মেয়ে ঐ রঘুনাথগঞ্জ ব্লকের অধীনে। এবার আমি মালদহ জেলার কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী প্রভাস রায় বলেছেন ভুফিতে বাঁধ ভেঙ্গে গঙ্গার জল পাহাড় থেকে জলপ্রপাতের মত প্রবেশ করছে। যে এলাকা ৯ বছর ধরে বন্যার জল ছিল না সেই এলাকার চতুর্দিকে বাঁধে ঘেরা এলাকা, সেখানে একদিক দিয়ে জল ঢুকে — আমি আগেই বলেছি ঐ ভুফির নীচে পাগলা নদী ঘুমিয়ে ছিল, পানায় ঢেকেছিল সেই পাগলা নদী উত্তাল বেগে প্রবাহিত হয়ে ভুফি গ্রাম থেকে রাজনগর ইত্যাদি গ্রামকে ভাসিয়ে নিয়ে গেছে। ভুফিতে ৩/৪ খানা পাকা বাড়ী ও কাঁচা বাড়ী সহ গ্রামখানিকে ভাসিয়ে নিয়ে পাগলা নদী চলে গেছে। পাগলা নদী আর পাগলা নদী বলা যায় না, সেটা কে গঙ্গা নদী বলা যেতে পারে। আগেই বলা হয়েছে ঐ জায়গা দিয়ে গঙ্গা আজকে কোর্স বদল করতে চলেছে। যদি আজকে সময়োচিত ব্যবস্থা না করা যায় তাহলে ফরাক্কা ব্যারেজের কোন মূল্য থাকে না। সুতরাং আজকে বাঁধ ভাঙ্গার ফলে যে অবস্থা সৃষ্টি হয়েছে ইদানীংকালে দেখা গেল বন্যা কমল, বাঁধের বাইরে জল কমল, বাড়ল কিন্তু বাঁধের ভিতরে যে জল সেই জল ওয়াটার লগিং হয়ে এখন কমার কোন লক্ষন নেই। সেই জলে ঘর বাড়ী ভেসে গেছে। বাড়ীঘর জলের তলায় আছে। মানুষগুলি ঐ এ্যাট লাষ্ট বাঁধের উপর আছে, মার্জিন্যাল বাঁধের উপর আছে, রেলের উপর আছে, ন্যাশনাল হাইওয়েতে আছে। জরুরী অবস্থা যদি না নেওয়া যায়

তাহলে সেই জল কমবে না। কারণ সেই জল আজকে বিভিন্ন পকেটে ঢুকে পড়েছে। একটা বাঁধ ভেঙেছে আর চারিদিকে বাঁধ আছে। একটা পয়েন্ট দিয়ে জল ঢুকে পড়েছে। এখানে আমি প্রস্তাব রাখছি সেই জলকে যদি আউটিং করা না হয়, বাঁধ কেটে হোক কিম্বা পাম্প করে হোক। আমি একটা জায়গার কথা বলছি। শিমূলতলা সেখানে গঙ্গার লেভেলের চাইতে বাঁধের ভিতরের জল উঁচু হয়ে আছে। ঘরগুলি সব জলের তলায় আছে। মানুষগুলি সব বাঁধের উপরে আছে, একটি লোকও বাড়ীতে নাই। বীরনগর অঞ্চল, লক্ষীপুর অঞ্চল, এলাকায় একটি লোকও বাড়ীতে নাই। সমস্ত লোক বাঁধের উপর আছে। যদি সেই জল আউট করার ব্যবস্থা না করা হয় তাহলে সেই বাড়ীগুলি কোনদিনই জাগবে না। স্যার, এই বাঁধ ভাঙ্গার পরে বিশেষ করে কালিয়াচক থানার ৩টি ব্লক সম্পূর্ণরূপে ক্ষতিগ্রস্ত হয়েছে, ফসল থেকে আরম্ভ করে বাড়ী চুরমার হয়েছে। আমি কতকগুলি গ্রামের কথা বলছি যেগুলি পাগলানদীর জল ধুয়ে নিয়ে গেছে। তাদের মধ্যে অনেক গ্রাম পড়েছে।

**[ 6-40 – 6-50 p.m.]**

কালিয়াচক ১নং ব্লকের বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের— জালুয়াবাধাল, সুজাপুর নয়মওজা, জাগনালপুর, নওদা যদুপুর, মজমপুর, আলিপুর, কালিয়াচক, সিলামপুর, আলিনগর প্রভৃতি গ্রাম পঞ্চায়েত মিলিয়ে প্রায় দেড় লক্ষ অধিবাসীদের মধ্যে ৯০ ভাগই ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এগুলি সমস্ত পাগলা নদী ধুয়ে নিয়ে গেছে, উভয় পারের যে চ্যানেল ছিল তাতে সমস্ত জল ছড়িয়ে পড়েছে এবং পরে ভাগীরথীর কূল ছাপিয়ে সুজাপুরের বিভিন্ন এলাকা ভাসিয়েছে। মূল সূত্র এই বন্যার পাগলা নদী, এই থেকেই জল সমস্ত কালিয়াচকের খালে গিয়েছে। ওদিকে ওপারে মাণিকচক সেখানে দূরবস্থাব সৃষ্টি হয়েছে মানিকচক কালিয়াচকের ব্লকের এক জায়গায় রতুয়ার অংশ, গাঙ্গেয় এলাকা, সেখানেও দূরবস্থার সৃষ্টি হয়েছে।

(শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় : লাল গোলার কথা বলুন)

লালগোলার কথা আমি আগেই বলেছি, কালিয়াচক থানা প্লাবিত হয়েছে এবং তিনটি ব্লকের প্রায় একলক্ষ লোক য়্যাপ্লয় বাঁধ, মার্জিনাল বাঁধ, রেল লাইন, ন্যাশনাল হাইওয়ের উপর আশ্রয় নিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস লক্ষ্য করার মত, ফ্লাড ১৯৭৮ সালে হয়েছে, এর আগেও হয়েছে, কিন্তু একটা জিনিস কিন্তু আমি বুঝতে পারছি না। মানুষের এখন প্রয়োজন কি? এই সমস্ত মানুষদের তো রেসকিউ করে আনা হল, সরকার তাদের রক্ষনাবেক্ষনের দায়িত্ব নিলেন,এবারে যে জিনিসটা দেখছি সেটা হচ্ছে এই যে এক লক্ষ লোক প্রায় ওখানে আশ্রয় নিয়েছে, তার মধ্যে ৭০ ভাগ লোকেরই আচ্ছাদন নেই, তারা খোলা আকাশের নীচে রয়েছে, আগে চাই তাদের আচ্ছাদন, পরে খাবার, খাবার নিশ্চয়ই দরকার আছে, কিন্তু খাবারের আগে চাই আচ্ছাদন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেখানে গিয়েছিলাম পরশু দিন, সুজাপুরে, আমি আমার এলাকা দেখে এসেছি, বাঁধের উপর হাজার লোক আছে, কিন্তু সেখানে এমন অবস্থা, বৃষ্টি হচ্ছে, কিন্তু তাদের মাথার উপর ত্রিপল নেই, যেটুকু আছে, তাতে ঢুকবার জন্য লোকে মারামারি করছে, এমনকি মামলা হয়েছে, এক আই আর হয়েছে থানায়। আপনি স্যার খবর নেবেন, সেখানে বাতাস জোরে বইছে, বৃষ্টি পড়ছে এই দুর্যোগপূর্ণ আবাহাওয়ার মধ্যে সেই লোকগুলি বাঁধের উপর আছে, তাদের আজকে আচ্ছাদনের প্রয়োজন,এই আচ্ছাদনের কথা বারে বারে বলা হয়েছে। এই যে এখানকার ৬০/৭০ ভাগ লোক বাঁধের উপর যারা আছে, তাদের সেখানে যে কয়মাস থাকতে হবে কে জানে কেননা তাদের সেই জায়গাজমি বাড়ী ঘর সেখানেতো ওয়াটার লগিং আছে। তাই তাদের আচ্ছাদনের ব্যাপারে জোর দিতে হবে এবং সেই ব্যবস্থা করতে হবে। যদি ওয়াটার লগিং সরান না যায় তাহলে তারা তাদের বাড়ী ঘরে ফিরতে পারবে

না, সেজন্য ততদিন পর্যন্ত তাদের জন্য আচ্ছাদনের ব্যবস্থা করতে হবে।

এখানে দলবাজীর কথা উঠেছে। আমি বলছি সরকারী দল নয় কংগ্রেস (ই) কর্মীরা নিজেরা ভিক্ষা করে যেমন করেই হোক ঐ সমস্ত বন্যা পীড়িত লোক যাদের রুটি দেওয়া দরকার তাদের খাইয়েছে। বহু লোক মারা গেছে। আমি পরশু দিন নিজে গিয়ে যা সংবাদ সংগ্রহ করেছি সেটা এখানে বলছি। কালিয়াচক ব্লক নং -৩ মেনোকা দাসী স্বামী শচীন মন্ডল গ্রাম জোতচাঁইপাড়া মোজাহার শেখ পিতা মহম্মদ আই গ্রাম দেওনাপুর খোকা শেখের কন্যা গ্রাম জয়েনপুর, জমাহার বয়স ৭ বৎসর পিতা হজরত গ্রাম জয়েনপুর পারুলবালা মন্ডল পিতা মহেশ চন্দ্র মন্ডল গ্রাম শুখদেবপুর, শ্যামল মন্ডল বয়স ৩ বৎসর পিতা নিবাবন মন্ডল গ্রাম সবদলপুর, ভবেশ মন্ডল পিতা গিরিশ মন্ডল গ্রাম সবদলপুর, সুমিতা পিতা ধীরেন সাহা গ্রাম শুকপাড়া। অনেকে ঘরের মাচা থেকে জলে পড়ে গিয়ে মারা গেছে। তা ছাড়া জলবন্দী অবস্থায় অনেকে অসুস্থ হয়ে আছে। আমি আর একটি কথা বলতে চাইছি সেটা হচ্ছে লোকদের উদ্ধার করার জন্য বড় নৌকা সেখানে যায় এবং সেই নৌকার মাস্তুলটা ছিল বাঁশের। এবং সেখানে সেই মাস্তুলের বাঁশে ইলেকট্রিক তার লেগে শক খেয়ে ৭ জন লোক মারা গেছে। তাদের নাম আমি বলে দিচ্ছি। লসব বিবির স্বামী ফুরসেদ আলি গ্রাম রাজনগর, চেধু শেখের পুত্র ও স্ত্রী গ্রাম রাজনগর, করম শেখ পিতা আরসেদ আলি, কয়েসাউদ্দিন শেখের পুত্র গ্রাম রাজনগর, শ্যামসের শেখ পিতা সাগর শেখ গ্রাম রাজনগর। দলবাজীর কথা উঠেছে এবং এটা ওঁরা স্বীকার করেছেন ওঁদের মন্ত্রী আবদুল বারি বিশ্বাস মহাশয় মুর্শিদাবাদে গিয়ে বলেছেন গ্রামপঞ্চায়েতের দরকার নেই অন্যকে দিয়ে বিলি করুন। এতে কি বুঝতে পারা যাচ্ছে না যে সেখানে আপনারা দলবাজী করছেন? বর্তমানে যেটা হচ্ছে সরকারী সাহায্য দেওয়া হচ্ছে সেখানে গ্রাম পঞ্চায়েতকে ভার দেওয়া হচ্ছে আর আমরা এম.এল.এ. আমাকে তো কিছু জিজ্ঞাসা করা হোল না। তাই আমি বলতে চাই এই সব বন্যাক্লিষ্ট মানুষদের নিয়ে আপনারা দলবাজী করবেন না।

(এই অবস্থায় মিঃ ডেপুটি স্পীকার মাননীয় সদস্যকে জোর করে বসিয়ে দেন।)

**[ 6-50 – 7-00 p.m.]**

**শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বন্যা সংক্রান্ত ব্যাপারে মাননীয় সেচমন্ত্রী যে বক্তব্য রেখেছেন আমি সেই সম্বন্ধে কিছু বলতে চাই। বিরোধীরা বন্যা সংক্রান্ত ব্যাপারে বিরোধিতা করতে হবে সেই ভাবে এতক্ষণ ধরে বক্তৃতা চালিয়ে গেলেন। কিন্তু বন্যা ১৯৮০ সালে ঠিক আসেনি। আমরা বিগত সরকারের আমলে দেখেছি বন্যা হয়েছে, খরা হয়েছে। প্রতি বছরই ভারতবর্ষের কোন না কোন জায়গায় হয় খরা হয়েছে, না হয় বন্যা দেখা দিয়েছে। এই সমস্যাগুলি আজকে বিরোধী দলের সদস্যরা বিধানসভায় তুলে ধরবার সুযোগ পেয়েছেন বলে তুলে ধরছেন। বিগত সরকার দীর্ঘদিন ধরে ভারতবর্ষে শাসন পরিচালনা করে আসছে। তখন এই বিষয়ে বিরোধী সদস্যদের সঙ্গে পরামর্শ করে একটা কিছু চিন্তা করা উচিত ছিল। একটা মাষ্টার প্ল্যান না করে সেচের জন্য যে সমস্ত ক্যানেল করা হয়েছে এর মধ্যে অনেক কিছু গোলমাল আছে। এই ক্যানেলগুলি যেখান দিয়ে প্রবাহিত হয়েছে সেখানে কোন কোন জায়গায় দেখা গেছে উপর থেকে নীচের দিকে জলের গতি প্রবাহিত না হয়ে নীচে থেকে উপর দিকে ক্যানেল নিয়ে যাওয়া হয়েছে। তার ফলে বর্ষায় ঐ ক্যানেল দিয়ে যে জল আসে তা ড্যাম ধরে রাখছে, কিন্তু অতি বৃষ্টির সময় ড্যাম জল ধরে রাখতে পারছে না। তখন ড্যামগুলি রক্ষা করার জন্য একই সময় ২৬ হাজার কিউসেক জল ছেড়ে দিয়ে বীরভূমে বন্যা সৃষ্টি করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি ঠিক সময় উপযুক্তভাবে বাঁধ দেওয়া না যায় তাহলে নীচু এলাকাগুলি বন্যা কবলিত হয়ে পড়বেই। আমি খবর পেলাম মালদা, মুর্শিদাবাদের

মত বীরভূমও বন্যা কবলিত হয়েছে এবং বীরভূমের নদীগুলিতে জলস্ফীতি ঘটেছে। মুর্শিদাবাদ, মালদা, বীরভূমের বহু মানুষ গৃহ ছাড়া হয়ে গেছে। ১০/১২ হাজার মানুষকে উদ্ধার করা যায়নি। কয়েক হাজার মানুষ বন্যা কবলিত হয়ে পড়েছে। এই বন্যার জন্য জেলা শাসক ঠিকমত সবুজ সংকেত দিয়েছিল কিনা সেটা আমার জানা নেই। মাননীয় সেচ মন্ত্রী আছেন তিনি বলতে পারবেন। আমি কাল রাত্রে খবর পেয়েছি বীরভূম জেলার কয়েকটি থানার বেশ কিছু অঞ্চল বন্যা কবলিত হয়েছে এবং ১০ হাজার মানুষ আশ্রয়ের জন্য ছুটোছুটি করছে। সরকার আশ্রয় ঠিকমত দিতে পারেনি। আমি সেচমন্ত্রীকে অনুরোধ করব ঐ সমস্ত লোকদের উদ্ধার করবার জন্য সত্বর বোটের ব্যবস্থা করুন। বন্যা নিয়ে কচকচানি থাকবেই। কারণ ভারতবর্ষে একটা পুঁজিপতি সরকার আছে। বিদেশে রকেটে করে লোক চাঁদে যাচ্ছে। কিন্তু পুঁজিপতি সরকার এই বন্যা রোধ করার জন্য কোন কিছু ব্যবস্থা করেন নি। কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার একমত হয়ে রাজনীতিকে উর্দ্ধে রেখে একটা পরিকল্পনা যদি গ্রহন করা না যায় তাহলে বন্যা প্রতিরোধ করা সম্ভব হবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় বন্যা পরিস্থিতির উপর মাননীয় সেচমন্ত্রী বিবৃতি রেখেছেন। এই কথা ঠিক যে পশ্চিমবাংলায় এইবারে প্রথম মালদা এবং মুর্শিদাবাদে বন্যা দেখা দেয় এবং পরে নদীয়ার খানিকটা অংশের মধ্যে সীমাবদ্ধ ছিল। কিন্তু সম্প্রতি আমরা দেখতে পাচ্ছি এই বন্যা ব্যাপক আকার ধারন করেছে আরো ৩টি জেলায় - অর্থাৎ বীরভূম, বর্ধমান এবং হুগলীর কিয়দংশে বন্যা কবলিত হয়েছে। ফলে এই বছর এই বন্যাজনিত সংকট ধীরে ধীরে ভয়াবহ রূপ নিতে চলেছে। ইতিপূর্বে আমরা দেখেছিলাম মুর্শিদাবাদ এবং মালদহে যেখানে বন্যার জল খানিকটা নেমে যাচ্ছিল সেখানে আজকে মাননীয় মন্ত্রীমহাশয়ের বিবৃতি অনুযায়ী দেখছি সেই জল বাড়বার আশংকা দেখা দিয়েছে গঙ্গার। এর ফলে মুর্শিদাবাদ ও মালদহের অবস্থা আবার খারাপের দিকে যাবার আশংকা দেখা দিয়েছে। এর থেকে বোঝা যাচ্ছে পরিস্থিতি খুবই আশংকাজনক, উদ্বেগজনক হয়ে পড়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় আজকে বন্যা পরিস্থিতির উপর যে বিবৃতি দিলেন সেখানে আমরা আশা করেছিলাম পশ্চিমবাংলার এই ৬টি জেলার বন্যাকবলিত মানুষের বর্তমান অবস্থা, সেখানে ত্রান সাহায্য কি অবস্থায় আছে বা মৃত্যুর সংখ্যা কত এইসব বিষয়ে একটি বাস্তব চিত্র তিনি তুলে ধরবেন, কিন্তু তাঁর বিবৃতির মধ্যে সেইসব জিনিষ আমরা দেখতে পেলাম না। সেখানে জলের সীমা কোথায় কত এইরকম একটা বিবৃতি তিনি দিয়েছেন এবং কেন্দ্রীয় মন্ত্রীর বক্তব্যের বিরোধিতা করে তিনি তাঁর বক্তব্য রাখলেন । এখন একথা ঠিকই যে কেন্দ্রীয় মন্ত্রী যাই বলুন বা আমাদের সেচমন্ত্রী যাই বলুন সেখানে এই দুজনের বক্তব্য থেকে একটা বিষয় পরিস্কার হয়ে যাচ্ছে যে এই মালদহজেলাতে যে বন্যা ঘটলো এবং যে বন্যার জন্য হাজার হাজার মানুষের সর্বনাশ ঘটে গেল সেই সর্বনাশকে রোখা যেত—দায়িত্ব সেখানে যে সরকারেরই হোক। রাজ্যসরকার বলছেন এ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এখন স্যার, রাজ্যসরকারের বক্তব্য থেকেও একথাটা পরিস্কার যে অনেক আগে থেকেই বোঝা যাচ্ছিল ভালনারেবল স্পট খেঁজুরিয়াঘাটের কাছে কতকগুলি স্পার সেগুলির অত্যন্ত বিপদজনক অবস্থা, যেকোন মূহুর্তে ভেঙ্গে যেতে পারে এবং একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হতে পারে। সেখানে পাগলা নদী গঙ্গা নদীর সঙ্গে মিশে একটা বিধ্বংসী কান্ড হতে পারে এই আশংকা প্রকাশ করা হয়েছিল। সেখানে ফরাক্কা ব্যারেজ অথরিটি, according to the statement of the state irrigation Minister. তারা সময়মত দায়িত্ব পালন করেন নি যার ফলে এইরকম অঘটন ঘটে গেল। এখন স্যার, এইসব বিতর্কে না গিয়ে বলা যায় এই যে দুর্ঘটনা এটা খানিকটা মানুষের সৃষ্টি যেটা সময়মত সতর্কতার সঙ্গে দেখলে রোখা যেত। এখন এখানে আমার বক্তব্য যেটা

সেটা হচ্ছে এই যে, কেন্দ্রীয় সরকার দায়িত্ব নিয়ে দায়িত্ব পালন করেন নি - এর তীব্র সমালোচনা হওয়া দরকার এবং ভবিষ্যতে তারা যাতে এই ধরনের দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় না দেন তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রাখা দরকার এবং ক্ষতিপূরণের দাবী রাখা দরকার। এর সঙ্গে সঙ্গে আর একটি কথা বলব, আপনার বিবৃতি অনুযায়ী কেন্দ্রীয় সরকারের এই ৬টি স্পার-এর দায়িত্ব নেবার কথা ছিল। আপনার বিবৃতি অনুযায়ী দেখছি সেচবিভাগ কয়েকমাস ধরে এ সম্পর্কে চিঠিপত্র আদান-প্রদান করছেন অথচ এরকম একটা ভালনারেবল স্পট সেখানে কিছুই হচ্ছে না। এই চিঠিপত্র আদান প্রদানের মধ্যে দিয়েই কি সব কাজ শেষ হয়ে গেল? কেন্দ্রীয় সরকার যেখানে দায়িত্বজ্ঞানহীনের পরিচয় দিচ্ছেন সেখানে আপনার ডিপার্টমেন্ট কি মেজার্স কেন্দ্রীয় সরকারের উপর প্রেসার ক্রিয়েট করবার জন্য নিলেন? কেন্দ্রীয় সরকার যদি না করেন তাহলে পশ্চিমবঙ্গ সরকার কি শুধু বসে বসে দেখবেন? সেখানে পশ্চিমবঙ্গের মানুষের এত সর্বনাশের ব্যাপার জড়িত সেখানে তা পশ্চিমবঙ্গ সরকার কি শুধু বসে বসে তা দেখবে ?

[7.00 - 7.10 p.m.]

আর সেখানে ইরিগেশান মিনিষ্টারের নিজের পার্সোন্যালি বিবৃতির মধ্যে আমি কিছু দেখলাম না যে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে, এমন কি চিফ মিনিষ্টারের নলেজে এনে, আরো হায়ার লেভেলে, দরকার হলে প্রাইম মিনিষ্টারের সঙ্গে টক করে এটাকে ওয়ার ফুটিংয়ের উপর প্রেসারাইজ করবার চেষ্টা করা। একথা তাদের বলা যে তোমরা যদি করতে না পার তাহলে ত উইল টেক দি রেসপনসিবিলিটি ? স্টেট গভর্ণমেন্টের সেখানে রেসপনসিবিলিটি নিতে হবে এবং বলতে হবে যে তোমরা চুক্তি ভঙ্গ করেছ, আমরা রেসপনসিবিলিটি নিচ্ছি। কারণ আমাদের চোখের সামনে ষ্টেটের এতগুলি লোক এই রকম ভাবে বন্যায় ভেসে যেতে পারেনা, বারবার তোমাদের জানান হয়েছে - এই ভাবে ষ্টেট গভর্ণমেন্ট এই মানুষগুলিকে বাঁচাবার জন্য ওয়ার ফুটিংয়ের উপর দাঁড়িয়ে কোন কার্যকরী ব্যবস্থা নিয়েছেন? ফলে এগুলি আমাদের ভাবতে হবে। আমি আশা করি এই সম্পর্কে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় আমাদের ওয়াকিবহাল করবেন। এছাড়াও রিলিফের ব্যাপার নিয়ে আজকে নানা প্রশ্ন উঠেছে। অন্যান্যদের কথা ছেড়ে দিলাম কিন্তু আজকে দায়িত্বশীল মন্ত্রীদের বিবৃতির মধ্যেও পরস্পর বিরোধী বক্তব্য দেখা যাচ্ছে। রিলিফের ব্যাপারে, ত্রাণ সামগ্রী প্রয়োজনের তুলনায় অপ্রতুল সেটা সেচ মন্ত্রী মহাশয় নিজেই বলেছেন, কাগজে সেই বিবৃতি আমরা দেখেছি। কাগজের সেই বিবৃতি যদি ফল্‌স প্রকাশিত না হয়ে থাকে তাহলে সেখানে দেখা যাচ্ছে যে মাননীয় সেচমন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে ত্রাণ সামগ্রী প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। আমরা আরো দেখেছি যে এই অপ্রতুল ত্রাণ সামগ্রী যেটা দেওয়া হয়েছে সে ব্যাপারেও শেষ পর্যন্ত বিলি বন্টনের ক্ষেত্রে নানা রকম প্রশ্ন উঠেছে এবং সেখানেও বিভিন্ন শরিক দলের মধ্যে পরস্পরের বিরুদ্ধে অভিযোগ যেগুলি তা কাগজে বেরিয়েছে। এর সত্য মিথ্যা জনসাধারণ বিচার করবেন, তবে এই জিনিস বের হয়েছে। কাজেই এর ফলে আজকে এই রকম একটা পরিস্থিতি দেখা দিয়েছে। আমার বক্তব্য হচ্ছে— এখনও জল বাড়ছে এবং যেটা বলা হয়েছে যে পাঞ্চেত থেকে, ডি. ভি. সি থেকে, মাইথন থেকে জল ছাড়ছে এবং ৭০ হাজার কিউসেক জল এসে গেল দুর্গাপুর ব্যারেজের উপর চাপ সৃষ্টি হচ্ছে, গভর্ণমেন্টকে না জানিয়ে জল ছাড়া হয়েছে। আবার একথাও বলা হয়েছে যে ক্যাচমেন্টে বেশী জল এসে গেলে ছাড়তে হবে। কিন্তু প্রিভিয়াসলি ষ্টেট গভর্ণমেন্ট জানেন, এটা অন্তত: ষ্টেট গভর্ণমেন্ট লেভেলে আজকে সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে টক করে, দরকার হলে চীফ মিনিষ্টার-এর সঙ্গে কথা বলে এই ব্যাপারে ওয়ার ফুটিংয়ের উপর দাঁড়িয়ে প্রাইম মিনিষ্টারের সঙ্গে ডাইরেক্ট টক করে ইমডিয়েট ষ্টেপ মাষ্ট বি টেকেন ইন ডেনজার এবং জল যে ভাবে বাড়ছে - আজকে আমরা দেখছি যে পাটনায় জল বাড়ছে, এটা বিবৃতির মধ্যে রয়েছে।

তারা যাতে অবিলম্বে এই সমস্ত সময় মত ষ্টেট গভর্ণমেন্টকে সতর্ক করেন। কাজেই নিজেদের তরফ থেকে এবং সমস্ত দিক থেকে প্রশাসনিক কারণে এই সমস্ত প্রশ্ন এসেছে। কাগজে আমরা দেখালাম যে ঐ লিঁয়াজোন অফিসার, তার দায়িত্ব তিনি পালন করেন নি। তিনি যে লিঁয়াজোন অফিসার হয়েছেন, তিনি বলছেন যে তিনি জানেন না। ফলে রাজ্যসরকারের তরফ থেকে আজও ১৯৭৮ সালের অভিজ্ঞতার কথা চিন্তা করে, অতীতে আপনাদের সরকারের যে চূড়ান্ত দায়িত্বজ্ঞানহীনতা, তার ফলে যে সর্বনাশ ঘটেছে, অগনিত মানুষের জীবন চলে গেছে, লক্ষ লক্ষ কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়ে গেছে, সেই অতীতের শিক্ষা নিয়ে আপনারা এখনও ওয়ার্কটাকে গার্ড করার জন্য সমস্ত দিক থেকে প্রয়োজনীয় ব্যবস্থা নেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মালদহ এবং মুর্শীদাবাদের বন্যা নিয়ে আমরা এখানে আলোচনা করতে শুরু করেছি। আমি জানিনা এই আলোচনা আমাদের শেষ আলোচনা না প্রথম আলোচনা। এই কথা বলছি এই কারণে, আমরা সকলেই জানি যে ফরাক্কা ব্যারেজ এলাকায় বন্যা হলে মুর্শীদাবাদ এবং মালদহের বিপদ কেটে যায় না। এই এলাকায় বান হবার পরেও পশ্চিম মুর্শীদাবাদে বাণ হতে পারে। তার ফলে কি সাংঘাতিক ঘটনা হয়ে থাকে। সেই খবর আমরা জানি, সেই জন্য শুরুতেই আমি এই কথা বলছি যে এটা শেষ কি না জানি না। যাই হোক, যে বণ্যা আমাদের এসে দেখা দিয়েছে, এত সাংঘাতিক অবস্থা, এটা সংখ্যাতত্ব দিয়ে নিশ্চয় আমাকে এখানে বলতে হবে না। সেই সব আমরা দেখেছি, আমাদের মন্ত্রীরা এখানে বিবৃতি দিয়েছেন, ত্রানমন্ত্রী মহাশয় এখানে বিবৃতি দিয়েছেন, সেচমন্ত্রী মহাশয় আগে এই ব্যাপারে বিবৃতি দিয়েছিলেন এবং আজকেও দিয়েছেন। বর্ত্তমানে ত্রাণমন্ত্রী মহাশয় এবং স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, ওঁরা এই আলোচনায় অংশ গ্রহন করবেন নিশ্চয়। আরও সরকারী খবর এঁদের কাছ থেকে বিশেষ করে পাবো বলে আশা করছি। আমি যে কথাটা এখানে বলতে চাইছি, সেটা হচ্ছে, এই যে বণ্যা হচ্ছে আমাদের দেশে বিশেষ করে ফরাক্কা ব্যারেজ এলাকায়, এই বিষয়ে কোন সন্দেহ নেই লক্ষ লক্ষ মানুষ এই বণ্যার ফলে বিপর্যস্ত হচ্ছে, বিধ্বস্ত হয়ে পড়ছে এবং এই কথা অস্বীকার করে কোন লাভ নেই, আমাদের সরকারের সীমিত ক্ষমতায়, আমরা যত রিলিফ সেখানে পৌঁছে দেবার চেষ্টা করি না কেন, ১৬ আনা অসন্তোষ দূর করা যাবে না। ১৬ আনা চাহিদা মানুষের মেটানো যায় না, অসন্তোষ থাকবে এটা স্বীকার করে নিচ্ছি। সেই জন্য আমি বলতে চাই, আজকে আগে থেকে বিরোধী দলের মাননীয় সদস্যরা আমাদের সমস্ত কিছুকে একটা অন্য রকম দৃষ্টি নিয়ে দেখবার চেষ্টা করেন, যেটা সহজ নয়, স্বাভাবিক নয়, আলাদা ভাবে, আলাদা ভাবে তারা সব কিছু ব্যাখ্যা করবেন, কিন্তু যেটা বর্ত্তমান পরিস্থিতিতে সম্ভব সেটা করা হচ্ছে কি না, সেটা যদি বিচার করেন তাহলে সমস্ত জিনিসটা জলের মত পরিষ্কার হয়ে যাবে। এবং এই কথাটা জোর দিয়ে বলতে চাই, শুধু এইদিকে নজর দিলে হবে না, যারা বণ্যা এলাকা থেকে এসেছেন, আমরা তাঁদের কাছ থেকে জানতে চাই, কবে থেকে হচ্ছে এই বণ্যা? ১৯৭১ সালে বণ্যা হয়েছে, ১৯৭৮ সালে হয়েছে, ১৯৮০ সালেও বন্যা হচ্ছে এই ফরাক্কা প্রজেক্ট এলাকায়। আপনাদের নিশ্চয়ই মনে আছে স্বয়ং তখনকার প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এসেছিলেন এবং দেখে গিয়েছিলেন যে একটা বিশেষ অবস্থা, একটা বিশেষ পরিস্থিতির সৃষ্টি হচ্ছে এই ফরাক্কা প্রজেক্ট তৈরী হবার পর এবং সেই জন্য তখন তিনি এসেছিলেন। ১৯৭৮ সালে আবার বণ্যা হয়েছে, মাঝখানে ছোটখাট যে সব বন্যা হয়েছে, সেইগুলোর কথা বলছি না, কিন্তু এই যে বণ্যা হচ্ছে, কেন হচ্ছে, এটা তলিয়ে দেখতে হবে। শুধু গম নিয়ে, কাপড় চোপড় নিয়ে, ত্রিপল নিয়ে সমালোচনা শুধু করলেই হবে না এই ব্যাপারগুলো সরকারের নিশ্চয়ই যতটুকু সাধ্য, সেই সাধ্যের উপর নির্ভর করে সব কিছু করবে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। যে রিলিফ দরকার, সেই রিলিফ তাদের দিতে হবে এবং আপনারা যদি

তথ্যের ভিত্তিতে সংখ্যাতত্ত্বের ভিত্তিতে যদি এটা প্রমান করতে পারেন, আপনারা ১৯৭১ সালে যা করতে পেরেছিলেন আমরা ১৯৭৮ সালে তা করতে পারিনি, আমরা সবাই মিলে পদত্যাগ করবো। কিন্তু প্রমান করতে হবে। শুধু বক্তব্য বললেই চলবে না। প্রমান আপনারা করতে পারবেন না, প্রমান করা সহজ নয়। সেই জন্য আমি বলছি, এই দিকে নয়, আপনাদের পাপ কোন জায়গায় হয়েছে, আপনাদের অপরাধ কোন জায়গায় হয়েছে, এখন সেইদিকে আপনারা নজর দিন।

[7.10 - 7.20 p.m.]

ফারাক্কা ব্যারেজ তৈরী হয়েছে, তথাপি আজকে গঙ্গা বাই-পাশ করে চলে যেতে পারে। সেটা যাওয়ার কোন অসুবিধা নেই, এটা বিজ্ঞানের ব্যাপার, এটা হতেই পারে। সেই জন্যই কারেকটিভ মেজার নেওয়া দরকার রিভার ট্রেনিং-এর জন্য' ফ্ল্যাড প্রটেকটিভ মেজার নেওয়া দরকার, ফ্ল্যাড কন্ট্রোল মেজার নেওয়া দরকার। যে ব্যবস্থা গুলি ফারাক্কা ব্যারেজ থেকে করা উচিত ছিল, সেগুলি আজ পর্যন্ত ওঁদের সরকার করতে পারলেন না। দিল্লীতেও ওঁরা ছিলেন, আবার এখানেও ওঁরা ছিলেন। ওঁরা আজ বুকে হাত দিয়ে বলুন মায়া কান্না না কেঁদে যে, আমাদের ঐ সমস্ত ব্যবস্থা গুলি করা উচিত ছিল, কিন্তু আমরা করিনি। আজকে আমরা এর জন্য কি কৈফিয়ৎ দেব, কি জবাব দেব? আপনারা জানেন কিভাবে ধুলিয়ান জলের তলায় যায়! সেখানে কোন ফ্ল্যাড প্রটেকসন মেজার নেওয়া হয়নি। কেন ওরঙ্গাবাদ বাই পাস করে যাচ্ছে? কি জবাব দেবেন? এর জন্য যে বিহিত ব্যবস্থা, যে ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস করা দরকার ছিল তা কেন করা হ'ল না? যে সিভিল ওয়ার্কস করার দরকার ছিল, তা কেন করা হ'ল না? আজকে যদি জঙ্গীপুর ব্যারেজ থেকে পদ্মা এবং ভাগিরথীর মাত্র ১.৫ মাইল ব্যবধান হয়, তাহলে সেটা রোধ করবার ব্যবস্থা নেই কেন? এটা রোধ করবার কি কোন উপায় ছিল না? নিশ্চয়ই ছিল। এর জন্য আজকে ৩০০ কোটি টাকা আনা হয়েছে, ৩০০ কোটি টাকা লাগবে। এই কাজ গুলি আগে করলে যে খরচ পড়ত তার চেয়ে বহু গুণ বেশী টাকা আজকে লাগবে। আজকে যে ভয়াবহ বন্যা দেখা দিয়েছে, সেটা সময় মত ঐ কাজ গুলি করলে দেখা দিত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো শুনি গনী খান চৌধুরীর অসীম ক্ষমতা। এই গনি খান চৌধুরী মহাশয় যখন সেচ-মন্ত্রী ছিলেন তখন তিনি এই এলাকায় ফ্ল্যাড কন্টোল প্রোগ্রামে এবং ফ্ল্যাড প্রটেকসনের জন্য কয় পয়সা খরচ করেগেছেন? আজকে বন্যার এই ভয়াবহতা তাঁরই অপদার্থতা এবং অযোগ্যতার জন্য। ওঁরা শুনে রাখুন গনী খান চৌধুরী পশ্চিম বাংলার প্রবীনতম সংসদ সদস্য ত্রিদিব চৌধুরী মহাশয়ের কাছে চিঠি লিখেছিলেন, ফারাক্কা ব্যারেজে এ্যান্টি-ইরোসন মেজার্স ইত্যাদি কাজের জন্য যাতে দিল্লী থেকে টাকা পাওয়া যায়, তার জন্য আপনি চেষ্টা করুন। এই হচ্ছে আপনাদের গনী খান চৌধুরীর ক্ষমতা। ঐ সমস্ত কাজ না করার ফলে আজকে যদি উপর থেকে জল ঝরে এবং সেই জল যদি নেমে আসে তাহলে ফারাক্কা ব্যারাজ করা সত্ত্বেও এই সমস্ত সমস্যার সৃষ্টি হবে। ফারাক্কা ব্যারেজ তৈরী হয়ে যাবার পরও সেই সমস্যা গুলি কিন্তু দূর হয়ে যায়নি। এটা তো মান সিং কমিটি বলে দিয়েছে যে, ফারাক্কা ব্যারেজ হবার পর রাজমোহন থেকে ফারাক্কা পর্যন্ত ফারাক্কার যে মেন চ্যানেল সেটা ১০০ বছর ধরে স্টেডি আছে, কিন্তু তার মানে এই নয় যে, এটা চিরকাল স্টেডি থাকবে। এটা সকলেই জানেন, বিশেষ করে ইতিহাসের ছাত্ররা জানেন যে, ফারাক্কা থেকে গৌড় পর্যন্ত গঙ্গার সাম্রাজ্য। আজকে যদি গঙ্গা ১০/১২ মাইল ঐ দিকে চলে যায় তাহলে ফারাক্কা ব্যারেজ যে উদ্দেশ্যে করা হয়েছে সেই উদ্দেশ্য ব্যর্থ হবে। এখন আবার বলা হচ্ছে পাগলা দুর্বার গতিতে চলে যাচ্ছে। যেতে পারে, কিন্তু সেটাকে প্রতিরোধ করবে কে ? সেই প্রতিরোধের দায়িত্ব পালন করা হচ্ছে না বলেই আজকে এই বিপদ এমন ভয়াবহ আকারে আমাদের ঘাড়ের উপরে এসে পড়েছে। শুধু গম নিয়ে মারামারি করলেই দেশ বাঁচবে না। কাপড় ত্রিপল কত দিন দেবেন? গম দিয়ে ভাসিয়ে দিলেও কিছু হবে না। সুতরাং

ঐ দিকে আজকে নজর দেওয়ার দরকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেই জন্য বলতে চাই যে, দেরী করার ফলে ১৫০ কোটি আজকে ৩০০ কোটি হয়েগেল। মুর্শিদাবাদ জেলার পশ্চিম দিকে দুটি নদী আছে, বাঁশলৈ এবং পাগলা। বাঁশলৈ এবং পাগলার জলে ৬০ স্কোয়ার মাইলস ডুবে আছে। আজকে সেখানে ভয়াবহ অবস্থা। ফারাক্কার ৯টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৮টি গ্রাম পঞ্চায়েত এলাকা বিধ্বস্ত হয়েগেছে। এবং সেখানে হুহু করে জল বাড়ছে। লালগোলা থেকে জলঙ্গী পর্যন্ত গঙ্গা ও পদ্মা এবং অন্য দিকে জঙ্গীপুর ব্যারেজ থেকে ভাগিরথীর এই দিকেই কনজেসন। এই কনজেসন কতগুলি কারণের জন্য হচ্ছে। বাঁশলোই এবং পাগলা নদীর ড্রেনেজ স্কীমের জন্য ৬ কোটি টাকার ব্যবস্থা করতে পারলেন না গণি খান চৌধুরী মহাশয়। দিল্লীর তদানীন্তন সরকার হাবুডুবু এমনিতেই খাচ্ছিলেন, দেশের জন্য একটু সময় থাকতে যদি আগে চিন্তা করতেন তাহলে পরে এইভাবে সারা দেশ ভেসে যেত না। সেইজন্য আমি এইকথাই বলতে চাই, আজকে সেখানে গিয়ে খবরদারী করুন, শুধু এইরকমভাবে উস্কে দিলে চলবে না। একবার করে দিল্লী থেকে মালদায় আসবেন, কলকাতায় আসবেন, এসে কখনও কয়লা, কখনও বিদ্যুৎ, কখনও বন্যা এইসব নিয়ে রাজনীতি করবেন। এইসব উস্কে দেবার রাজনীতি শেষ হয়ে গেছে। ঐভাবে উস্কে দিয়ে কোন লাভ হবে না - এটাই বারবার করে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। আপনারা দিল্লীতে গিয়ে বলুন, ৩০০ কোটি টাকার ব্যবস্থা তারা যেন করেন, ঐ পাগলা, বাঁশলোই নদীর জল নিষ্কাশনের ব্যবস্থা যেন করেন। এখানে ফ্ল্যাড প্রোটেকটিভ মেসার, ফ্ল্যাড কনট্রোল মেসার, এবং ড্রেনেজ স্কীম নেওয়া দরকার, এগুলি নিতে বলুন, এগুলি যদি নেয় তবেই ঐসব এলাকা বাঁচবে। আর রিলিফের কথা বলছেন? ১৯৭১ সালে শ্রীমতী গান্ধী এসেছিলেন - আজকে তিনি কোথায়? তিনি এজেন্ট পাঠিয়ে দিলেন দেখার জন্য, তারা সরকারের কাছে রিপোর্ট দেবেন, তাঁদের মুখে ঝাল খাবেন কিসের জন্য? তিনি কি অন্য কোন সূত্রে খবর পাননি এখানকার অবস্থাটা কি ? কেন সেন্ট্রাল ষ্টাডি টিম এলো না? ইউ পি. তে বন্যা হবার কয়েকদিনের মধ্যে সেন্ট্রাল ষ্টাডি টিম গেছে এবং সেন্ট্রাল থেকে টাকা-পয়সাও দেওয়া সুরু হয়ে গেছে। আমাদের এখানে প্রধানমন্ত্রী মহাশয় অবশ্য কিছু দিয়েছেন, অস্বীকার করি না। প্রাইম মিনিষ্টারস রিলিফ ফাণ্ড থেকে ৫ লক্ষ টাকার মতন দিয়েছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এই টাকা দিয়ে কি হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি কাগজ থেকে পড়ে শোনাচ্ছি, সেখানে কি লেখা হয়েছে শুনুন। কাগজটি হচ্ছে "জঙ্গিপুর সংবাদ", স্বর্গত দাদাঠাকুরের প্রতিষ্ঠিত এই কাগজ। আপনারা নিশ্চয়ই দাদাঠাকুরের নাম শুনে থাকবেন। দাদাঠাকুরের নাম হচ্ছে, শরৎচন্দ্র পণ্ডিত। যাই হোক, এই সংবাদপত্রে লেখা হয়েছে রিলিফ সম্পর্কে সেটা শুনুন, "১৯৭৮ সালের তুলনায় এবার ত্রাণ ও পুনর্বাসনের আয়োজনে অপ্রতুলতার কারণ সম্পর্কে ওয়াকিবহাল মহল জানালেন, ১৯৭৮ সালে কেন্দ্রের জনতা সরকার পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে যথেষ্ট সাহায্য করেছিলেন। তাঁরা ঢালাও ত্রাণসামগ্রী পাঠিয়েছিলেন। কিন্তু এবার ইন্দিরা সরকার কেবলমাত্র প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে মালদা ও মুর্শিদাবাদ জেলার জন্য পাঁচ লক্ষ টাকা ছাড়া সেরকম কিছু সাহায্য দেননি। যার ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে। এরই মধ্যে রাজ্য সরকার যেটুকু করার করছেন।" সুতরাং আপনারা পয়সা দেবেন একটা আর গান শুনবেন অক্রুরহরণ - তাতো হবে না। কাজেই এবার দিল্লীতে গিয়ে খবরদারি করুন, এখানে বললে কিছুই হবে না। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত ধৈর্য সহকারে মাননীয় সদস্যদের বক্তৃতা শুনছিলাম, বিশেষ করে বিরোধী সদস্যরা যখন বক্তৃতা করছিলেন সেইসব বক্তৃতা শুনে আমার মনে হচ্ছিলো যে, এই সমস্ত মাননীয় সদস্যরা বোধ হয় এই সমস্ত বন্যা অঞ্চল পরিদর্শন করেননি।

তথ্যের ভিত্তিতে সংখ্যাতত্বের ভিত্তিতে যদি এটা প্রমান করতে পারেন, আপনারা ১৯৭১ সালে যা করতে পেরেছিলেন আমরা ১৯৭৮ সালে তা করতে পারিনি, আমরা সবাই মিলে পদত্যাগ করবো। কিন্তু প্রমান করতে হবে। শুধু বক্তব্য বললেই চলবে না। প্রমান আপনারা করতে পারবেন না, প্রমান করা সহজ নয়। সেই জন্য আমি বলছি, এই দিকে নয়, আপনাদের পাপ কোন জায়গায় হয়েছে, আপনাদের অপরাধ কোন জায়গায় হয়েছে, এখন সেইদিকে আপনারা নজর দিন।

[7.10 - 7.20 p.m.]

ফারাক্কা ব্যারেজ তৈরী হয়েছে, তথাপি আজকে গঙ্গা বাই-পাশ করে চলে যেতে পারে। সেটা যাওয়ার কোন অসুবিধা নেই, এটা বিজ্ঞানের ব্যাপার, এটা হতেই পারে। সেই জন্যই কারেকটিভ মেজার নেওয়া দরকার রিভার ট্রেনিং-এর জন্য' ফ্ল্যাড প্রটেকটিভ মেজার নেওয়া দরকার, ফ্ল্যাড কন্ট্রোল মেজার নেওয়া দরকার। যে ব্যবস্থা গুলি ফারাক্কা ব্যারেজ থেকে করা উচিত ছিল, সেগুলি আজ পর্যন্ত ওঁদের সরকার করতে পারলেন না। দিল্লীতেও ওঁরা ছিলেন, আবার এখানেও ওঁরা ছিলেন। ওঁরা আজ বুকে হাত দিয়ে বলুন মায়া কান্না না কেঁদে যে, আমাদের ঐ সমস্ত ব্যবস্থা গুলি করা উচিত ছিল, কিন্তু আমরা করিনি। আজকে আমরা এর জন্য কি কৈফিয়ৎ দেব, কি জবাব দেব? আপনারা জানেন কিভাবে ধূলিয়ান জলের তলায় যায়! সেখানে কোন ফ্ল্যাড প্রটেকসন মেজার নেওয়া হয়নি। কেন ওরঙ্গাবাদ বাই পাস করে যাচ্ছে? কি জবাব দেবেন? এর জন্য যে বিহিত ব্যবস্থা, যে ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস করা দরকার ছিল তা কেন করা হ'ল না? যে সিভিল ওয়ার্কস করার দরকার ছিল, তা কেন করা হ'ল না? আজকে যদি জঙ্গীপুর ব্যারেজ থেকে পদ্মা এবং ভাগিরথীর মাত্র ১.৫ মাইল ব্যবধান হয়, তাহলে সেটা রোধ করবার ব্যবস্থা নেই কেন? এটা রোধ করবার কি কোন উপায় ছিল না? নিশ্চয়ই ছিল। এর জন্য আজকে ৩০০ কোটি টাকা আনা হয়েছে, ৩০০ কোটি টাকা লাগবে। এই কাজ গুলি আগে করলে যে খরচ পড়ত তার চেয়ে বহু গুণ বেশী টাকা আজকে লাগবে। আজকে যে ভয়াবহ বন্যা দেখা দিয়েছে, সেটা সময় মত ঐ কাজ গুলি করলে দেখা দিত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো শুনি গনী খান চৌধুরীর অসীম ক্ষমতা। এই গনি খান চৌধুরী মহাশয় যখন সেচ-মন্ত্রী ছিলেন তখন তিনি এই এলাকায় ফ্ল্যাড কন্টোল প্রোগ্রামে এবং ফ্ল্যাড প্রটেকসনের জন্য কয় পয়সা খরচ করেগেছেন? আজকে বন্যার এই ভয়াবহতা তাঁরই অপদার্থতা এবং অযোগ্যতার জন্য। ওঁরা শুনে রাখুন গনী খান চৌধুরী পশ্চিম বাংলার প্রবীনতম সংসদ সদস্য ত্রিদিব চৌধুরী মহাশয়ের কাছে চিঠি লিখেছিলেন, ফারাক্কা ব্যারেজে এ্যান্টি-ইরোসন মেজার্স ইত্যাদি কাজের জন্য যাতে দিল্লী থেকে টাকা পাওয়া যায়, তার জন্য আপনি চেষ্টা করুন। এই হচ্ছে আপনাদের গনী খান চৌধুরীর ক্ষমতা। ঐ সমস্ত কাজ না করার ফলে আজকে যদি উপর থেকে জল ঝরে এবং সেই জল যদি নেমে আসে তাহলে ফারাক্কা ব্যারাজ করা সত্বেও এই সমস্ত সমস্যার সৃষ্টি হবে। ফারাক্কা ব্যারেজ তৈরী হয়ে যাবার পরও সেই সমস্যা গুলি কিন্তু দূর হয়ে যায়নি। এটা তো মান সিং কমিটি বলে দিয়েছে যে, ফারাক্কা ব্যারেজ হবার পর রাজমোহন থেকে ফারাক্কা পর্যন্ত ফারাক্কার যে মেন চ্যানেল সেটা ১০০ বছর ধরে স্টেডি আছে, কিন্তু তার মানে এই নয় যে, এটা চিরকাল ষ্টেডি থাকবে। এটা সকলেই জানেন, বিশেষ করে ইতিহাসের ছাত্ররা জানেন যে, ফারাক্কা থেকে গৌড় পর্যন্ত গঙ্গার সাম্রাজ্য। আজকে যদি গঙ্গা ১০/১২ মাইল ঐ দিকে চলে যায় তাহলে ফারাক্কা ব্যারেজ যে উদ্দেশ্যে করা হয়েছে সেই উদ্দেশ্য ব্যর্থ হবে। এখন আবার বলা হচ্ছে পাগলা দূর্বার গতিতে চলে যাচ্ছে। যেতে পারে, কিন্তু সেটাকে প্রতিরোধ করবে কে ? সেই প্রতিরোধের দায়িত্ব পালন করা হচ্ছে না বলেই আজকে এই বিপদ এমন ভয়াবহ আকারে আমাদের ঘাড়ের উপরে এসে পড়েছে। শুধু গম নিয়ে মারামারি করলেই দেশ বাঁচবে না। কাপড় ত্রিপল কত দিন দেবেন? গম দিয়ে ভাসিয়ে দিলেও কিছু হবে না। সুতরাং

দেওয়া হয়েছে ১ হাজার ২২৫ মেট্রিক টন, মালদহে ২ হাজার ৮ শো মেট্রিক টন, নদীয়ায় ২০ হাজার মেট্রিক টন। ফ্লাড কনটিনজেন্সি মুর্শিদাবাদে দেওয়া হয়েছে ৫ লক্ষ ২৫ হাজার টাকা, মালদহে ৭ লক্ষ ১০ হাজার টাকা, বীরভূমে ৭৫ হাজার টাকা, বর্ধমানে ৭৫ হাজার টাকা, নদীয়ায় ২৫ হাজার টাকা। ত্রিপল মুর্শিদাবাদে দেওয়া হয়েছে ৩ হাজার ৪ শো, মালদহে ৫ হাজার ৬শো, বীরভূমে ৩ হাজার। চিড়া গুড় ইত্যাদি বিভিন্ন জায়গা থেকে যা এসেছে তাছাড়াও আমাদের কলকাতার ডাইরেক্টোরেট অফিস ক্রয় করে সোজা ৪ মেট্রিক টন পাঠিয়েছি। ধুতি দিয়েছি মুর্শিদাবাদে ৩ হাজার ৫ শো, মালদহে ৩ হাজার। শাড়ি মুর্শিদাবাদে দিয়েছি ৪ হাজার ৪৭, মালদহে দিয়েছি ৩ হাজার। শিশুর পোষাক মুর্শিদাবাদে দিয়েছি ৯ হাজার ৬৬, মালদহে ৮ শো। গুঁড়ো দুধ দিয়েছি মুর্শিদাবাদে ৮৭৫ কে. জি. মালদহে ৩ হাজার ৭৫০ কে. জি., বীরভূমে ৪৫০ কে. জি. বর্ধমানে দিয়েছি ২৫০ কে. জি. এবং নদীয়ায় ৩৭৫ কে. জি. এবং ক্যাটেল ফিড এরজন্য আমাদের পশু পালন বিভাগ থেকে মুর্শিদাবাদ জেলাকে ৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে, মালদহকে ২ লক্ষ টাকা এবং নদীয়া জেলাকে ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে। এছাড়া মালদহ জেলায় সরকারী উদ্যোগে লংগরখানা খুলে ২০ হাজার বণ্যা কবলিত দুস্থ মানুষকে খিচুড়ি খাওয়ান হচ্ছে। এছাড়া পশ্চিম দিনাজপুর জেলায় বন্যার খবর পাওয়ার পর ৩ শো মেট্রিক টন গম, ২৫ হাজার টাকা এবং ১৫০ কে. জি. গুঁড়ো দুধ পাঠান হয়েছে। বামফ্রন্ট সরকার ত্রানকে সবসময় রাজনীতির উর্ধে রেখে সুষ্ঠ ত্রান ব্যবস্থার মধ্য দিয়ে প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্থ দুস্থ জনসাধারণের সেবা ও সাহায্যের জন্য সাধ্যমত চেষ্টা করেছেন, করছেন এবং ভবিষ্যতেও করবেন। দলবাজীর কথা যারা বলছেন আমি সরকারের পক্ষ থেকে দ্বিধাহীন কণ্ঠে একথা বলতে পারি যে ত্রান ব্যবস্থা জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে কোথাও দলবাজী হয়নি। যারা সত্যিকারে দুস্থ মানুষ, যাদের সত্যিকারে প্রয়োজন আছে তাদেরই দেওয়া হয়েছে। কোথাও যদি কোন ত্রুটি-বিচ্যুতি থাকে আমি দায়িত্ব নিয়ে বলছি আপনারা যদি সুনির্দিষ্টভাবে তা বলতে পারেন নিশ্চয়ই সেই লোকের কাছে ত্রান সামগ্রী আমরা পৌঁছে দেব। তবে আজকে কয়েকজন বিরোধী সদস্য বন্ধু ত্রানের অপ্রতুলতা বিষয়ে অভিযোগ করেছেন। কংগ্রেসী আমলে বিশেষ করে বিপর্যয়ের সময় কি পরিমান শুধুমাত্র ত্রিপল সরবরাহ করা হয়েছিল ও বর্তমানে রাজ্যসরকার কি পরিমান ত্রিপল সরবরাহ করেছেন তার ছোট্ট একটা পরিসংখ্যাণ আমি পেশ করতে চাই। তার কারণ কংগ্রেসের পক্ষ থেকে এবং জনতা পার্টির পক্ষ থেকে মাননীয় সদস্যারা উদ্ধৃতি দিয়ে যেকথা বলার চেষ্টা করেছেন যে আমরা যে ত্রান ব্যবস্থার আয়োজন করেছি তার যে অপ্রতুলতা তার চেয়ে রাজ্যপাল শাসনের আমলে নাকি অনেকে ধন্য ধন্য করেছিল এবং কংগ্রেসী আমলে নাকি ত্রিপল মানুষের প্রয়োজনের তুলনায় সাংঘাতিকভাবে বেশী গিয়েছিল। আমি তাঁদের সমালোচনার দৃষ্টিভঙ্গী থেকে একথা বলছি না, তাঁদের বিরোধিতা করার দৃষ্টিভঙ্গী থেকে একথা বলছি না, আমাদের কোথাও ত্রুটি-বিচ্যুতি হলে তাকে সংশোধন করে নেওয়ার আমরা চেষ্টা করি। ভুল মিথ্যা পরিসংখ্যানের উপর দাঁড়িয়ে বলাটা বাগাড়ম্বর, তাতে বিধান সভার সদস্যদের অবমাননা করা হয় বলে আমি মনে করি। তাই সত্যিকারের পরিসংখ্যান আমি তাঁদের কাছে তুলে ধরতে চাই। ১৯৭৪-৭৫ সালে কংগ্রেসী আমলে পশ্চিমবঙ্গে ত্রিপল দেওয়া হয়েছে ৩ হাজার ২১৬টি, ১৯৭৫-৭৬ সালে দেওয়া হয়েছে ২ হাজার ৬৩৩ টি, ১৯৭৬-৭৭ সালে ৬ হাজার ৬শো টি, ১৯৭৭-৭৮ সালে বামফ্রন্ট সরকার আসার পর সেই বছরে দেওয়া হয়েছে ১৬ হাজার ৬৯০টি এবং ১৯৭৮ সালে বিধ্বংসী বণ্যায় ১ লক্ষ ৭৫ হাজার ৮৭ টি পলি ত্রিপল বিতরণ করা হয়েছিল। গত বছর ১৯৭৯-৮০ সালে ১৮ হাজার ৭৮৬টি পলি ত্রিপল বিতরণ করা হয়েছে। ২৭.৮.৮০ তারিখ পর্যন্ত ১৯৮০-৮১ সালের এই বণ্যায় আমরা ২৭ হাজার ৮১৫টি পলি ত্রিপল ইতিমধ্যে বিলি করেছি। হাওড়া এবং হুগলী জেলায় বণ্যার আশংকা থাকার জন্য আমরা আজকে হাওড়ার জেলা ম্যাজিস্ট্রেটকে ৫০ হাজার টাকা কনটিনজেন্সি এবং হুগলীর জেলা ম্যাজিস্ট্রেটকে

৫০ হাজার টাকা কনটিনজেন্সি দিয়েছি। আমি একথা বলতে চাই যে ১৯৭৮ সালে যেভাবে দল-মত-নির্বিশেষে আমরা বন্যায় দুর্গত মানুষকে বাঁচাবার জন্য সরকারের পাশে এসে দাঁড়িয়ে ছিলাম এবারেও আমি আশা করি তাঁদের দাম্ভিকতা অথবা কোন রাজনৈতিক উদ্দেশ্য সাধনের যে প্রচেষ্টা তার থেকে দূরে সরে গিয়ে জনগণকে বাঁচাবার উদ্দেশ্য নিয়ে, জনগণকে সেবা করার উদ্দেশ্য নিয়ে জনগণের পাশে এসে দাঁড়াবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদেরদেশে আবার বন্যা এসেছে এবং তারই পরিপ্রেক্ষিতে আজকে এই আলোচনা হচ্ছে। মাননীয় সেচমন্ত্রী তাঁর বিবৃতিতে যা বলেছেন তাতে তিনি ভয় দেখিয়ে দিয়েছেন। যদিও এটা সত্য কথা যে, ফারাক্কা, ডি. ভি. সি এবং ময়ূরাক্ষীর জল যেভাবে আসছে তাতে শুধু মুর্শিদাবাদ, মালদহ এবং বীরভূমই নয় ভয়ঙ্কর বন্যা সর্বত্র হতে পারে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আজকে ফ্ল্যাডের উপর ডিসকাসনের জন্য যে টাইম ফিক্স হয়েছিল সেটা ৭টা ৩৬ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। কাজেই রুল ২৯০ অনুসারে টাইম ইজ এক্সটেনডেড ফর হাফ এ্যান আওয়ার। আমি আশা করি এতে মাননীয় সদস্যদের মত আছে। মিঃ মাইতি বলুন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** স্যার, বন্যার কথা শুনে আমাদের ভয় হচ্ছে। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল সেকথা আমাদের বেশ মনে আছে। কিন্তু এবারের বন্যা সম্বন্ধে যেভাবে তথ্য পরিবেশন করা হয়েছে তাতে দেখছি শুধু বীরভূম, মুর্শিদাবাদ এবং মালদহতেই নয়, আমাদের মেদিনীপুরেও বন্যা হতে পারে এবং ডি ভি সির জল ছাড়াটা হচ্ছে একটা কারণ। আমাদের কেন্দ্রীয় সেচমন্ত্রী পুরোপুরি পশ্চিমবঙ্গ সরকারকে দোষ দিয়ে বলেছেন পশ্চিমবঙ্গ সরকার বন্যা রুখবার জন্য কোন ব্যবস্থা করেননি। কিন্তু আমি বলছি কেন্দ্রের ওই সেচমন্ত্রী যখন পশ্চিমবাংলার মন্ত্রী ছিলেন তখন আমি ৩ মাসের জন্য এম এল এ ছিলাম এবং আমি তাঁর কাছে গিয়ে বলেছিলাম আমাদের মেদিনীপুর এলাকায় যে সমস্ত খাল রয়েছে সেগুলির সংস্কার করুন। তখন এই গনি খাঁন চৌধুরী দম্ভভাবে বলেছিলেন আমি ওখানে কোন কাজ করবনা কারণ অজয়বাবু, বিশ্বনাথবাবু সেচমন্ত্রী হয়ে ওখানকার সব কাজ করে গেছেন। আমরা জানি গত ৫ বছরের কংগ্রেস রাজত্বে একটি খালেও এক কোদাল মাটি কাটা হয়নি এবং ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল এটা তার একটা কারণ। ওঁরা পরিকল্পনা করেছেন, মাস্টার প্ল্যান করেছেন, অনেক কমিশন করেছেন কিন্তু কোন ফললাভ হয়নি। এখন গনি সাহেব কেন্দ্রের মন্ত্রী হয়ে এই সমস্ত বিবৃতি দিচ্ছেন। অবশ্য এটা তাঁর পক্ষেই শোভা পায়। আমাদের সেচমন্ত্রীর কাছে আমার বক্তব্য হচ্ছে তাঁর ওই বিবৃতি আমাদের শুনিয়ে কোন লাভ নেই। আপনার কাছে আমার সরাসরি প্রশ্ন হচ্ছে আপনি যখন আমাদের পশ্চিমবাংলার সেচমন্ত্রী তখন এই বন্যার ব্যাপারে আপনি কোন বক্তব্য রাখেননি কেন? কেন্দ্রীয় সেচমন্ত্রীর কাছেও এই কথা জিজ্ঞাসা করা উচিত। স্যার, সমস্ত মাননীয় সদস্যদের শুভবুদ্ধি হওয়া উচিত এবং তাঁদের বোঝা উচিত বন্যা কারুর একার জন্য আসেনা।

[7.40 - 7.50 p.m.]

বন্যা যখন আসে তখন সবার জন্য আসে, সবার ক্ষতি করার জন্য আসে, একপক্ষকে ক্ষতি করে না। আজকে বন্যার যে তান্ডব এসেছে সেটা সবারই উপলব্ধি করা উচিত। সেই শুভবুদ্ধি নিয়ে আজকে কারো উপরে কারো কটাক্ষ না করে দলমত নির্বিশেষে আমাদের স্থির সিদ্ধান্ত নেওয়া উচিত যে পশ্চিমবঙ্গকে বাঁচাতে হবে, পশ্চিমবঙ্গের সেচের জন্য পশ্চিমবঙ্গকে রক্ষা করবার জন্য বন্যা প্রতিরোধ করবারজন্য যে টাকা আমাদের প্রয়োজন সে টাকার বরাদ্দ সকলের মত নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে হবে। উনি যে পত্রিকার কথা উল্লেখ করে বললেন ৭৮ সালে জনতা সরকার

যখন ছিল তখন প্রচুর পরিমাণে টাকা আসত কিন্তু আজকে ৮০ সালে আসছে না। আমরা জানি যে এটা সত্যিই আসবে না। কারণ তখন জনতা সরকারের জনগনের উপর একটা সদইচ্ছা ছিল, তাদের জনগণকে বাঁচানোর ইচ্ছা ছিল কিন্তু এখন কেন্দ্রীয় সরকারে যাঁরা আছেন তাঁদের ঠিক সে সদিচ্ছা নেই। বিশেষ করে পশ্চিমবাংলার উপর সে সদিচ্ছা আরও নেই। তাই আমি মনে করি যে আজকে সেই সদিচ্ছা জাগরণের জন্য, আমাদের শক্তভাবে কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিবাদ এবং সিদ্ধান্ত পাঠান দরকার। আর এইজন্য আমি মনে করি মন্ত্রী সভার কাছে আবেদন রাখছি যে একটা সর্বদলীয় কমিটি করা হোক, সেই কমিটির মাধ্যমে সিদ্ধান্ত নিয়ে কাজ করলে পরে তাহলে বিপক্ষ দল যে আজকে অভিযোগ করছে তা তারা আর করতে পারবে না। বন্যার মাধ্যমে দেশ সেবার ভূমিকা নিয়ে আত্ম সেবার সুযোগ যখন যে সরকারে এসেছে সে যদি করে থাকে তাহলে সরকারের কোন দোষ আমি দিই না। আমি জানি কংগ্রেসের আমলে যখন বন্যা হয়েছিল তখন কংগ্রেসী কর্মীরা টোকেন নিয়ে, কংগ্রেসের ছাপ মারা টোকেন দিয়ে রিলিফ বিলি করেছিল। এতে দোষ কিছু নেই, কিন্তু আজকে যারা হরতালে থাকবে তাঁদের নেতাদের দায়িত্ব থাকা উচিত সকলে যাতে রিলিফ পায়। তাহলে এই দোষারোপ মন্ত্রী সভার উপর আসবে না। আমরা ১৯৭৮ সালে এই দোষারোপের কথা নিশ্চিংভাবে এখানে উল্লেখ করেছি। আজও আমি বলছি যে দোষারোপ আসছে মুর্শিদাবাদ, মালদহ থেকে সেজন্য আমি সরকার পক্ষের কাছে আবেদন রাখব তারা যেন তাদের পার্টির নেতাদের, কর্মীদের সতর্ক করে দেন যাতে ঠিকমত রিলিফ ডিসট্রিবিউট হয়, তাহলে বিরোধী পক্ষ আর সরকারের উপর দোষারোপ করতে পারবেন না। এই কয়টি কথা বলে আজকে বন্যার ওপর যে প্রস্তাব আলোচনা হচ্ছে এবং রিলিফ ইত্যাদি সম্বন্ধে যা বলছেন এবং যা দিচ্ছেন তা আরও বাড়ানোর জন্য যাতে আমরা আমাদের যা কিছু আমাদের সম্বল আছে তাই নিয়ে সেবা করতে পারি এই আবেদন সরকারের কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যা সংক্রান্ত বিষয়ে যে আলোচনা চলছে, সেখানে স্বাস্থ্য দপ্তর থেকে কি কি করা হয়েছে, সে সম্পর্কে স্টেটমেন্ট রাখা ভাল। এতক্ষণের আলোচনায় বিরোধী পক্ষের কোন বন্ধু জনস্বাস্থ্য সংক্রান্ত কাজে অবহেলা চলছে সাংঘাতিকভাবে মড়ক দেখা দিয়েছে, এই সমস্ত কথা কিছু বলেননি। আমি এটুকু বলতে পারি, বন্যা হওয়ার আগে থেকেই আমরা এ বিষয়ে সতর্ক ছিলাম, সেজন্য প্রাথমিক ব্যবস্থা হিসাবে যে সমস্ত জেলায় বন্যা হতে পারে বলে আশঙ্কা আছে, সেখানে যে অসুখ বিসুক হতে পারে তার, ঔষধের স্টক আগেই পাঠিয়ে দিই, যাতে সময়ে কাজ কর্ম শুরু করতে অসুবিধা না হয়। সেই হিসাবে ভ্যাক্সিন বলুন, অ্যান্টি ম্যালেরিয়েল ড্রাগস্ বলুন, ব্লিচিং পাওডার বলুন, আগে থেকেই কিছু কিছু আমরা পাঠিয়েছি। এবং এটা বলছি যে আমাদের এখানে বন্যা হওয়ার সঙ্গে সঙ্গে ১৯ তারিখ থেকে স্বাস্থ্য দপ্তরে কন্ট্রোল রুম করে রাউন্ড দি ক্লক রাইটারস্ বিল্ডিং-সে ডাক্তার এবং স্বাস্থ্য কর্মীরা যাতে থাকে তার ব্যবস্থা করি। তার ফলে এই হয়েছে যে কখন কি অবস্থা হয়েছে সেই খবর নিতে পারছি এবং কমিউনিকেশন গ্যাপ হয়নি। দৃষ্টান্তস্বরূপ আমি বলতে পারি তিস্তার জল ফুলে ফেঁপে চর ডুবিয়েছে, মধ্যরাত্রে লোকের ম্যারুন্ড অবস্থায় পড়েছে, তাদের অবশ্য দুপুরের মধ্যে উদ্ধার করে নিরাপদ জায়গায় নিয়ে যাওয়া হয়েছে। আমি একথা বললাম এজন্য যে বিরোধী পক্ষ যদি মনে করে থাকেন স্বাস্থ্য দপ্তরই বলুন, ইরিগেশন দপ্তরই বলুন, সেচ দপ্তরই বলুন বন্যার ব্যাপারে আমরা অসতর্ক অবস্থায় ছিলাম, তাহলে সেটা ঠিক হবেনা। সেজন্যই দৃষ্টান্তস্বরূপ একথাটা বললাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা একটা টার্গেট ধরে নিয়ে চলেছি বন্যায় প্লাবিত হয়েছে জনসংখ্যা ধরে এটুকু বলতে পারি, আমাদের দপ্তরের সঙ্গে রিলিফ দপ্তরের কিছু ইতর বিশেষ হতে পারে, মোটামুটি যে জেলা এফেক্টেড হয়েছে, সেখানে কলেরার টিকা দিয়েছি এবং অন্যান্য কাজ করেছি। মালদা জেলাতে আমরা ১,১২,৬১৯ জনকে টিকা

দিয়েছি, মুর্শিদাবাদ জেলা একটু আগে থেকেই কাজ সুরু হয়েছে, জুন থেকে টীকা দেওয়ার ব্যাপার চলছে, সেখানে বণ্যা ক্লিষ্ট এই বকম ২,২২,০৫৯ জনকে কলেরার টীকা দিয়েছি টি এ বি সি দিয়েছি ৭ হাজার ৩৫ জনকে। ওয়েষ্ট দিনাজপুর জলে ডুবে গিয়েছে, সেখানে আমরা ৪৯ হাজার ৮০১ জনকে কলেরার টীকা দিয়েছি। তারপরে পরবর্ত্তীকালে নদীয়ায় বন্যার ব্যাপারে দেখা দিল; সেখানে ২৮/৮/৮০ তারিখের সকাল পর্য্যন্ত, অর্থাৎ আজকে সকালে পর্যন্ত আমরা প্রত্যেক দিন সকালে ফিগার সংগ্রহ করি, ৬০ হাজার ৩৫ জনকে টীকা দেওয়া হয়েছে। বর্ধমানে এবং বীরভূমে ডি ভি সি-র জলের জন্য বণ্যার অবস্থা দেখা দিয়েছে, সেখানে যে ইন-অকুলেশন দেওয়া হয়েছে, পুরানো হিসাব আমি বাদ দিলাম, নতুন যে হিসাব দেখছি, সেটা উল্লেখযোগ্য নয় বলে, সেই হিসাব এখানে রাখছি না।

[8.00 p.m.– 8.07 p.m.]

এ পর্যন্ত কলেরা কিংবা গ্যাষ্টারাইটিস ভ্যাকসিন পায় নি বন্যাক্লিষ্ট এলাকায় যেখানে বন্যা দেখা দিয়েছে এই ধরণের কোন রিপোর্ট বা ইনফরমেশন আমরা কোন সোরস থেকে এখনও পাই নি। আমাদের তিন চারটি সোরস-এর উপর নির্ভর করি; সেখানে এই কোন খবর আমরা পাই নি। সেই পঞ্চায়েত সোরস হোক কিংবা আমাদের পাবলিক হেলথ অর্গানাইজেসন আছে তাদের সোরস থেকে হোক বা অন্য কোন সোরস থেকে হোক আমরা এ রকম খবর পাই নি। এ পর্যন্ত আমরা বণ্যাক্লিষ্ট এলাকায় ৬৭৮টি টিউবওয়েল ডিসইনফেক্ট করা যায় বলে তা করেছি। মালদা মুর্শিদাবাদে ইতিমধ্যে আমরা ২৯৮৯টি টিউবওয়েল ডিসইনফেক্ট করতে পেরেছি। পশ্চিমদিনাজপুরে যতটুকু জলের অসুবিধা হয়েছে তাতে সেখানে ৮৫৮টি নদীয়ায় ১৯৯টি টিউবওয়েল ডিসইনফেক্ট করা হয়েছে। এটা ঠিক যে বণ্যাক্লিষ্ট এলাকার চারিদিকে নাই নাই। বিশেষ করে গ্রামাঞ্চলে ডাক্তারের অভাব অবশ্যই আছে। কিন্তু তা সত্বেও বন্যার সময় আমরা যেখানে বন্যাক্লিষ্ট হয়েছে সেই সমস্ত এলাকার হেলথ সেন্টারে বা উপ স্বাস্থ্য কেন্দ্র যেসব আছে সেখানে ডাক্তার দেবার ব্যবস্থাসহ আমি সব শুদ্ধ বলছি যে ১১৪ জন ডাক্তার দিয়েছি। মালদার বন্যাক্লিষ্ট এলাকায় ৫১ জন মুর্শিদাবাদের বন্যা ক্লিষ্ট এলাকায় ৫৩ জন, ওয়েষ্ট দিনাজপুরে যেটা দেবার প্রয়োজন হয়েছে চার জন এবং নদীয়ার বন্যাক্লিষ্ট এলাকায় ৬ জন ডাক্তার মবিলাইজ করা হয়েছে এবং প্যারামেডিক্যাল ষ্টাফ ও অন্যান্য ষ্টাফ যারা পাবলিক হেলথে কাজ করে তারা সেখানে নেতৃত্ব করছে কো-অর্ডিনেট করছে এবং সেই রকম স্যানিটারী ইন্সপেক্টার মালদার বন্যাক্লিষ্ট এলাকায় ৩০ জন, কাজ করছে, মুর্শিদাবাদে ৫২ জন ওয়েষ্ট দিনাজপুরে ৯ জন আর নদীয়ায় ১১ জন কাজ করছে। হেলথ এ্যাসিসটেন্ট বন্যাক্লিষ্ট এলাকায় এবং যেখানে বন্যা হয় নি সেখান থেকে খানিকটা সরিয়ে এনে রাখা হয়েছে সেই সব ক্ষেত্রে মালদায় ২২১ জন, মুর্শিদাবাদে ৪৭২ জন ওয়েষ্ট দিনাজপুরে ২৯ জন এবং নদীয়ার ক্ষেত্রে ৬৭ জন দেওয়া হয়েছে বন্যা এলাকার আশ্রয় শিবিরে যেখানে টিউবওয়েল লাগাতে হবে জল ডিসইনফেক্ট করাতে হবে ব্যবস্থা করা হয়েছে। মালদার ক্ষেত্রে ১০০টি টিউবওয়েল ইতিমধ্যে বসানো হয়েছে, মুর্শিদাবাদের ক্ষেত্রে ২৭টি। এবং এ ছাড়া আমরা কলকাতা থেকে এবং উত্তরবঙ্গের মেডিকেল কলেজ মালদায় ও বিভিন্ন বন্যাক্লিষ্ট এলাকায় ডাক্তার পাঠিয়েছি। কলকাতা থেকে মেডিক্যাল টিম ডাক্তার এবং প্যারা মেডিক্যাল ষ্টাফ ধরে ১৬টি টিম আমরা পাঠিয়েছি। উত্তরবঙ্গ থেকে ৮টি মেডিক্যাল টিম আমরা পাঠিয়েছি। এবং প্যারা মেডিক্যাল টিম সহ ধরলে মোট ২২টি টিম বন্যা এলাকায় কাজ করছে। আমি আগেই বলেছি যে আমরা আগের থেকেই এন্টি কলেরা ভ্যাকসিনের অভাব অনুভব করছিলাম। ব্লিচিং পাওডারের অভাব বোধ করছিলাম। সেইজন্য এন্টি কলেরা ভ্যাকসিন, এবং ব্লিচিং পাওডার জোগাড় করবার চেষ্টা করেছি। আমরা কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে ওয়াকিবহাল রেখেছিলাম যে আমাদের এই অবস্থা

চলছে আমাদের অবিলম্বে দরকার এবং সেইভাবে আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি কতটা কি আমাদের দরকার পড়বে। এবং আশা করছি আমাদের যেমন যেমন অবস্থাউদ্ভব হবে - অবশ্য এখনও কিছু ষ্টক আমাদের হাতে আছে সেই ষ্টক বাড়াবার জন্য আগাম চেষ্টা সেইভাবে আমরা চালিয়ে যাচ্ছি। এ পর্যন্ত যা ঔষধপত্র আমরা বন্যাক্লিষ্ট এলাকায় দিয়েছি তার একটা রাফ আইডিয়া আমি আপনাদের দিচ্ছি। সেটা হচ্ছে ১৫৮৫৮৫৫ টাকা এবং এটা ঐ দুটি জেলার ক্ষেত্রে প্রযোজ্য। এই সমস্তই হচ্ছে আমাদের ষ্টেট বাজেট থেকে এবং রিলিফ এ্যাকাউন্ট থেকে যা করেছে তা থেকে জনস্বাস্থ্য এ্যাকাউন্ট এইসমস্ত টাকা পায় নি। আমি শুধু কতকগুলি তথ্য পরিবেশন করলাম আপনাদের সুবিধার জন্য জানার জন্য এবং নিশ্চয়ই খানিকটা জনমত গড়ে তোলার জন্য যে এই বন্যা অঞ্চলে জেনারাাল রিফর্ম, এবং মেডিক্যাল রিফর্ম এগুলি সংগঠিত করার জন্য সমবেত চেষ্টা যেমন আমাদের করতে হবে তেমনি কেন্দ্রীয় সবকার এবং রাজ্য সরকার এক যোগে এই কাজে না নামলে এই সমস্যা সমাধান করা সম্ভব হবে না। কেন্দ্রীয় সরকারের দৃষ্টি সেইদিকে যাতে ভালভাবে আকৃষ্ট হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা দরকার। সেই সুবিধার জন্য আমি এই তথ্য আপনাদের কাছে পরিবেশন করলাম। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমরা ১৯৭৭ সালে ক্ষমতায় এসে জানতে পারলাম ফরাক্কা ব্যারেজ দিয়ে জল ঠিকমত চলছে না, লেফট্ ব্যাঙ্কে চর পড়েছে এবং দক্ষিন ব্যাংক কার্ভ হয়ে ক্রমশঃ গভীর থেকে গভীরতর হয়ে যাচ্ছে জঙ্গীপুর ব্যারেজের কাছে। ১৯৭২ সালে জঙ্গীপুরে গঙ্গা ও ভাগিরথীর দূরত্ব ছিল ৪ মাইল। সেটা কমতে কমতে ১৯৭৭ সালে ২।। মাইলে এসে গেছে। এই রকম একটা গুরুতর পরিস্থিতির কথা জানতে পেরে আমি ঠিক করি এই রকম বিপজ্জনক পরিস্থিতির হাত থেকে ফরাক্কা ব্যারেজ এবং ফিডার ক্যানেলকে যদি বাঁচাতে হয় তাহলে কেন্দ্রীয় গভর্নমেন্টকে চাপ দিয়ে তাদের বাধ্য করাতে হবে এই সমস্যার সমাধান করতে, এছাড়া কোন পথ নেই । সেই জন্য আমি ১৯৭৭ সালে আগষ্ট মাস থেকে বারনালা সাহেবকে বার বার বলে এসেছি ফরাক্কা ব্যারেজের এই অবস্থা চলছে, ভাগিরথী ও গঙ্গা এক হয়ে যেতে পারে। তিনি বার বার বলেন দেখছি, দেখব। তারপর শেষ পর্যন্ত আমাদের বার বার চাপে পড়ে তিনি ১৯৭৮ সালের ১৬ই আগষ্ট তারিখে গঙ্গা ইরোসান কমিটি করতে বাধ্য হন। প্রীতম সিংকে চেয়ারম্যান করে এই কমিটি গঠিত হয়। এই গঙ্গা ইরোসান কমিটি অব ওয়েষ্টবেঙ্গল আমরাই করতে অনুরোধ করি। সি ডব্লিউ সি র ৪ জন মেম্বার আমাদের দুজন, বিহারের কিছুটা জড়িত আছে তাই তাদের একজন কে রাখুন, আমাদের দিক থেকে বলা হয়। এই ভাবে ৭ জনের কমিটি গঠিত হয়। আপনারা জানেন ফরাক্কা থেকে রাজমহল পর্যন্ত ৭২ মাইল দীর্ঘ এলাকা জুড়ে ইরোসান হচ্ছে। ফরাক্কা ডাম থেকে জলঙ্গী এফ্লাকস পর্যন্ত দীর্ঘ ১০২ কিলোমিটার এলাকা জুড়ে ব্যাপকভাবে ইরোসান চলেছে। এই ইরোসান থেকে ফরাক্কা ব্যারেজ-এর লেফট ব্যাংক মালদা এবং রাইট ব্যাংক মুর্শিদাবাদ জেলাকে যদি রক্ষা করতে হয় তাহলে এই তদন্ত কমিটি করে কাজ শুরু করলে হয়ত তার সমাধান একটা কিছু পাওয়া যেতে পারে। সেই হিসাবে এই কমিটি গঠিত হয় এবং ১৯৭৮ সালের ১৬ই আগষ্ট তারিখে প্রথম তদন্ত শুরু করে এবং এর টার্মস অব রেফারেন্স ঠিক করে দেওয়া হয়। বারনালা বলেন যে কমিটি হবে আমরা যে টার্মস অব রেফারেন্স ঠিক করে দেব। সেই টার্মস অফ রেফারেন্স অনুযায়ী এই কমিটি গঠিত হবে। সেই রিপোর্ট সাইক্লোস্টাইল কপি করানো হচ্ছে এই সেসানে আপনাদের কাছে দেব তাতে আপনারা দেখতে পাবেন আমরা ফরাক্কা ব্যারেজ এবং ফিডার ক্যানেলকে বাঁচাবার জন্য কি চেষ্টা করে যাচ্ছি এবং গঙ্গা ভাগিরথী যাতে এক হয়ে না যায় তার জন্য আমরা প্রাণপণ চেষ্টা করে চলেছি। আপনারা তো ২৭/২৮ বছর ক্ষমতায় ছিলেন আপনারা কি জানতেন গঙ্গা ভাগিরথী ইরোসান হয়ে এদের দূরত্ব

কমতে কমতে দুটি নদী এক হয়ে যাচ্ছে? আপনারা কি জানতেন ফিডার ক্যানেল শেষ হয়ে যাবে, ফরাক্কা ব্যারেজের প্রয়োজনীয়তা শেষ হয়ে যাবে? গঙ্গা ভাগিরথী এক হয়ে গেলে ক্যালকাটা পোর্ট হলদিয়া পর্যন্ত সব শেষ হয়ে যাবে, আপনারা কখন ভেবেছেন এই কথা? পশ্চিমবাংলাকে বাঁচাতে হবে, ক্যালকাটা পোর্টকে বাঁচাতে হবে। ক্যালকাটা পোর্ট শুধু কলকাতার জন্য নয়, পশ্চিমবাংলার জন্য নয়, ক্যালকাটা পোর্ট সমস্ত পূর্ব ভারতের জন্য — এই কথা আপনারা ভেবেছেন কোনদিন? আপনারা দেশকে অনেক ডুবিয়েছেন, দেশের অনেক সর্বনাশ করেছেন, আজকে এই কথা বলতে আপনাদের লজ্জা হয় না?

[8.00 – ৪.07 p.m.]

তদন্ত কমিটি বলেছেন যে লেফ্ট ব্যাংকে ৭৪ আর.এল হাইটে সোল ফরমেশান হয়েছে এবং ডাউনে রাইট ব্যাংকে ৮০ থেকে ৯০ স্কারিং করে ডিপ হয়েছে এবং বলছে ১০৯ টি যে গেট আছে তার প্রত্যেকটি গেট দিয়ে ৫শো কিউসেক করে জল পাশ করার কথা কিন্তু যেহেতু বাঁ দিকে ইরোসান হয়েছে সোল তৈরী হয়েছে সেইজন্য লেফ্ট ব্যাংকের ৫৪ টি গেট দিয়ে ৫শো কিউসেকের জায়গায় ৩শো কিউসেক করে জল বেরিয়ে আসছে এবং কমে যাচ্ছে বলে তার প্রেসারটা রাইট সাইডে এসে সেখানে ৫শোর জায়গায় ৭শো কিউসেক করে জল পাশ করছে। এর ফলে এই তীব্র স্কারিং হয়ে ৮০ থেকে ৯০ ফিট ডিপ হয়েছে। অন্য দিকে জঙ্গীপুরে কী হয়েছে? যেখানে ৬ মাইল গ্যাপ ছিল বিট্‌ইন গঙ্গা এ্যান্ড ভাগিরথী সেখানে ইরোসান হতে হতে সেটা আজকে ১.৫ মাইলে এসে দাঁড়িয়েছে। আমাদের ইঞ্জিনিয়ারদের কাছ থেকে এইসব খবর শুনে আমি নিজে গিয়ে তদন্ত করেছি, গাড়ী থেকে নেমে নেমে দেখে এসেছি যে ফরাক্কার লেফ্ট ব্যাংক দিয়ে কি পরিমান জল যাচ্ছে এবং রাইট ব্যাংক দিয়ে কি পরিমান জল যাচ্ছে। যদি কম জল যায় সেখানে স্কারিং বেশী হবে না, যদি ডিপ বেশী হয় স্কারিং হবে। আমাদের ইঞ্জিনিয়াররা যা বলেছিলেন আমরা দেখলাম তা সত্য। এর প্রতিকারের জন্য আপার ফরাক্কায় ৭২ কিঃমিঃ এবং ডাউন ফরাক্কায় ১০২ কিমি একে কি করে ইরোসানের হাত থেকে বাঁচানো যায় এবং ফরাক্কা ব্যারেজও ফিডার ক্যানেল কে কি করে বাঁচানো যায় সেটা দেখার জন্য দিল্লীতে কমিটি করা হয়েছে।সেই কমিটি বলছেন, একে বাঁচাতে গেলে কি করতে হবে। ঐ যে সোল ফরমেশান হয়েছে তারজন্য দেখবেন স্কীম আছে। যে স্কারিং হয়েছে এবং যারজন্য ৮০/৯০ ফিট ডিপ হয়ে গিয়েছে তার থেকে কি করে রক্ষা পাওয়া যায় তারজন্য এই ইরোসান কমিটি একমত হয়ে সাজেসান দিয়েছেন। তারজন্য তাঁরা বলেছেন, ২৯৪ কোটি টাকা লাগবে। আমাদের টাকা নেই। আমরা মালদহ, মুর্শিদাবাদে ৩/৪ কোটি টাকা ইরোসান ঠেকোবার জন্য খরচ করতে পারিনি, কাজেই এতটাকা আমরা কোথায় পাব? সেই কমিটি বলছেন, ফরাক্কা ব্যারেজের এটা দায়িত্ব, তারাই সেটা করবেন অন্য দিকে ডাউন টু ফরাক্কা সেটা ওয়েষ্ট বেঙ্গল গভর্নমেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্টকে করতে হবে। তা করার ক্ষমতাও আমাদের নেই। তাই গত ২৬.২.৮০ তারিখে আমি কেন্দ্রীয় সেচমন্ত্রী গণিখান চৌধুরীর সঙ্গে বসি। তিনি প্রথম ৮ই ফেব্রুয়ারী আসেন, পুনরায় ১৬.২.৮০ তারিখে আমরা যুক্তভাবে বসে ঠিক করি যে ২৯৪ কোটি টাকার এই যে কাজ এরমধ্যে তারা কোন কাজটা করবেন এবং আমরা কোনটা করবো।সেই অনুযায়ী যেসব কাজের দায়িত্ব তিনি নিয়েছিলেন সেই ব্যাপারে পাকা সিদ্ধান্ত গ্রহণ করা হয় ২৬.২.৮০ তারিখে। তারপর বিভিন্ন তারিখে আমরা ৮ বার রিমাইনডার দিয়েছি, মালদহের ডি.এম. তিনিও বারবার রিমাইন্ডার দিয়েছেন। এরপরও কি আপনারা বলতে চান একে রক্ষা করার জন্য আমরা চেষ্টা করছি না? আমি ভাবতেও পারিনি কখনও যেআপনারা এরকম কথা বলবেন। গণিখান চৌধুরী মহাশয় যে দায়িত্ব নিয়েছিলেন— ঐ তফির কাছে যেটা ভেঙ্গেছে—৪

এবং ৫-এর মধ্যে ভেঙ্গেছে— তিনি এক থেকে ৬ নং-এর দায়িত্ব নিয়েছিলেন, ৪ এবং ৫-এ তফিতে ভেঙ্গেছে। গঙ্গা নদী গিয়ে ৫শো ফুট দূরে যে পাগলা নদী ছিল তার সঙ্গে এক হয়ে গিয়ে প্রচন্ড বেগে পাগলা আর একটা নদী হয়ে যাচ্ছে, যে নদীর সম্ভাবনা আছে বাংলাদেশের মধ্যে দিয়ে গঙ্গায় পড়বে।

আমি আরো বলে রাখছি খালতিতে একটা বাঁধ করেছি। সেই বাঁধ সম্পর্কে কেন্দ্রীয়সরকার যদি সতর্ক না হন, ফরাক্কা ব্যারেজ অথরিটি যদি সতর্ক না হন তাহলে সেখান থেকে বাঁধ ভেঙ্গে গঙ্গার জল বাংলাদেশে চলে যেতে পারে। ৪০ হাজার কিউসেক জলের জন্য আমরা ছটফট করছি বাংলাদেশের সঙ্গে আলোচনা করছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা ঝগড়া করছি, সেই সব ব্যর্থ হয়ে যাবে। ফরাক্কা ব্যারেজকে বাঁচাবার জন্য ফিডার ক্যানেলকে বাঁচাবার জন্য মালদা, মুর্শিদাবাদ জেলাকে বাঁচাবার জন্য যে কমিটি করা হয়েছে সেই কমিটির রায় অনুযায়ী কেন্দ্রীয় সরকার যাতে আমাদের টাকা দেয় সেই বিষয়ে দলমতনির্বিশেষে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা উচিত। এই বিষয়ে আমি বিশেষ করে কংগ্রেসী বন্ধুদের অনুরোধ করছি আপনারা কেন্দ্রকে অনুরোধ করুন ফরাক্কা ব্যারেজকে বাঁচাবার জন্য আমাদের যেন প্রয়োজনীয় টাকা দেয়। আমার আরো অনেক কিছু বলবার ছিল কিন্তু টাইম না থাকায় আর বিশেষ কিছু বলতে পারছি না। আশা করি আপনারা সকলে একমত হয়ে এই প্রস্তাব গ্রহন করবেন, এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 8.07 p.m. till 1 p.m. on Friday the 29th August, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 29th August, 1980 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 159 members.

## Obituary

[1.00 - 1.10 p.m.]

**মিঃ স্পীকার :** গভীর দুঃখের সঙ্গে আজ আমি স্মরণ করছি প্রখ্যাত শিশু সাহিত্যিক হাসির গল্পের রাজা শিবরাম চক্রবর্ত্তীকে। গতকাল ৩-১৫ মিনিটে এস এস. কে. এম হাসপাতালে সবার অলক্ষ্যে তিনি চলে গেলেন অশ্রু নদীর সুদূর পারে। ১৯০০ সালের ১৩ই ডিসেম্বর তাঁর জন্ম হয়েছিল উত্তর কলকাতায়। জন্মের অব্যবহিত পরেই তাঁকে তাঁর মাতুলালয়ে মালদা জেলার চাঁচলে নিয়ে যাওয়া হয়। সাধারণ শিক্ষা ব্যবস্থা তাঁকে বেশীদিন আটকে রাখতে পারেনি। স্কুলের শেষ ধাপে টেষ্ট পরীক্ষার কিছু পরে দেশ বন্ধুর আদর্শে উদ্বুদ্ধ হয়ে তিনি বাড়ী থেকে পালিয়ে এলেন কলকাতায়। তারপর যোগ দিলেন দেশবন্ধুর প্রতিষ্ঠিত অসহযোগ আন্দোলনে। কিন্তু কোন বিশেষ রাজনীতি তাঁকে বেশীদিন আটকে রাখতে পারেনি। কর্ম জীবনে তাঁর প্রবেশ খবরের কাগজ ফেরী করার কাজে। পরে তিনি সাহিত্য জীবনে প্রবেশ করেন যুগান্তর, আত্মশক্তি, ইত্যাদি পত্রিকার সম্পাদক হবার পর তাঁর চিরপরিচিত কলম খুলে যায়। কবিতা লেখা দিয়ে তাঁর সাহিত্য জীবন শুরু। ক্রমশঃ নেমে এলো তির্যক ব্যঙ্গ রসের তরঙ্গ যা তাঁর লেখনীর মাধ্যমে বাংলাদেশে সৃষ্টি করেছিল অনাবিল হাসির এক আলোড়ন। তিনি বাংলা সাহিত্যে এমন এক শাখায় দীর্ঘকাল সাধনা করে গেছেন যা ছিল অবহেলিত, উপেক্ষিত। চিত্তাকর্ষক মজাদার গাল গল্পে অদ্ভুৎ অদ্ভুৎ চরিত্র রচনায়, তির্যক ভাগভঙ্গিমায়, বিস্ময়কর অনুপ্রাসে তিনি সৃষ্টি করেছিলেন এক অনন্য সাধারণ হাসির রাজ্য যেখানে শিশু, বৃদ্ধ, কিশোর, তরুন সকলেই সমান অংশীদার। অসংখ্য ছোট গল্পের জনক এই সাহিত্যিকের মৃত্যু এনে দিলো বাংলা সাহিত্যে এক গভীর শূন্যতা।

আমি প্রয়াত সাহিত্যিকের স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তাঁর শোক সন্তপ্ত পরিবারবর্গকে আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

(সদস্যগণ নিজ নিজ আসনে দু মিনিট দণ্ডায়মান থেকে নীরবতা পালন করুন।)

দু মিনিট পরে—

ধন্যবাদ।

বিধানসভার সচিব এই শোকবার্তার প্রতিলিপি প্রয়াত সাহিত্যিকের পরিবারবর্গের কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রীদেওপ্রকাশ রাই :** মিঃ স্পীকার স্যার, পশ্চিমবঙ্গের টিচাররা এসপ্ল্যানেডে ইস্টে গতকাল থেকে পিকেট করে রয়েছেন। গতকাল তারা মিছিল নিয়ে ওখানে এসেছেন। কিন্তু চীফ মিনিষ্টার বা এডুকেশন মিনিষ্টার সেখানে গিয়ে তাঁদের সঙ্গে দেখা করেন নি। এডুকেশন মিনিষ্টার বর্তমানে এখানে নেই। এটা যদি এ. বি. টি. এ. বা অন্যান্য কোন কম্যুনিষ্ট কন্ট্রোলের ইউনিয়ন হতো তাহলে ওরা নিশ্চয়ই ওদের সঙ্গে দেখা করতে যেতেন। আজকে আমি পাবলিক ইনটারেস্টে এই এ্যাসেম্বলি হাউসে এই বিষয়টা রেফার করলাম। You protect the public interest. Why the Chief Minister or the Education Minister do not want to meet the deligates?

এসপ্লানেডে টিচাররা বসে আছেন। চীফ্ মিনিষ্টার তাঁদের কাছে গিয়ে কিছুই বলছেন না। এডুকেশন মিনিষ্টার তো এখানে নেই। ওঁরা কমিউনিষ্ট মেম্বার নন, তাই ওঁদের মেরে দেওয়া হচ্ছে।

**মিঃ স্পীকার :** ঠিক আছে। এবারে বসুন। এখন প্রশ্নোত্তর।

## Starred Question
(to which oral answers were given)

### ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার স্টেশন

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রী অমলেন্দ্র রায় :** মুখ্য মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার স্টেশনের (১) সদর দপ্তরসমূহ এবং স্টাফ কোয়ার্টার্স সমূহ যাহাতে ফারাক্কার বাহিরে স্থানান্তরিত না করা হয় ও (২) চাকুরীসমূহে এম্পলয়মেন্ট এক্সচেঞ্জ মারফৎ লোক নিয়োগ করা হয়, তজ্জন্য রাজ্যসরকার কোন প্রয়াস চালাইয়াছেন কি , এবং

(খ) চালাইয়া থাকিলে ঐ প্রচেষ্টা কতদূর সফল হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু :**

ক) ৫ই মে ১৯৮০ তারিখে লিখিত একটি চিঠিতে আমি কেন্দ্রীয় শক্তিমন্ত্রীকে অনুবোধ করি যে তিনি যেন ন্যাশনাল থারমাল পাওয়ার করপোরেশনকে এই নির্দেশ দেন যে তাঁরা যেন তাঁদের ফরাক্কা সুপার থারমাল পাওয়ার ষ্টেশনের চাকুরী সমুহে কেবল এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ মারফত নিয়োগ করেন। আমি এ অনুরোধও কবি যে ঐ পাওয়ার ষ্টেশনের জন্যে সে সব পরিবারের জমি অধিগ্রহণ করা হয়েছে তাঁদের চাকুরীতে অগ্রাধিকাব দেবাব ব্যাপারে যেন স্থানীয় জেলা শাসক বা মহকুমা শাসকের কাছ থেকে ঐ সব পরিবারের তালিকা নেওয়া হয় এবং ঐ তালিকা অনুসারে চাকুরী দেওয়া হয়।

ঐ চিঠিতে আমি কেন্দ্রীয় শক্তি মন্ত্রীকে এ অনুবোধও করি যে প্রস্তাবিত পাওয়ার ষ্টেশনের টাউনশিপ যেন গঙ্গার বামতীরে অর্থাৎ মালদা জেলাতে না হয়ে ফরাক্কাতেই অবস্থিত হয়।

(খ) ২২ শে জুন ১৯৮০ তারিখের এক চিঠিতে কেন্দ্রীয় শক্তিমন্ত্রী আমাকে লিখেছেন যে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ সংস্থাগুলিতে লোক নিয়োগ সম্পর্কে কেন্দ্রীয়-সরকারের নিজস্ব নিয়মকানুন (Guidelines) আছে। তিনি আরও জানান যে বিভিন্ন দিক বিবেচনা করেই টাউনশিপ গঙ্গার

অপর পারে অর্থাৎ মালদা জেলাতে করার সিদ্ধান্ত হয়েছে।

এই চিঠির জবাবে গত ১০ই জুলাই তারিখে আমি কেন্দ্রীয় শক্তিমন্ত্রীকে অনুরোধ করেছি যে চাকুরীতে নিয়োগের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের (Guidelines) এর অনুলিপি আমাকে পাঠাতে। এ অনুরোধও আবার করেছি যে ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশন যেন যে সব পরিবারের জমি অধিগ্রহণ করা হয়েছে তাঁদের চাকুরীতে অগ্রাধিকার দেবার ব্যাপারে কেবল জেলা কর্তৃপক্ষের তালিকাই অনুসরণ করেন। প্রকল্পের টাউনশিপ ফরাক্কাতেই করার জন্য আবার অনুরোধ করেছি। ১০ই জুলাই-এর এই চিঠির জবাব আমি এখনও পাইনি।

[ 1-10 – 1-20 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন গাইডলাইনের কথা কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত কাজ দিতে আপত্তি আছে - যেটুকু বললেন। বুঝতে পারছি কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, কি গাইডলাইন আছে সেই সম্পর্কে কেন্দ্রীয় মন্ত্রী আপনাকে সুনির্দিষ্টভাবে কিছু বলেছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** আমি উত্তরে তো বললাম - আমি ১০ই জুলাই লিখেছি যে, আপনাদের কি গাইডলাইন আছে সেটা জানান কিন্তু তার জবাব এখনও পাইনি।

**শ্রী অমলেন্দ্র রায় :** ওখানে যাদের জমি-জমা নেওয়া হয়েছে তাদের তালিকা মালদার জেলা ম্যাজিস্ট্রেট এবং মুর্শিদাবাদের জেলা ম্যাজিস্ট্রেটের কাছে আছে। আপনি বললেন, আপনি অনুরোধ করেছেন সেই তালিকা থেকে যাদের জমি-জমা নেওয়া হয়েছে সেই রকম পরিবারের লোকজন যাতে অগ্রাধিকার ভিত্তিতে কাজ পায় সেই প্রস্তাব করেছেন। আমার প্রশ্ন হচ্ছে, এই প্রস্তাব সম্পর্কে নির্দিষ্ট কি বলেছেন সেটা কি দয়া করে জানাবেন?

**শ্রী জ্যোতি বসু :** তাঁরা বলেছেন আমাদের গাইডলাইন আছে। সেই অনুযায়ী করবেন। যাদের জমি গেছে সেই সম্বন্ধে বলাতে ওরা লিখেছিলেন তাদের বিষয় বিবেচনা করা হবে। এটার কি অর্থ তা আমি জানি না।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমাদের জেলা ম্যাজিস্ট্রেটের কাছ থেকে কোন তালিকা নেয়নি, এই তো তাহলে দাঁড়াচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** হ্যাঁ, তাই তো দাঁড়াচ্ছে। এখানে ৩১ জনকে নেওয়া হয়েছে। আমরা গাইডলাইন পাইনি, কি করবো? ওরা কাদের অগ্রাধিকার দেবেন, কিভাবে লোক নেবেন এই রকম সদ্ উত্তর পাচ্ছি না।

**শ্রী প্রদ্যোৎ কুমার মহান্তি :** ফরাক্কা সুপার থারমাল পাওয়ার ষ্টেশনে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে অতিক্রম করে এর বাইরে থেকে লোক নিয়োগ করা হচ্ছে কিনা এই রকম কোন খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** হ্যাঁ, আছে, তার কারণ তারা ৩১ জনকে যদি নিয়োগ করে থাকেন - আমি সংখ্যা ঠিক বলতে পারছি না- যাই নিয়ে থাক সরকারী নিয়ম অনুযায়ী নিচ্ছেন না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি প্রথম প্রশ্নের উত্তরে বললেন, সদর দপ্তর এবং ষ্টাফ কোয়ার্টাস মালদা জেলাতে না হয়ে ফরাক্কাতেই যেন হয় অর্থাৎ মুর্শিদাবাদের অংশে হয়। আমরা দেখতে পাচ্ছি, গনি খান চৌধুরী মহাশয় সারা দেশের মন্ত্রী নন, তিনি মালদার মন্ত্রী, তাঁর কাছ থেকে

বিচার পাওয়া যাবে না। সেই জন্য আমার প্রশ্ন হচ্ছে- মুর্শিদাবাদের অংশে সদর দপ্তর এবং ষ্টাফ কোয়ার্টাস করার বিবেচনা করার জন্য যে কথা লিখেছেন সেটাকে কার্যকরী করার জন্য মাননীয়া প্রধানমন্ত্রীকে কি অনুরোধ জানাবেন?

**শ্রী জ্যোতি বসু :** প্রধানমন্ত্রীকে লেখার মতন অবস্থা হয়নি এবং সময়ও হয়নি। আমি অপেক্ষা করছি, আমার লেখা চিঠির জবাব আসে কিনা সেটা দেখার জন্য আর একটি কথা অমলবাবুর জন্য বলছি।

[At this stage Shri Deo Praksah Rai was seen rushing towards the floor]

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে আর কতদিন চলবে, এর বিরুদ্ধে ব্যবস্থা নিন।

**শ্রী কমল কান্তি গুহ :** এইভাবে চলবে? এখানে উনি মারামারি করতে এসেছেন। আপনি যদি এর বিরুদ্ধে ব্যবস্থা না নেন তাহলে কি পরিনতি দাঁড়াবে?

**শ্রী সরল দেব :** একে মেন্টাল হসপিটালে পাঠানোর ব্যবস্থা করুন স্যার, রোজ একই জিনিস ঘটবে?

**শ্রী জ্যোতি বসু :** আমি যেটা বলছিলাম, আমাদের কাছে একটা খবর আছে। পার্লামেন্টে রাজ্য সভায় শ্রীমতী প্রতিমা বোস, শ্রী কল্যাণ রায় এবং শ্রী ভোলাপ্রসাদ এই বিষয়ে একটা প্রশ্ন করেছিলেন, তাতে ঐ একই জবাব দিয়েছিলেন আমাদের নিজস্ব গাইডলাইন আছে। এক জায়গায় বলেছেন The Project was sactioned in March, 1979. The World Bank negotiations were completed in May, 1980 and the total number of employees recruited in Farakka is only 31 so far and in addition there was a small number of persons employed on daily rate basis for such duration. কিন্তু এটা বলতে গিয়ে বলেছেন In respect of preference being given in employment to members of the families of land and bustees the Central Government did give similar preference as indicated in the letter of the Chief Minister, West Bengal কিন্তু এই যে লিষ্টটা এটা আমাদের লিষ্ট থেকে নিয়েছেন কিনা সেটা আমাদের কাছে একেবারে পরিষ্কার নেই।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় শক্তি তথা মুখ্যমন্ত্রী মহাশয় যা বললেন তাতে আমি একটু জানতে চাই যে ফরাক্কা থার্মাল পাওয়ারে যে সমস্ত কর্মী নিয়োগ করা হবে তা কি রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে?

( কোন উত্তর নাই)

**শহরাঞ্চলে যুব কল্যাণ কর্মসূচী**

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** যুব কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শহরাঞ্চলের যুবকদের কল্যাণের জন্য সরকারের কোন কর্মসূচী আছে কি ; এবং

(খ) ' ক ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এ বিষয়ে কি কি কর্মসূচী গ্রহণ করা হইয়াছে?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :**

(ক) (১) বেকার যুবকদের কাজের জন্য সনিযুক্তি প্রকল্প।

(২) ছাত্রছাত্রীদের শিক্ষণমূলক ভ্রমনের জন্য অনুদান মঞ্জুর।

(৩) বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের জন্য সমবায় সমিতি স্থাপন।

(৪) পর্বত অভিযানসহ অন্যান্য অভিযানে আর্থিক সাহায্য দান।

(৫) বিজ্ঞান ক্লাব আন্দোলন পরিচালনা ও বিজ্ঞান আলোচনা সভার ব্যবস্থাপনা।

(৬) যুব উৎসব।

(৭) যুব আবাস প্রকল্পের সুযোগ গ্রহণ

(৮) রাজ্য যুবকেন্দ্রের সাথে যুক্ত সমুদয় সুযোগ গ্রহণ—

**শ্রী পতিত পাবন পাঠক :** ১৯৭৯-৮০ সালে এই ব্যাপারে কত খরচ হয়েছে এবং ১৯৮০-৮১ সালের প্রস্তাবিত খরচ কত?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** এখানে দাঁড়িয়ে বলতে সময় লাগে, তার মধ্যে বলতে পারি ২৫০০ যুবকের এমপ্লয়মেন্টের ব্যবস্থা করা হয়েছে। ৩০ লক্ষ ৯৪ হাজার টাকা মার্জিন মাণি এই ব্যাপারে দেওয়া হয়েছে। ২ লক্ষ ২২ হাজার ইতিমধ্যে ব্যয় করেছি এর প্রায় সবটা শহর এলাকায় যুবকদের জন্য ব্যয় হয়েছে। ১৮০টি শিক্ষা প্রতিষ্ঠানে টাকা দেওয়া হয়েছে ১৬ হাজার ছাত্রছাত্রী উপকৃত হয়েছে শহর ছাড়া গ্রামাঞ্চলের ছাত্র ছাত্রী এই ব্যবস্থার মাধ্যমে উপকৃত হয়েছে। অনেক এলাকায় সমবায় সমিতি স্থাপনের মধ্যে দিয়ে ছাত্র ছাত্রী উপকৃত হয়েছে। শহর এলাকায় ৪০টি বিদ্যালয় সমবায় বিপণন কেন্দ্র স্থাপন করা হয়েছে। এ ছাড়া বিজ্ঞানক্লাব ৩০টি বিজ্ঞান ক্লাবের জন্য কিছু অনুদান দেওয়া হয়েছে। ৩০টি বিজ্ঞান ক্লাবই শহরের মধ্যে সীমাবদ্ধ।

[ 1-20 – 1-30 p.m.]

**শ্রী দেওপ্রকাশ রাই :** আমি জানতে চাই হিল এরিয়ার জন্য কত টাকা দেওয়া হয়েছে এবং কতজন এমপ্লয়মেন্ট পেয়েছে?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** কোয়েশ্চেন করলে উত্তর দেব।

**শ্রী রজনী কান্ত দোলুই :** গ্রামাঞ্চলের যুবকদের মত শহরাঞ্চলে কোন এজেন্সির মাধ্যমে এই কাজগুলি করছেন?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** শহরের মধ্যে যে প্রকল্পগুলি সম্প্রসারিত করা হয় তাতে ব্লক স্তরের অফিসার এবং জেলা স্তরের অফিসারদের উপর কার্যকর করার দায়িত্ব দেওয়া আছে।

**শ্রী হবিবুর রহমান :** গ্রামাঞ্চলে কতটা জায়গায় করা হয়েছে জানাবেন কি?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** ১৪০

*চোরা চালান*

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫।) **শ্রী ভবানীপ্রসাদ চ্যাটার্জী :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নলহাটী ২নং সমষ্টি উন্নয়ন এলাকা এবং তৎসংলগ্ন মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি ও নবগ্রাম থানাদ্বয়ের কিছু এলাকায় ব্যাপকভাবে চোরা চালান হইতেছে এই মর্মে কোন তথ্য বা সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য লোহাপুরে একটি পুলিস ফাঁড়ি স্থাপনের কথা সরকার চিন্তা করিতেছেন কি ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) এই রকম কোন সংবাদ সরকারের নিকট আসে নি।

(খ) প্রশ্ন উঠে না।

হাসপাতালে মহিলা হোমগার্ড

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫।) **শ্রী নানুরাম রায় :** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে হাসপাতালগুলিতে মহিলা হোমগার্ড নিয়োগ করা হইতেছে; এবং

(খ) সত্য হইলে ইহার কারন কি?

**শ্রী রাম চ্যাটার্জী :**

(ক) হাঁ, সীমিত সংখ্যক পরীক্ষামূলকভাবে নিয়োগ করা হয়েছে।

(খ) যে সমস্ত রোগী বা রোগিনী কোন বড় বা সদর হাসপাতালের প্রতিটি ওয়ার্ড বা অনুরূপ কোন স্থানের অবস্থান সম্বন্ধে ওয়াকিবহাল নহেন তাঁহাদের যথাযথ পথনির্দেশ করা অথবা অনুরূপ কোন কারণে অযথা হয়রানির হাত হইতে তাঁহাদের রেহাই পাইতে সাহায্য করা।

**শ্রী কিরণময় নন্দ :** এ পর্যন্ত কতজন হোম গার্ড নিয়োগ করা হয়েছে?

**শ্রী রাম চ্যাটার্জী :** শিলিগুড়ি হাসপাতালের জন্য ৬ জন, জলপাইগুড়ি হাসপাতালের জন্য ৪ জন এবং সিউড়ি পুলিশ হাসপাতালে ১ জন। তবে মোট কতজন নিয়োগ করা হয়েছে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী কিরণময় নন্দ :** কিছুদিন পূর্বে আপনি এখানে বলেছিলেন হোম গার্ড রিক্রুটমেন্ট কমিটির মাধ্যমে হবে, সেটা কি হয়েছে?

**শ্রী রাম চ্যাটার্জী :** আপনাকে জনতা পার্টি থেকে নাম দেওয়ার জন্য বলা হয়েছিল, আপনি নাম দিয়েছিলেন, সেই সমস্ত নাম আমি পাঠিয়ে দিয়েছি এবং শীঘ্রই সেগুলি এ্যাপ্লাই করা হবে।

**শ্রী মনোরঞ্জন রায় ঃ** প্রত্যেকটি হাসপাতালে মহিলা হোমগার্ড দেবার পরিকল্পনা আছে কি?

**শ্রী রাম চ্যাটার্জী ঃ** পরীক্ষায় যদি আমরা কৃতকার্য্য হই তাহলে প্রতিটি হাসপাতালে যতটা দরকার সেখানকার অফিসার চাইলে আমরা দেব। এই বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে আমার কথা হয়েছে।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** হোম গার্ডদের বেতনক্রম কত?

**শ্রী রাম চ্যাটার্জী ঃ** সমস্ত বেড়ে ১০.৫০ টাকা এবং ১ টাকা করে এ্যালাওয়েন্স পাচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** যে রিক্রুটিং কমিটির কথা বললেন সেই কমিটি কি হোম সেক্রেটারী অর্ডার দিয়ে বাতিল করে দিয়েছেন?

**শ্রী রাম চ্যাটার্জী ঃ** না।

**ঝাড়গ্রাম মহাকুমায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন**

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সম্পর্কে রাজ্য সরকারের কোন তথ্য আছে কি ; এবং

(খ) ইহার মোকাবিলায় ঝাড়গ্রাম মহকুমায় উপজাতি-আদিবাসীদের জন্য স্বয়ংশাসিত কাউনসিল গঠনের কোন প্রস্তাব রাজ্যসরকার বিবেচনা করিতেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এরূপ কোন প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন নাই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** সেই তথ্যগুলো জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** গত কয়েক বছর ধরে ঝাড়খন্ড মুক্তি মোর্চা এবং যুব মোর্চা নামে দুটি দলের নির্দেশে বাঁকুড়া, পুরুলিয়া, জেলা এবং বিহারের অধিকাংশ জেলায় এবং উড়িষ্যায় ঝাড়খন্ড নামে একটি পৃথক রাজ্য গঠনের দাবি নিয়ে আন্দোলন করছে। আসামে এবং ত্রিপুরায় সাম্প্রতিক গোলযোগের পর এই আন্দোলন আরো জোরদার হয়েছে। এরা মেদিনীপুর জেলার বিভিন্ন স্থানে সভা সমিতি করছে এবং সাঁওতাল আদিবাসীদের স্বার্থ সংশ্লিষ্ট বিষয় নিয়ে তারা তাদের কাজে লাগাচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** বিভিন্ন মিশনারী প্রতিষ্ঠান অথবা বৈদেশিক হস্তক্ষেপ এই আন্দোলনের পিছনে কাজ করছে সেটা জানেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা কিছু খবর পেয়েছি যে বৈদেশিক কিছু অর্থ একজন্য আসছে এবং সমাজ কল্যাণের নামে এই সব খরচ হচ্ছে। কিছু বিদেশী মিশনারী সম্বন্ধে আমরা খবর পেয়েছি যে তারা হয়ত এই আন্দোলনে মদত দিচ্ছে। সেজন্য আমরা এইসব সংস্থা এবং ব্যক্তিদের বলেছি যে তাঁরা যেসব কাজ করছেন সেই কাজ যখন নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ হয়ে যাবে তখন এই কাজ যেন তাঁরা আর না করেন। এখানে পরিষ্কার বলতে চাই যে এই রকম অনেক সংস্থা আছে যারা বিদেশী টাকা

নিয়ে জনস্বার্থে কাজ করে। নির্দিষ্টভাবে যেটুকু খবর পেয়েছি সেখানে সেই অনুযায়ী আমরা ব্যবস্থা অবলম্বন করছি। আর সমাজ কল্যাণমূলক কাজ যেগুলি চলছে সেই কাজগুলি করে ছেড়ে চলে যেতে বলেছি, কারণ, সেইসব অঞ্চলে আমরা সরকার পক্ষ থেকেই সেই কাজ চালাব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এই আন্দোলনের পিছনে মাওবাদী বিভিন্ন কমিউনিষ্ট গোষ্ঠী কাজ করছে এই রকম তথ্য আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** মাওবাদী কাদের বলে সেটা বোঝা মুস্কিল, কারণ আগে যাঁরা নকসালপন্থী ছিলেন তাঁরা এখন বহু ভাগে বিভক্ত হয়েছেন- কেউ মাওয়ের পক্ষে, কেউ মাওয়ের বিরুদ্ধে। সুতরাং নির্দিষ্টভাবে কিছু বলতে পারছি না। তবে এটুকু বলতে পারি ঝাড়খন্ড মুক্তি মোর্চা বিশেষ করে বিহারে যারা আছে তারা গত নির্বাচনে ইন্দিরা কংগ্রেসের সহযোগী থেকে ১২ টা সিট সেখানে পেয়েছিলেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** সন্তোষ রানা যে দলে আছেন সেই দল প্রত্যক্ষভাবে এই আন্দোলন সমর্থন করছে এই খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** প্রত্যক্ষভাবে জানাচ্ছে বলে খবর নেই।

**[ 1-30 – 1-40 p.m.]**

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বলেছেন যে কতকগুলি ফরেন এজেন্সি যারা কাজ করছে, এদেরকে কাজ করতে আর দেবেন না, তাঁদের কাজ শেষ হয়ে গেলে আপনারা তাদের কাজ করবেন বলেছেন। এর মধ্যে মাদার টেরেসার চ্যারিটিজ অব মিশনারী পড়ে?

**শ্রী জ্যোতি বসু :** না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, আপনি বললেন, যে চলছে এটা প্রতিহত করবার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু :** যা ব্যবস্থা নেবার তা নিয়েছি। তাদের অনেক দাবী-দাওয়া ইত্যাদি আছে। এই পিছিয়ে পড়া আদিবাসীদের যার সুযোগ নিয়ে এই সমস্ত বিচ্ছিন্নতাবাদীরা তারা এইসব নানান রকম আন্দোলন করে, তাদের বিপথে পরিচালিত করে। যার জন্য সেইসব বিষয়ে তাদের দাবী-দাওয়াগুলি নির্দিষ্টভাবে সময় মত যাতে হয় সেইসব ব্যবস্থা আমরা করেছি— তাদের সংস্কৃতির দিক থেকে, অর্থনৈতিক দিক থেকে সামাজিক দিক থেকে আমরা করছি।

**শ্রী ভোলানাথ সেন :** আমি একটা সাপ্লিমেন্টারী করতে চাই। আমি এতক্ষন শুনছিলাম মুখ্যমন্ত্রীর কথা এবং মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন তার মধ্যে কোন পারটিকুলারস্ আমি পাইনি। কতকগুলি ভেগ্ এলিগেশান তাঁর কাছে পেয়েছি। আমি জানতে চাই যে কোথায় কবে কোন মিটিং হয়েছিল, কি রেজুলেশান এবং কোন মিটিংএ কে প্রিজাইড করেছেন, এটা তাঁর জানার কথা, সে সম্বন্ধে আজই তিনি হাউসকে জানাবেন কি? দ্বিতীয়ত এই রেজুলেশান কি হয়েছে, কোথায় কি রেজুলেশান হয়েছে সে সম্বন্ধে উনি হাউসে জানাবেন কিনা? শুধু ভেগ্ নয়, পারটিকুলারস্ দিতে রাজী আছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** যদি শ্রী ভোলানাথ সেন চান, আমি ওঁদের যে বক্তব্য, যা থিসিস আমি ওঁর কাছে পাঠিয়ে দেবো।

**শ্রী ভোলানাথ সেন :** থ্যাংক ইউ, আই শ্যাল ওয়েলকাম।

**সুরুল-গুনুটিয়া ও বোলপুর-রাজগ্রাম রাস্তা**

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রী সুনীলকুমার মজুমদার :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বীরভূম জেলার সিউড়ী মহকুমায় সুরুল-গুনুটিয়া রাস্তা (বোলপুর থানা হইতে লাভপুর থানা) ও বোলপুর-রাজগ্রাম রাস্তাটির নির্মাণকার্য বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

বোলপুর-গুনটিয়া রাস্তার কাঁকালীতলা-লাভপুর অংশে (যাহার স্থানীয় নাম সুরুল-গুনটিয়া রাস্তা) ৪ কি.মি. পর্যন্ত পাকা হয়েছে এবং বাকী অংশের কাজ চলছে।

এই নামে কোন রাস্তা এই দপ্তরের নির্মান কর্মসূচীতে নাই।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** রাস্তা আছে ঠিকই, ওনার খাতায় হয়ত নেই। মাননীয় মন্ত্রীমহাশয়, বন্যার পরে বীরভূম জেলায় ব্যাপক ঘুরে বেড়িয়েছেন, সেইজন্য আমি জানতে চাই -- এটা বন্যার পূর্বের অবস্থায় আনা যায় কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে রাস্তার কথা বলেছেন তার দূরত্ব হচ্ছে ১২৮ কি.মি.। এবং আপনি জানেন যে ১ কি.মি. রাস্তা করতে গেলে ৪।। লক্ষ টাকা প্রয়োজন হয়। সেই পরিপ্রেক্ষিতে যতদিন পর্যান্ত সেই রকম অর্থ যোগান আমাদের না হবে ততদিন আমরা আমাদের কর্মসূচীর মধ্যে এটাকে যুক্ত করতে পারবো না।

**'উত্তরখণ্ড' রাজ্য গঠনের জন্য স্মারকলিপি**

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী দীপক সেনগুপ্ত :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলার উত্তর অংশের কয়েকটি জেলা নিয়ে "উত্তর খন্ড" নামে একটি রাজ্য গঠনের দাবি সহ কোন স্মারকলিপি রাজ্যসরকারের হস্তগত হয়েছে কি?

(খ) ' ক ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত স্মারকলিপিতে কোন বিশিষ্ট ব্যাক্তির কোন সুপারিশ আছে কি; এবং

(গ) থাকিলে তাঁহার নাম কি এবং তিনি কোন রাজনৈতিক দলভুক্ত?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) না। যদিও এই ধরনের একটি স্মারকলিপি ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে বলে জানা গেছে।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দীপক সেনগুপ্ত :** ভারত সরকারের কাছে যে স্মারকলিপি পাঠানো হয়েছে তার কোন অনুলিপি রাজ্য সরকার বা মুখ্যমন্ত্রীর কাছে এসেছে কি?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে পাঠানো হয়নি, আমি অন্যভাবে পেয়েছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মুখ্যমন্ত্রী কি জানেন, এরকম একটা আন্দোলন যখন উত্তর বাংলায় চলছিল তখন কংগ্রেস (আই) পার্টি নেতা এবং বিশেষকরে তাদের পরিষদীয় নেতা শ্রী ভোলানাথ সেন উত্তরবংগের বিভিন্ন জায়গায় ঘুরে এই আন্দোলনকে অর্থনৈতিক আন্দোলন নাম দিয়ে ওই বিচ্ছিন্নবাদীদের আন্দোলনকে উস্কানী দিয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** ভোলানাথবাবু তখন ওখানে গিয়েছিলেন এবং আমি তখন কুচবিহারে ছিলাম। তবে উনি কিভাবে সেই আন্দোলনকে সমর্থন করেছেন এবং কি ভাষায় বলেছেন সেটা আমার জানা নেই।

**শ্রী দীপক সেনগুপ্ত :** সেই সময় তিনি বিভিন্ন জায়গায় সভায় দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের মন্ত্রীসভায় বিশেষ করে রাজবংশী সম্প্রদায়ের কোন মন্ত্রী নেওয়া হয়নি এবং এমন কি লোকসভার সদস্য অমর রায় প্রধানের মত উপযুক্ত লোককেও নেওয়া হয়নি এরকম আবোল তাবোল সংবাদ ছড়িয়েছেন এ খবর জানেন কি?

**শ্রী জ্যোতি বসু :** একটা সংবাদপত্রে এরকম সংবাদ বেরিয়েছিল যে, উত্তরবঙ্গ থেকে মন্ত্রী আছেন বটে, কিন্তু এদের মধ্যে থেকে কাউকে নেওয়া হয় নি।

**শ্রী দেওপ্রকাশ রাই :** স্যার, এই ব্যাপারে আমি কিছু বলতে চাই কারণ এই ব্যাপারে আমার পার্টি ইনভলভড হয়ে যাচ্ছে। আমি জানাতে চাই সেপারেট স্টেট অব ওয়েষ্ট বেঙ্গল হয়ে যাবে এরকম কোন গোর্খা লীগের নেই। নাম্বার টু হচ্ছে, নর্থ বেঙ্গলে বিচ্ছিন্নতাবাদীদের......

**মিঃ স্পীকার :** There is no time for making speeches. Please sit down.

**শ্রী ভোলানাথ সেন :** আই রাইজ অন এ পয়েন্ট অব পার্সনাল এক্সপ্ল্যানেশন এ্যান্ড আই ওয়ান্ট টু মেক এ স্টেটমেন্ট। স্যার, আমি অবাক হয়ে যাচ্ছি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মানুষের দৃষ্টি অন্য দিকে সরিয়ে দেবার জন্য সারাদেশে চীৎকার করে জানাচ্ছেন এবং পরিপূর্ণভাবে প্রমান করতে চাচ্ছেন উত্তরবঙ্গে এই যে গোলমাল চলছে তাতে আমি কোথায় কি বক্তৃতা করেছি এবং কি বলেছি। আমি কোথায় কি বলেছি সেটা ওঁর জানা উচিৎ ছিল, অথচ তা তিনি জানেন না একথা বলছেন। আমি বক্তৃতার মাধ্যমে কোথায় কি বলছি সেটা মুখ্যমন্ত্রী জানেন কিন্তু তিনি তা বলবেন না। মুখ্যমন্ত্রী জানেন কিন্তু বলবেন না, তিনি চেপে যাচ্ছেন।

(নয়েজ)

প্রসেনজিৎ বর্মন সম্বন্ধে বলা হয়েছিল, তিনি পার্লামেন্টে পরিস্কার বলেছেন, তিনি সেকথা বলেননি। এবং আমি মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করতে চাই— তিনি কি এতই অক্ষম যে উত্তরবঙ্গে যে বক্তৃতা দিয়েছি কি কোথায় কি বলেছি, সে খবর পাননা? তিনি খবর পাননা একথাই কি বলতে চান?

**শ্রী দীপক সেনগুপ্ত :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, কোশ্চেন আওয়ারে পার্সোনাল এক্সপ্ল্যানেশন চলে না।

**মিঃ স্পীকার :** কোশ্চেন আওয়ারের পর পার্সোনাল এক্সপ্ল্যানেশন দেবেন।

(নয়েজ)

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন উত্তর খণ্ড আন্দোলন ভারতবর্ষের মধ্যে পৃথক রাজ্য গঠনের জন্য না কি পশ্চিমবঙ্গে বাইফারকেট করে আর একটা রাজ্য গঠনের চেষ্টা হচ্ছে? ভারতবর্ষ থেকে তারা আলাদা হয়ে যেতে চাইছে এই রকম কি আপনার কাছে সংবাদ আছে?

**শ্রী জ্যোতি বসু :** আন্দোলনের ব্যাপারে যে স্মারকলিপি আমার হস্তগত হয়েছে, তাতে দেখছি— তাতে তারা বলেছে - কুচবিহার, মালদা জেলা, পশ্চিম দিনাজপুর, দার্জিলিং-এর কার্শিয়াং ও শিলিগুড়ি মহকুমা নিয়ে উত্তর খণ্ড নাম দিয়ে একটা পৃথক রাজ্য গঠনের দাবী রয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** সেটা কি উইদিন ইণ্ডিয়া?

**শ্রী জ্যোতি বসু :** ইণ্ডিয়া ছাড়া আর কি হবে? ওঁরা ইউনাইটেড স্টেটসে গিয়ে করবেন একথা বলেননি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি উত্তরখণ্ডের নামে যে স্মারকলিপি দিয়েছে, এর প্রণেতারা কারা? বাস্তবে এর অস্তিত্ব আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** অস্তিত্ব আছে, শ্রীমতী গান্ধীর কাছে পাঠিয়েছে, সেটা আমরা হস্তগত করেছি, তাতে অনেকগুলি নাম আছে, যদি আপনি চান— তাদের প্রেসিডেন্ট আছে, সেক্রেটারী আছে, ভাইস প্রেসিডেন্ট আছে, সেই নামগুলি আমি পাঠিয়ে দিতে পারি।

(নয়েজ)

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মুখ্যমন্ত্রীর উত্তর সূত্র থেকে আসছে, তিনি কি এটা জানেন যে প্রধানমন্ত্রীর কাছে একটা স্মারকলিপি দিয়েছে, এই স্মারকলিপিতে রাজ্যসভার কোন সদস্যের সুপারিশ আছে কিনা এবং থাকলে তাঁর নাম আপনার জানা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** না, এই স্মারকলিপি যতদূর দেখেছি স্মারকলিপির মধ্যে কোন রাজ্যসভার সদস্যের নাম নেই, পৃথকভাবে আমি শুনেছি হয়ত এটাকে সমর্থন করেন, একজনের নাম আমি শুনলাম, কিন্তু নির্দিষ্টভাবে কিছু বলতে পারিনা।

**শ্রী [illegible] মৈত্র :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন তিনি ঝাড়গ্রাম আন্দোলনের অধিবাসীদের কথা শুনবেন। উত্তরখণ্ডের দাবী আসার মূলে হচ্ছে— দক্ষিণবঙ্গের তুলনায় উত্তরবঙ্গকে কম সাহায্য দেওয়া হয়, ডেভেলপমেন্টের ব্যাপারে উত্তরবঙ্গকে অবহেলা করার জন্যই এটা এসেছে, তিনি কি [illegible] দাবী দাওয়ার ব্যাপারে কিছু দেখবেন?

**মিঃ স্পীকার :** এটা সাপ্লিমেন্টারী হয় না।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই উত্তরখণ্ড ব্যাপারে স্মারক লিপি পাবার পর [illegible] ভাগকারী শক্তি যে মাথা চাড়া দিয়ে উঠছে তার জন্য কি স্টেপ নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু :** আমরা জনমত তৈরী করছি এবং বিশেষকরে যুব সম্প্রদায়কে বোঝাচ্ছি যে এতে কি অপকার হবে পশ্চিমবাংলার। আমরা বামপন্থীরা যে পশ্চিমবাংলা ক ভাগতে দেবনা এবং সেইজন্য লক্ষ লক্ষ লোকের সমাবেশ সেখানে করছি অন্য জায়গাতেও এ নিয়ে মানুষদের

জমায়েত করছি। আমি শুধু জানতে চাইছি ইন্দিরা কংগ্রেসের এ ব্যাপারে সহায়তা আছে কিনা সেটা তাঁরা মনে মনে ঠিক করে ব্যবস্থা করবেন।

**Shri Deo Prakash Rai :** Will the Chief Minister please tell this House whether my party, viz., Gorkha League, is committed in that movement ? So far as my party is concerned we will remain in West Bengal but we shall fight for our rights.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I am very happy to hear Shri Rai who just now stated that his Party does not support such a movement and I know for a long period that the Gurkha League was committed along with our Party - CPM and some other left parties - for an autonomous region with the hill districts within the state of West Bengal.

### হরিশ্চন্দ্রপুর যুব কল্যাণ দপ্তর

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৪।) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** যুব কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর ১নং ব্লকে অবস্থিত যুব কল্যাণ অফিসে মোট কতজন কর্মচারী কাজ করেন ;

(খ) বর্তমানে কোন্ পদাধিকারীর উপর ইহার পরিচালন ভার ন্যস্ত আছে ;

(গ) সম্প্রতি এই অফিসের অবস্থানের কোন পরিবর্তন করা হইয়াছে কি ; এবং

(ঘ) যদি 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তাহা হইলে (১) ইহা কি প্রয়োজনে এবং কাহার আদেশে করা হইয়াছে ; এবং (২) এই কার্যের ফলে অফিস সংক্রান্ত ব্যয়ের কিরূপ হ্রাস-বৃদ্ধি হইয়াছে?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :**

(ক) মোট ৩ জন কাজ করেন।

(খ) ব্লক যুব আধিকারিকের উপর ইহার পরিচালনভার ন্যস্ত আছে।

(গ) হ্যাঁ।

(ঘ) (১) স্থানাভাব ও বৈদ্যুতিক আলোর সংযোগ না থাকায় জেলা পর্যায়ের আধিকারিকের আদেশে এই পরিবর্তন করা হইয়াছে।

(২) প্রতি মাসে দশ টাকা ব্যয় বৃদ্ধি হইয়াছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কি এই যে যুব আধিকারিক দেওয়া আছে তারা কোথায় থাকেন?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** আমাদের নিয়ম অনুযায়ী প্রত্যেকে ব্লকে একজন করে যুব আধিকারিক থাকা দরকার। কিন্তু আমরা বিশেষ দুঃখীত যে ব্লকে যুব আধিকারিক না থাকায় হরিশ্চন্দ্রপুর এবং পাশের কাজ একজন যুব আধিকারিক কাজ চালান।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** ঐ ব্লকে যুব আধিকারিক সপ্তাহে কয়দিন থাকেন?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :** একজনকে দুটি ব্লকের দায়িত্ব দেওয়া আছে, কখনও এ ব্লকে আবার কখনও অন্য ব্লকে গিয়ে তাকে কাজ করতে হয়। তবে আমি তাঁকে এই কথা বলতে পারি যে অল্প দিনের মধ্যেই ওখানে যুব অফিসার পূর্ণ সময়ের জন্য দেবার ব্যবস্থা করা হচ্ছে

**রাজবেড়িয়া-বৈকুণ্ঠপুরের হোটেলগুলিতে চোরাকারবার**

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১০।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার রাজবেড়িয়া-বৈকুণ্ঠপুর রাস্তার ধারে অবস্থিত হোটেলগুলিতে এফ সি আই-এর সামগ্রী বহনকারী লরি হইতে সামগ্রী পাচারের ঘটনা সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে, এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ও (খ) এফ.সি.আই-এর সামগ্রী বহনকারী লরি থেকে রাস্তার ধারের হোটেলে সামগ্রী পাচারের কোন ঘটনা ঘটে নি। তবে লরির চালক এবং খালাসিরা কিছু সার ও খাদ্য সামগ্রী স্থানীয় লোকের নিকট বিক্রী করবার অথবা ফেলে দেওয়ার সময় পুলিশের হাতে ধরা পড়ে। এছাড়া ৩৪নং জাতীয় সড়কের ধারে কয়েকটি জায়গা থেকেও পুলিশ সন্দেহজনক এবং দাবীদারহীন কিছু মাল আটক করে। এ সম্পর্কে পুলিশ সংশ্লিষ্ট ব্যক্তিদের গ্রেপ্তার করে মামলা রুজু করেছে।

**[ 1-50 – 2-00 p.m.]**

**শ্রী সরল দেব :** ওখানে নিয়মিত পুলিশের সহযোগীতায় রাস্তার দুধারে যে পাঞ্জাবী হোটেলগুলি আছে সেখানে প্রতিদিন রাত্রি ১০ টার পর সার, এফ.সি.আই এর চাল গম ইত্যাদি অন্যান্য জিনিস বিক্রী করা হয়। ঘটনাটা বোধ হয় ঠিকমত আপনাকে জানানো হয়নি।

**শ্রী জ্যোতি বসু :** আমার খবর অন্য রকম। সার ফেলে দেবার চেষ্টা হয়েছে এবং পুলিশ সেখানে গেছে। এগুলি সবই সত্যি, দোকানদারদের কথা আপনি যে প্রশ্ন করলেন তার সঙ্গে মিলছে না।

**হোগল নদীর উপর ব্রীজ**

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রী কালিপদ বর্মন :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাসন্তী থানায় হোগল নদীর ওপর একটি ওভার ব্রীজ নির্মানের কোন পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকিলে— (১) এ ব্যাপারে কোন জরীপ হইয়াছে কি না এবং (২) কবে নাগাত উক্ত ওভার ব্রীজটির কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী**

(ক) রাস্তার ও স্থানের নামের উল্লেখ না থাকায় প্রশ্নে উল্লেখিত সেতু কোন স্থানে তাহা বোঝা যাইতেছে না। তবে হোগলা সেতু নামে কোনও সেতু নিম্মার্ণের প্রকল্প এই বিভাগের নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন উঠে না।

**শিয়ালদহ রেলষ্টেশনে হাঙ্গামা**

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪শে জুলাই, ১৯৮০ তারিখের অপরাহ্নে শিয়ালদহ রেলষ্টেশনের হাঙ্গামার কারণ সম্বন্ধে কোন তথ্য সরকারের নিকট আছে কি ; এবং

(খ) থাকিলে— (১) কি ভাবে এবং কতক্ষণ পরে পুলিশ এই খবর পায়, (২) ঘটনার কতক্ষণ পরে পুলিস ঘটনাস্থলে উপস্থিত হইয়াছিল, (৩) এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য কোন্ থানা হইতে কতজন পুলিস কর্মচারী পাঠানো হইয়াছিল, (৪) এই ঘটনায় কতজনকে গ্রেপ্তার করা হইয়াছিল এবং (৫) এই ঘটনায় হতাহতের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ, হাবড়া লোকাল ট্রেনের একজন মোটরম্যান কে জনৈক যাত্রীর ঘুঁষি মারার ঘটনাই এই হাংগামার মূল কারন।

(খ) (১) "প্লাট্‌ফর্ম পোষ্টে" প্রত্যাবর্তনরত জনৈক প্লাটফর্ম ইন্সপেক্টর প্রথমে এই খবর পান।

(২) ঘটনার অব্যবহিত পরেই প্লাটফর্ম ইন্সপেক্টর তাঁর বাহিনী নিয়ে ঘটনাস্থলে উপস্থিত হন।

(৩) ই. আর. এফ. লাইন ১১ জন, শিয়ালদহ প্লাটফর্ম পোষ্ট-১২ জন, শিয়ালদহ জি. আর. পি. এফ-৬ জন, আলিপুর-২৪ জন এবং হাওড়া-১৬ জন।

(৪) চার জন।

(৫) পাঁচ জন পুলিশ কর্মচারী আহত হয়েছেন এবং কেহ মারা যান নি।

**শ্রী ননী কর :** বনগাঁ লাইনে অনিয়মিত ট্রেন চলাচল এবং যখন তখন প্লাটফর্ম বদল ইত্যাদি ঘটনা থেকে এই ঘটনা ঘটেছিল।

**শ্রী জ্যোতি বসু :** এই সব নিয়ে সম্মেলনও করেছি, কেন হয় এবং অনেক সময় দেরী হবার ফলে যাত্রীরা ধৈর্য্য হারিয়ে ফেলেন। কিন্তু তার জন্য কাউকে যদি ঘুষি মারা হয় যারা কর্মরত অবস্থায় আছেন তাহলে সেখানে কোন প্রতিকার পাওয়া যাবে না। কাজেই সেই জন্য বলছি ঘটনা হয়ত অন্য কিছু আছে, দেরী হয়েছে এটা ঠিক - ঘুষি মারার জন্য এই ঘটনা - সূত্রপাত কিন্তু সেখান থেকে শুরু হল, এটা হওয়া উচিত নয়।

## রুরাল স্পোর্টস কোচিং সেন্টার

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৪।) **শ্রী সন্তোষকুমার দাস :** যুব কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহকুমা-ওয়ারী রুরাল স্পোর্টস কোচিং সেন্টার খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, (১) ১৯৮০-৮১ সালে ঐরূপ কয়টি সেন্টার স্থাপন করার প্রস্তাব আছে, (২) তন্মধ্যে কোন্ কোন্ মহকুমায় কাজ আরম্ভ হয়েছে ও (৩) প্রতিটি সেন্টার খোলার জন্য কত পরিমাণ জমির প্রয়োজন?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস :—**

(ক) বিষয়টি বর্তমানে এই বিভাগের বিবেচনাধীন আছে। রাজ্য স্পোর্টস্ কাউন্সিলের স্পোর্টস স্ট্যান্ডিং কমিটির সহিত আলোচনাক্রমে এ সম্পর্কে সিদ্ধান্ত গৃহীত হইবে।

(খ) (১) রাজ্য স্পোর্টস্ কাউন্সিলের সহিত আলোচনা করিয়া বিষয়টি চূড়ান্ত করা হইবে।

(২) প্রশ্ন উঠে না।

(৩) এখনও ঠিক হয় নাই।

## রাজনৈতিক নেতাদের হত্যার চক্রান্ত

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) **শ্রী সুমন্তকুমার হীরা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাম্প্রতিক কালে পূর্ব কলিকাতার দুইজন স্থানীয় নেতা শ্রী প্রভুনাথ সিং ও শ্রী সৌবিন আদিত্যকে হত্যার চক্রান্ত সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি , এবং

(খ) থাকিলে, এ ব্যাপারে কোন রাজনৈতিক দল যুক্ত ছিল কি?

**শ্রী জ্যোতি বসু :—**

(ক) এইরূপ একটি অভিযোগ পুলিশের কাছে এসেছিল, কিন্তু তদন্তে এ অভিযোগের কোন প্রমাণ পাওয়া যায় নি। পুলিশকে নজর রাখতে বলা হয়েছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** পশ্চিমবঙ্গের সর্বত্র যেসব খুন, ডাকাতি, রাহাজানি, ছিনতাই হচ্ছে এর পেছনে কংগ্রেস (ই)-র একটা পরিকল্পনা আছে এবং তারা বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য এইসব করাচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এ সম্পর্কে তাঁর কাছে কোন খবর আছে কিনা?

**মিঃ স্পীকার :** আমি এই সাপলিমেন্টারী এ্যালাউ করছি না।

## মেদিনীপুর জেলার তেমুনী ঘাটে সেতু

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৪।) **শ্রী মনোরঞ্জন রায় :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

*(ক) মেদিনীপুর জেলার দাসপুর ১নং পঞ্চায়েত সমিতির অন্তর্ভুক্ত ভেমুানী ঘাটে একটি সেতু নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং*

(খ) থাকিলে, (১) এই সেতু স্থাপনের বিষয়টি এখন কোন্ পর্যায়ে আছে এবং (২) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে কবে নাগাত এই সেতুটি স্থাপিত হতে পারে?

**শ্রী যতীন চক্রবর্তী :—**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী মনোরঞ্জন রায় :** তাহলে ২৪৭৬ নং মেমো, ডেটেড ১৭.৯.৭৯ এক্জিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে কি করে গিয়েছিল সে বিষয়ে সরকার অবগত আছেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** অবগত আছে বই কি। যে সেতুর কথা বলা হচ্ছে সেটা কংসাবতী নদীর উপর হবে, সেতুটি খুব বড় ধরনের হবে এবং এর নির্মানের জন্য আনুমানিক ব্যায় ধরা হয়েছে ৬০ লক্ষ টাকা। রাজ্যে সড়ক ও সেতু নির্মানের জন্য যে অর্থ পাওয়া যায় তা প্রয়োজনের তুলনায় খুবই সামান্য। ভবিষ্যতে যদি অর্থের যোগান বৃদ্ধি পায় তখন এই প্রস্তাব বিবেচনা করে দেখবো।

## Hill Development Council and Nepali Intelligentsia

*155. (Admitted Question No. *293) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister- in-charge of the Development and planning (Hills Affairs) Department be pleased to state-

(a) whether it is a fact that the All India Nepali Bhasa Samity comprising mainly of the Nepali Intelligentsia is boycotting the Hill Development Council meetings : and

(b) if so, (i) what are their main grievances and (ii) what steps have been taken to bring them back to fold ?

**Shri Jyoti Basu :**

(a) No

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, অল ইন্ডিয়া নেপালী ভাষা সমিতির প্রেসিডেন্ট যাঁকে হিল ডেভ্লাপমেন্ট বোর্ডের মেম্বার হিসাবে নমিনেট করা হয়েছে তিনি কোন মিটিং এ্যাটেন করেছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** আমরা যে নমিনেট করেছিলাম তাতে তিনি চিঠি লিখে জানিয়েছিলেন যে তিনি সেটা গ্রহণ করছেন না, আমার সঙ্গে কথাও হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** তিনি কেন গ্রহণ করছেন না সেটা জানাবেন কি ?

**শ্রী জ্যোতি বসু :** ওঁর কাছ থেকেই জানবেন সেটা, আমি বলতে পারবো না। তবে এটা জেনে নেবেন, আমাদের আইন অনুযায়ী হিল ডেভালপমেন্ট কাউনসিলে সংগঠনের কোন প্রতিনিধি এইভাবে থাকে না।

**শ্রী দেওপ্রকাশ রাই :** প্রেম আলে তাঁকে তিনি নমিনেট করেছিলেন কিন্তু জগৎ ছেত্রী, তিনি ভাষা সমিতির ভাইস প্রেসিডেন্ট, তিনি মেম্বার আছেন, এটা কি মন্ত্রীমহাশয় জানেন

**শ্রী জ্যোতি বসু :** আমি তো সংগঠনের কথা বলতে পারবো না। যাঁদের নিয়েছি এখানে তাঁদের সংগঠনের প্রতিনিধি হিসাবে নিই নি।

**সাতগাছিয়া বিধানসভা কেন্দ্রে রাস্তা নির্মাণ**

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪।) **শ্রী সত্যরঞ্জন বাপুলী :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন থেকে ১৯৮০ সালের জুলাই পর্যন্ত সাতগাছিয়া বিধানসভা কেন্দ্রে কোন্ কোন্ রাস্তা নির্মাণ করা হয়েছে ;

(খ) এই সকল কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে ; এবং

(গ) এই এলাকার কোন্ কোন্ রাস্তার কাজ বিচারালয়ের নিষেধাজ্ঞার ফলে বন্ধ আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) (১) নদেখালি হইতে রনিয়া পর্যান্ত

(২) বুরুল হইতে বিশালাক্ষীতলা পর্যন্ত রাস্তা দুইটির কাজ রুরাল ইনফ্রাষ্ট্রাকচার স্কীমে ঝামা মাড়াই পর্যন্ত শেষ হয়েছে।

(৩) বোয়ালিয়া হইতে বুরুল (বোয়ালিয়া হইতে এবং নদেখালি)

(৪) দীঘিরপার - মুটিসা রাস্তা দুইটির কাজ চলিতেছে।

(খ) রাস্তা অনুযায়ী বরাদ্দকৃত অর্থ যথাক্রমে,

(১) ৪.৫০ লক্ষ টাকা

(২) ৩.৬৯ লক্ষ টাকা

(৩) ৬৬.০৭ লক্ষ টাকা

(৪) ৪৮.৬৪ লক্ষ টাকা।

(গ) বোয়ালিয়া-হইতে বুরুল রাস্তার নদেখালি হইতে বুরুল অংশে।

[ 2-00 – 2-10 p.m.]

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৪টিরাস্তা করছেন তাতে দেখা যাচ্ছে যে ২ কোটি টাকার মত বরাদ্দ আছে। এখানে আমার প্রশ্ন হচ্ছে, এটা কি মাননীয় মুখ্যমন্ত্রীর

কনসটিটিউয়েন্স বলে ধরা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** মোটেও তা নয়। সবশুদ্ধ এই পর্যন্ত যা খরচ করেছি সেটা হচ্ছে ১০ লক্ষ টাকা এখন পর্যন্ত আমাদের মঞ্জুর হয়েছিল এবং সেই অনুযায়ী কাজ ঝামা মালাই পর্যন্ত করেছি। মুখ্যমন্ত্রীর এলাকা ছাড়াও এখানে আর একটি বিধানসভার কেন্দ্র আছে তার পাশে। সুতরাং ১১ কিলোমিটার রাস্তার মধ্যে ৫ কিলোমিটার হয়েছে সাতগাছিয়া কেন্দ্রে, বাকীটা ফলতা কেন্দ্রে আর মাননীয় সদস্য যে কথা বলছেন, তাকে বলতে চাই যে মুখ্যমন্ত্রীর নির্বাচনী কেন্দ্র বলে বেশী করিনি। আপনি যখন তদ্বীর করেছেন তখন আপনার ওখানে অনেক রাস্তা আমি করে দিয়েছি। মুখ্যমন্ত্রীও বিধানসভার সদস্য। কাজেই মুখ্যমন্ত্রী যেহেতু বিধানসভার সদস্য সেহেতু তাঁরও নিশ্চয়ই অধিকার আছে, তিনি দাবী করতে পারেন। কাজেই সেই বুঝে আমার অর্থসংকুলানের মধ্যে যতটুকু হয় সেই ভাবে করা হয়েছে।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এত টাকার খরচ করা হয়েছে রাস্তার জন্য, এই ধরনের আর কোন কনস্টিটিউয়েনসি পশ্চিমবাংলায় আর আছে কি না?

**শ্রী যতীন চক্রবর্তী :** অনেক আছে। আপনি নোটিশ দেবেন, আমি দিয়ে দেব।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে মন্ত্রীর কাছে তদ্বীর না করলে কি কোন রাস্তা করা যাবে না?

**শ্রী যতীন চক্রবর্তী :** আগে তদ্বীর করতে হত। রজনীবাবু করেছেন, বীরেনবাবু করেছেন কিন্তু এই তদ্বীরের ফলে দেখা গেছে যে নিজেদের মধ্যে মনোমালিন্য হয়। সুতরাং আমরা নিয়ম করে দিয়েছি যে জেলায় জেলায় যে কো-অর্ডিনেশান কমিটি নিজেদের আছে, যার কনভেনর হচ্ছেন ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট, সভাপতি হচ্ছেন সেই জেলার যদি কোন মন্ত্রী থাকেন, সেই মন্ত্রী এবং প্রত্যেকটি বিধানসভার সদস্যরা তার মেম্বার। সেই কমিটি থেকে এখন যা নিয়ম আছে, যদি অগ্রাধিকারের ভিত্তিতে সুপারিশ করা হয় সেই ভাবে কাজ করি। তদ্বীরের স্থান আর নাই।

### স্টেডিয়াম নির্মাণ

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

খেলাধূলার প্রসারের জন্য বীরভূম জেলার সিউড়ী, বোলপুর ও রামপুরহাটে স্টেডিয়াম নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**জ্যোতি বসু :** বীরভূম জেলার সিউড়ী ও রামপুরহাটে খেলাধূলার প্রসারের জন্য স্টেডিয়াম নির্মানের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন। এ বিষয়ে প্রাথমিক কাজ শুরু হয়েছে। বোলপুরে স্টেডিয়াম নির্মানের জন্য একটি পরিকল্পনা শীঘ্রই প্রস্তুত করা হইতেছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রামপুরহাট এবং সিউড়ির পরিকল্পনাটা কতদূর অগ্রসর হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** সিউড়িতে এক লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল তার মধ্যে ১০ হাজার ১৫৬ টাকা বাদবাকীটা খরচ হয়েছে বাকীটা খরচ করা হচ্ছে। রামপুরহাটে এক লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল, সেখানে ৭০ হাজার ৭১০টাকা খরচ হয়েছে, বাকীটা খরচ হচ্ছে।

**শ্রী রজনী কান্ত দোলুই :** এই স্টেডিয়াম নির্মানের পরিকল্পনাটা কবে গ্রহণ করা হয়েছে?

( নো রিপ্লাই )

**পূর্ত বিভাগের রাস্তার পার্শ্বস্থ গাছের রক্ষণাবেক্ষণ**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্ত বিভাগের রাস্তার দুই পার্শ্বে গাছগুলির রক্ষণাবেক্ষণ কোন্ দপ্তর করে থাকেন;

(খ) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া জেলার রাচী-পুরুলিয়া রোডের গাছগুলি এক শ্রেণীর লোকেরা প্রকাশ্যে কাটিয়া লইয়া যাইতেছে , এবং

(গ) অবগত থাকিলে, এই বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) পূর্ত বিভাগ।

(খ) ও (গ) প্রকাশ্যে এইরূপ গাছ কাটিয়া লইবার ঘটনা সরকারের জানা নাই। তবে রাতের অন্ধকারে এই ধরণের অপচেষ্টা চালাইবার জন্য এক শ্রেণীর দুস্কৃতকারী সচেষ্ট আছে এবং উহা ব্যর্থ করিবার জন্য পূর্ত বিভাগ তীক্ষ্ম সজাগ দৃষ্টি রাখিয়াছেন।

**মালদহ কোর্ট প্রাঙ্গনে জেলাশাসকের লাঞ্ছনা**

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৩।) **শ্রী শৈলেন সরকার :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩০এ জুলাই ১৯৮০ তারিখে মালদহ কোর্ট প্রাঙ্গনে জেলাশাসকে এবং/ বা তাঁর কর্মচারীকে লাঞ্ছনা করা হয়েছে এই মর্মে কোন সংবাদ রাজ্যসরকারের গোচরে আসিয়াছে কি , এবং

(খ) আসিয়া থাকিলে, (১) কাহারা এই কার্যের জন্য দায়ী, এবং (২) এই বিষয়ে এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ।

(খ) (১) কংগ্রেস (আই) বলিয়া কথিত মিছিলকারী ,

এবং

(২) এ সম্পর্কে ইংলিশবাজার থানায় একটি মামলা রুজু করা হয়েছে। এ পর্যন্ত মোট ৫৯ জনকে গ্রেপ্তার করা হয় এবং তিন জন আদালতে আত্মসমর্পন করে। এদের মধ্যে তিন জন জেলাহাজতে আছেন বাকীরা জামিনে মুক্ত আছেন।

**শ্রী শৈলেন সরকার :** এই যে কংগ্রেস (আই) এর মিছিলের কথা বললেন, সেই মিছিল কোর্ট প্রাঙ্গনে কিসের জন্য গিয়েছিল?

**শ্রী জ্যোতি বসু :** তাদের কিছু দাবী দাওয়া নিয়ে গিয়েছিলেন।

**শ্রী শৈলেন সরকার :** এই রকম কোন খবর আছে কি না, ২৬শে জুলাই নেতাজী সুভাষ চন্দ্রের মূর্তি ভাঙ্গার জন্য যাদের গ্রেপ্তার করা হয়েছিল, তাদের জন্য এই মিছিল গিয়েছিল?

**শ্রী জ্যোতি বসু :** হ্যাঁ, এই রকম খবর আছে।

### মস্কো অলিম্পিক

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রী জন্মেজয় ওঝা এবং শ্রী সত্যরঞ্জন বাপুলী :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ থেকে কতজন মন্ত্রী, অফিসার ও ক্রীড়ামোদী মস্কো এলিম্পিক দেখতে গিয়েছিলেন ; এবং

(খ) এই বাবদ রাজ্যসরকারের কত অর্থ ব্যয় হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদের উদ্যোগে ৩২ জনের একটি দল মস্কো পাঠান হয়েছিল। এই দলে ১৫ জন ক্রীড়াবিদ, ১৫ জন ক্রীড়া সংগঠক ও ক্রীড়ামোদী এবং ২ জন অফিসার ছিলেন। কোন মন্ত্রী এই দলে ছিলেন না। মুখ্যমন্ত্রী অলিম্পিক কমিটির আমন্ত্রণক্রমে মস্কো অলিম্পিক গিয়েছিলেন। এছাড়া দুজন মন্ত্রী পূর্তদপ্তরের ভারপ্রাপ্ত শ্রী যতীন চক্রবর্তী এবং কৃষিদপ্তরের শ্রী কমল গুহ - উভয়েই নিজ ব্যয়ে মস্কো অলিম্পিক গিয়েছিলেন।

(খ) এই বাবদে ৩,৯৬,০৫০ টাকা ব্যয়িত হইয়াছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যাঁরা গিয়েছিলেন, তাঁরা কি কোন রিপোর্ট সাবমিট করেছেন?

**শ্রী জ্যোতি বসু :** রিপোর্ট সাবমিট করার তো কোন কথা নেই?

**শ্রী জন্মেজয় ওঝা :** এতজন গিয়েছিলেন, এঁদের কি যাবার বিশেষ প্রয়োজন ছিল?

**শ্রী জ্যোতি বসু :** প্রয়োজন ছিল বলেই তো পাঠান হয়েছিল।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এদের মধ্যে কতজন এম.এল.এ ছিলেন?

(নো রিপ্লাই)

## Starred Questions
(to which answers were laid on the table)

### গ্যাস টারবাইন

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) **শ্রী শিবনাথ দাশ :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১/৮/৮০ তারিখে পশ্চিমবঙ্গে মোট কতগুলি গ্যাস টারবাইন (১) চালু ও (২) বন্ধ ছিল ;

(খ) এই গ্যাস টারবাইনগুলির কোনটি বসানোর পর কতদিনের মধ্যে এবং উপরোক্ত সময় পর্যন্ত কতবার বিদ্যুৎ উৎপাদনে অক্ষম হইয়াছে ,

(গ) এই বন্ধ টারবাইনগুলি খারাপ হওয়ার কারণ কি , এবং

(ঘ) এ ব্যাপারে কাহারও দায়িত্ব নিরূপিত হইয়াছে কি?

Minister-in-charge of Power Department :

(ক) (১) চারটি চালু ছিল,

(২) একটি বন্ধ ছিল,

(খ) এবং (গ) এই বিষয়ে তথ্য সংগ্রহ করা হইতেছে,

(ঘ) প্রস্তুতকারক প্রথম তিন বছর গ্যাস টারবাইন যথাযথ চালু রাখিতে চুক্তিবদ্ধ।

**বর্ধমান শহরে ডাকাতি**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৮।) **শ্রী দেবরঞ্জন সেন :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সালের এপ্রিল মাস হইতে জুলাই মাস পর্যন্ত সময়ে বর্ধমান শহরে মোট কতগুলি ডাকাতি হয়েছে ;

(খ) এই সকল ঘটনায় কতজনকে গ্রেপ্তার করা হয়েছে , এবং

(গ) অনুরূপ ঘটনার পুনরাবৃত্তি রোধে স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ কি পদক্ষেপ নিয়েছেন?

Minister-in-charge of Home (Police) Department :

(ক) ঐ সময়ের মধ্যে দুটি ডাকাতির ঘটনা স্থানীয় পুলিশের গোচরে এসেছে

(খ) ১৫ জন ব্যক্তিকে এই ব্যাপারে গ্রেপ্তার করা হয়েছে।

(গ) স্থানীয় পুলিশ প্রয়োজনীয় ডাকাতি নিরোধক ব্যবস্থা গ্রহণ করেছেন।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার :** আমি আজ শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। এই প্রস্তাবে শ্রী মৈত্র মহাশয় মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর থানায় অনাহারে মৃত্যু সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। সদস্য মহাশয় দৃষ্টি আকর্ষণী প্রশ্ন বা স্বল্পকালীন আলোচনার মাধ্যমে এই বিষয়টি সভায় উত্থাপন করতে পারেন। সুতরাং ইহা মুলতুবী প্রস্তাবের বিষয় হতে পারে না। তাই আমি এই প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্য মহাশয় ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবটি সভায় পাঠ করতে পারেন।

[ 2-10 – 2-20 p.m.]

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন।

বিষয়টি হ'ল —

মালদহ জেলায় হরিশ্চন্দ্রপুর থানায় অনাহারে মৃত্যু।

মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর ১ নং ব্লকে অনাহারে থাকিয়া অল্পদিনের ব্যবধানে পারশটোলা গ্রামে সন্ধ্যা দাসী এবং তুলসীহাটা গ্রামে কমলা দাস নামে একজন ভূমিহীন দিন-মজুরের মৃত্যু হয়। গত ২৬.৮.৮০ তারিখে তেতুলবাড়ী গ্রামের জনৈক রিক্সাচালকের সমগ্র পরিবার চারদিন সম্পূর্ণ অনাহারে ছিল। সে বি.ডি.ও-র নিকট গেলে বি.ডি.ও সম্পূর্ণ অক্ষমতা জ্ঞাপন করেন। তখন সে নিরুপায় হইয়া উদ্বন্ধনে মৃত্যু বরণের চেষ্টা করে। কোনক্রমে তাহা রক্ষা করা যায়। গ্রামের পঞ্চায়েত প্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সহ-সভাপতি ত্রাণ ব্যবস্থায় পক্ষপাতিত্ব করিতেছেন।

স্যার, এই বিষয়টি আমি এখানে আর কিভাবে তুলতে পারি জানি না। কলিং এ্যাটেনসন নোটিশ দিলেও এ্যাকসেপটেড হয় না। সেই জন্য দৃষ্টি আকর্ষণীর মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে স্টেটমেন্ট করতে অনুরোধ করছি। যদি তিনি তা করেন তাহলে আনন্দিত হব।

## Calling Attention to matters of Urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :-

১। বাঁকুড়া জেলার ১ নং ব্লকের অধীন বহু গ্রামে বিদ্যুৎ সরবরাহে অব্যবস্থা -- ডঃ বিনোদ বিহারী মাজি।

২। মালদহ জেলায় কেরোসিন ও সিমেন্টের অভাব--- শ্রী বিরেন্দ্র কুমার মৈত্র।

আমি মালদহ জেলায় কেরোসিন ও সিমেন্ট-এর অভাব, বিষয়ের উপর শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র কর্তৃক আনীত নোটিশটি মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জী :** স্যার, এটা পরে জানিয়ে দেওয়া হবে।

**অধ্যক্ষ মহোদয় :** আজকে যে দৃষ্টি আকর্ষণ নোটিশের উপর বিবৃতি দেবার কথা ছিল, সেটি এখন আমি গ্রহণ করছি না। কারণ সে বিষয়টির উপরেই আজকে আলোচনা আছে। সেটি নিয়ে এখানে আলোচনা হবে।

**শ্রী ভোলানাথ সেন :** স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি যে, এই সরকার তিন বছর আগে অনেক ঢাক-ঢোল পিটিয়ে ক্ষমতা গ্রহণ করেছিল।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, উনি পার্সোনাল এক্সপ্ল্যানেশন দেবার নাম করে সিম্পলি এখানে ডিবেটেবল পয়েন্ট রেইস করছেন। ওঁর ব্যক্তিগত কোন কৈফিয়ত দেবার থাকে তো দিতে পারেন। কিন্তু ঐ সুযোগ নিয়ে এভাবে ডিবেটেবল পয়েন্ট রেইস করা যায় না। আপনি দয়া করে ওঁকে সংযত করুন।

**শ্রী ভোলানাথ সেন :** আমি দুঃখিত, আমি ওঁর বুদ্ধিকে মদত দিতে পারছি না। এই সরকারে কাছ থেকে গত তিন বছর ধরে শুনে আসছি কেন্দ্রীয় সরকারের দোষ, কংগ্রেসের দোষ, ইন্দিরা কংগ্রেসের দোষ, অফিসারদের দোষ, চেয়ারের দোষ ইত্যাদি কথা। যখন সমস্ত গল্প শেষ হ'ল তখন

নতুন করে গল্প শুরু হ'ল, উত্তর-খন্ডের গল্প, ঝাড়খন্ডের গল্প এবং দার্জিলিং-এর গল্প। উত্তর খন্ডের গল্প হ'ল এই যে, ... ......... ....

( গোলমাল )

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাইছি, ইজ দিস পার্সোনাল এক্সপ্লানেসন? পার্সোনাল এক্সপ্লানেসনের নামে উনি সিম্পলি বক্তৃতা করছেন।

( গোলমাল )

**শ্রী ভোলানাথ সেন :** উত্তর খন্ডের গল্পটা হ'ল এই যে, . . ... ...

( গোলমাল )

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার উনি পলিটিক্যাল লেকচার দিচ্ছেন। ইজ এনি পলিটিক্যাল লেকচার পারমিসিবল ইন দি নেম অফ্ পার্সোনাল এক্সপ্লানেসন?

(গোলমাল )

**শ্রী ভোলানাথ সেন :** জ্যোতিবাবু বলেছেন যে, আমি সেখানে গিয়েছিলাম। জ্যোতিবাবুর পুলিস জানে আমি সেখানে কি মিটিং করেছিলাম। আমি বলব . ... .

( গোলমাল )

আমি শুনলাম ঈশ্বর টিরকি মহাশয় নাকি উস্কানি দিয়েছেন। আমি ঈশ্বর টিরকি মহাশয়ের সাথে কথা বলেছিলাম। তিনি প্রেসের লোকেদের কাছে বলেছিলেন "আমি কোন উস্কানি দিইনি" সি.পি.এমের নেতারা ক্ষমা প্রার্থনা করেছেন খবরের কাগজের মাধ্যমে। দ্বিতীয় শুনলাম, প্রসেনজিৎ বর্মন যিনি রাজ্যসভার মেম্বার তিনি নাকি উস্কানি দিয়েছেন

( গোলমাল )

................ ... আমি নাকি উস্কানি দিয়েছিলাম। জ্যোতিবাবু ভুলে গেছেন কংগ্রেস (আই) হচ্ছে সর্বভারতীয় পার্টি। (গোলমাল) সি.পি.এমের মতন পার্টি নয়। আমরা অল ইন্ডিয়া পার্টি জ্যোতিবাবুদের মতন এই কক্ষের পলিটিকস নয়, দলবাজির পলিটিকস নয়। দেশের মানুষ ভাল করে জানেন। জ্যোতিবাবু যা বলেন আপনারা তাই চিৎকার করে যান তার সমর্থনে। ... . .

( গোলমাল )

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা পারশোনাল্স এক্সপ্লানেসান হতে পারে না।

**শ্রী ভোলানাথ সেন :** ঝাড়গ্রামে একটি হাসপাতাল কমপ্লিট হয়েছে। (গোলমাল) কিন্তু সেখানে কিছুই নেই, না আছে ডাক্তার না আছে অন্য কিছু। (গোলমাল) তাই ঝাড়গ্রামের মানুষরা আজকে অখুসী। (গোলমাল) ঝাড়গ্রামের মানুষেরা বলছে সি.পি.এম পার্টি জাহান্নামে যাক। জ্যোতিবাবু ছাড়া আর কোন মুখ্যমন্ত্রী এই রকম ধরণের মিথ্যা কথা বলেনি।

(গোলমাল)

জ্যোতিবাবু আমার সম্পর্কে, ঈশ্বর টিরকি সম্পর্কে এবং প্রসেনজিত বর্মন সম্পর্কে যে কথা বলেছেন তার কোন সত্যতা নেই।

(গোলমাল)

জ্যোতিবাবু বলছেন মস্ত বড় বিপদ। তারপরই মস্কো চলে গেলেন। কি জন্যে গেলেন? খেলা দেখতে। সঙ্গে সঙ্গে ঝাড়খন্ড আন্দোলনের স্লোগান, উত্তরখন্ড আন্দোলনের স্লোগান শুরু হলো।

(গোলমাল)

দেশের মানুষ জ্যোতিবাবুকে বিশ্বাস করে না, আমরা জানি জ্যোতিবাবু অসত্য কথা বলতে অভ্যস্ত, দেশের কোন কাজ করার ক্ষমতা ওনার নেই।

(গোলমাল)

[ 2-20 – 2-30 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, এই রকম যদি চলতে থাকে তাহলে আমাদেরও বলার সুযোগ দিতে হবে।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** মিঃ সেন, আপনি বসুন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আমি এখন পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে বারাসাতের নিকটবর্তী স্থানে পুলিশের গুলি চালনার সম্বন্ধে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

গত ২৫.৮.৮০ তারিখের বারাসাতে পুলিশের গুলি চালনা সম্পর্কে শ্রী কিরণময় নন্দ ও অপর তিনজন সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের বিষয়ে আমি এই বিবৃতি দিচ্ছি।

বারাসাত থানার অন্তর্গত শাসন এবং খামার নাওয়াবাদ মৌজায় ১৯৯.০১একরের কাঁকড়াগুটি ভেরীটি অবস্থিত। ওয়েষ্ট বেঙ্গল এগ্রিকালচার এ্যান্ড রিসেটেলমেন্ট এ্যাক্ট, ১৯৫৮ অনুযায়ী ঐ ভেড়ীটি ১২.৮.৬৮ তারিখে অধিগ্রহণ করা হয়। ১৯৬৭-৬৮ সালের জন্য ঐ জমি চাষী এবং ভূমিহীন ব্যক্তিদের মধ্যে বাৎসরিক খাজনায় বিলি করা হয়।

শ্রী প্রনব কুমার মুখার্জী এবং তাঁর পরিবারের আরও কয়েকজন সরকারী এই বিলি ব্যবস্থার বিরুদ্ধে হাইকোর্টে একটি মামলা করেন। এই ব্যাপারে একটি স্থগিত আদেশও ছিল। ৯.৫.৬৯ তারিখে হাইকোর্ট অন্যান্য আদেশের সঙ্গে এই আদেশও দেন যে জমির স্বত্বের ব্যাপারে স্থিতাবস্থা বজায় রাখা হোক এবং সরকার ঐ জমি ইচ্ছামত বিলি বন্দোবস্ত করতে পারেন। তদনুযায়ী ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত ঐ জমি বাৎসরিক ভিত্তিতে চাষীদের মধ্যে বিলি করা হয়। উপরোক্ত মামলা ১৯৭৯ সালে নিষ্পত্তি হয়। যদিও এ ব্যাপারে একটি আপীল করা হয়েছে, আইনজ্ঞের পরামর্শমত ঐ আপীল নিষ্পত্তি সাপেক্ষে সরকার ঐ জমি পূর্বে মত বিলি বন্দোবস্ত করতে পারেন। এ ছাড়া ১৯৭৯ সালে জনৈক

ইয়ার আলি গাজী ০.২১ একর জমির মালিকানা নিয়ে মামলা করেন। তাঁর বক্তব্য ঐ জমি তাঁর পিতার নামে রেকর্ড করা আছে। সে কারণে ১৯৭৯ সালে ঐ ভেড়ীর জমি কোন বিলি বন্দোবস্ত করা যায় নি। পরে আইনানুগ পরামর্শ অনুযায়ী ঐ ০.২১ একর জমি বাদ দিয়ে বাকী জমি বিলি বন্দোবস্তের সিদ্ধান্ত নেওয়া হয়।

এই সিদ্ধান্ত অনুযায়ী ১৯৮০-৮১ সালের জন্য জমি বিলি বন্দোবস্তের উদ্দেশ্যে এ মাসের ১৯/২০ তারিখে যথাযথ নিয়মে একটি তালিকা প্রণয়ন করা হয়। গত ২০.৮.৮০ তারিখে স্থানীয় কানুনগো সরেজমিনে ভেড়ীর জমি পর্যবেক্ষণ করতে যান এবং দেখেন যে কিছু লোক বে-আইনীভাবে ঐ জমিতে নোনা জল প্রবেশ করিয়ে রেখেছে। ঐ সমস্ত লোকেরা তাদের অনুচর বর্গসহ কানুনগো কে সরকারী কাজে বাধা দেয় এবং তাকে ভীতি প্রদর্শন করে। এই ঘটনা বারাসাত থানায় ঐ দিনই ডাইরী করা হয়।

গত ২২.৮.৮০ তারিখে মৎস্য বিভাগের কর্মচারীবৃন্দকে ঐ ভেড়ীর জল নিস্কাষণ কার্যে সাহায্যের জন্য এবং জমি যাহাদের মধ্যে বিতরণের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল তাদের জমি হস্তান্তরের জন্য একদল পুলিশ বারাসাতের ২ নং বি.ডি.ও. এবং স্থানীয় পঞ্চায়েত সমিতির সভাপতির সহিত ওখানে যায়। আইন ভঙ্গ করে ভেড়ীতে যারা অনুপ্রবেশকারী ছিল তাদের আগে থেকেই চলে যেতে বলা হয়েছিল। এদিকে কাজ আরম্ভ হয়। যাদের মধ্যে জমি হস্তান্তরের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল তাদের সমর্থনে একটি মিছিল ঘটনাস্থলে আসে। ঐ মিছিলকে বাধা দিতে ভেড়ীর অনুপ্রবেশকারীরা উত্তেজিতভাবে আগুয়ান হয়। বারাসাত থানার দারোগা উভয় পক্ষকে বিচ্ছিন্ন রাখতে চেষ্টা করে। ইতিমধ্যে উভয় পক্ষের মধ্যে ঢিল পাটকেল চলতে থাকে। খানিকক্ষণ পরে ভেড়ীর অনুপ্রবেশকারীরা আরও ক্ষিপ্ত হয়ে লাঠি, বল্লম, ইত্যাদি মারাত্মক অস্ত্র নিয়ে অপর পক্ষকে আক্রমন করে। এর ফলে ছ'জন আহত হয়। পুলিশ তাদের স্থানীয় হাসপাতালে পাঠিয়ে দেয়। আরও দুজন আহত ব্যক্তিকে স্থানীয় লোকেরা হাসপাতালে পাঠিয়ে দেয়। এই ঘটনায় বারাসাত থানা একটি মামলা দায়ের করে এবং ১২ ব্যক্তিকে গ্রেপ্তার করে।

এরপর জেলা শাসকের নির্দেশে গত ২৫.৮.৮০ তারিখে ভেড়ীর জমি থেকে বে-আইনী অনুপ্রবেশকারীদের অপসারন করা এবং জমি বিলি বন্দোবস্তের জন্য স্থানীয় মহকুমা শাসক অতিরিক্ত পুলিশ সুপার, মহকুমা পুলিশ অফিসার, মৎস্য বিভাগের অফিসার ও কর্মচারীরা বিকাল চারটার সময় ঐ ভেড়ীতে যান। মৎস্য বিভাগের কর্মচারীরা সেই জমি জরীপের বে-আইনী দখলকারী আশে পাশের গ্রাম থেকে শিশু ও স্ত্রীলোকসহ লোকজন ডেকে এনে হাজির হয়। তাদের সঙ্গে লাঠি, তরবারি, বর্শা, বল্লম, বোমা পাইপগান ইত্যাদি মারাত্মক অস্ত্র ছিল। ক্রমাগতভাবে এই লোকসংখ্যা বৃদ্ধি পেয়ে প্রায় দু হাজারের মত দাঁড়ায়। এই জনতা শিশু ও মেয়েদের সামনে রেখে পুলিশকে গালাগাল দিয়ে বিভিন্ন রকম ধ্বনি দিতে থাকে এবং সরকারী কর্মীদের ঐ কাজ ফেলে ফিরে যেতে বলে। অনেকবার তাদের শান্ত হয়ে চলে যেতে বলা হয়। কিন্তু তাতে কোন ফল হয় না। বরং ঐ জমায়েতের লোকেরা আরও মারমুখী হয়ে ওঠে এবং সরকারী কর্মীদের চলাচলের একমাত্র সরু রাস্তাটি বন্ধ করে দেয়। এরপর ঐ লোকেরা পুলিশের প্রতি ইট, পাটকেল ছুঁড়তে থাকে। ফলে বেশ কিছু পুলিশ আহত হয়। শান্ত হওয়ার পরিবর্তে ঐ জনতা আক্রমণাত্মক হয়ে পড়ায় মহকুমা শাসক ঐ জনতাকে বে-আইনী বলে ঘোষণা করেন এবং তাদের চলে যেতে নির্দেশ দেন। কিন্তু তাতেও কোন ফল হয় না বরং জনতা আরও ভয়ংকর মারমুখী হয়ে ওঠে। পুনরায় সতর্ক করে দেওয়ার পরও তাদের আক্রমণাত্মক ভাবের কোন পরিবর্তন না হওয়ায় মহকুমা শাসক কাঁদানে গ্যাস প্রয়োগের নির্দেশ দেন। প্রায় চার দিকে জল থাকার দরুন কাঁদানে গ্যাস প্রয়োগে কোন ফল হয় না। দুষ্কৃতকারীরা সরকারী কর্মচারীদের নিকট

আরও এগিয়ে আসে ও ক্রমাগত ইট পাটকেল বোমা ইত্যাদি ছুঁড়তে থাকে আর পাইপগান থেকে গুলিবর্ষণ করতে আরম্ভ করে। ফলে পুলিশসহ কিছু লোক আহত হয়। অতিরিক্ত পুলিশ সুপারের ডান কানে ও হাতে গুলি লেগে যায় রক্ত ঝরতে থাকে। এই অবস্থায় মহকুমা শাসক লাঠি চার্জ করার আদেশ দেন।

অবস্থা প্রায় আয়ত্তের বাইরে চলে যায় এবং উপস্থিত লোকের ও সরকারী অফিসারদের জীবনের নিরাপত্তার সমূহ বিপদ দেখা দেয়। আর কোন উপায় না দেখে মহকুমা শাসক গুলি বর্ষণের আদেশ দেন। তখন বিকেল ৫-৩৫ মিনিট। সর্বমোট পনের রাউন্ড গুলি চালনা পর জনতা ছত্রভঙ্গ হতে আরম্ভ করে। গুলী বর্ষণের ফলে দুজন লোক মারা যায় এবং ৫ জন লোক আহত হয়। আহতদের আর.জি.কর হাসপাতালে ভর্তি করা হয়েছে। মৃত দু'জনের মধ্যে একজন বালিকা। অপরজনকে পাইপগান সহ পাওয়া যায়। ১৪ জন পুলিশের লোক আহত হয়।

এই ঘটনায় বারাসাত থানা একটি মামলা রুজু করেছে। এবং ৭ ব্যক্তিকে গ্রেপ্তারও করেছে। ঘটনাস্থল থেকে পুলিশ একটি পাইপগান, ১৮টি তাজা গুলি, কতকগুলি বর্শা, তরবারি এবং আরও কতকগুলি মারাত্মক অস্ত্র শস্ত্র উদ্ধার করেছে।

পুলিশ সূত্রে প্রকাশ, এই ঘটনাকে উপলক্ষ্য করে ঐ স্থানে একটি সাম্প্রদায়িক দাঙ্গা বাধানোর চেষ্টা চলছে। এ ব্যাপারে পুলিশ ও স্থানীয় প্রশাসনকে সতর্ক দৃষ্টি রাখতে বলা হয়েছে।

**শ্রী এ.কে.এম হাসউজ্জামান :** মিঃ স্পীকার, স্যার, মুখ্যমন্ত্রীর বিবৃতিটা সার্কুলেট করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** এতবড় স্টেটমেন্ট আজকে হবেনা, অন্যদিন দিয়ে দেন। পরিবহন মন্ত্রীর আজকে একটা স্টেটমেন্ট দেবার কথা ছিল, আজকে পরে এটা নিয়ে যখন আলোচনা হবে তখন তিনি এই বিষয়ে বলবেন। এবার আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে রবিশঙ্কর পান্ডের গ্রেপ্তার সম্পর্কে একটা বিবৃতি দিতে অনুরোধ করছি।

[2.30 - 2.40 p.m.]

**Shri Jyoti Basu :** Hon'ble Speaker, Sir, one Rupnarayan Jha used to work as a cook in the house of Shri Om Prakash Mehta on the 4th floor of 29, Strand Road. He went on 15 days' leave in February 1980 but till June he did not return and Shri Mehta appointed a new cook. Some time in the middle of July the said Rupnarayan return and wanted to get back his work but was refused. Hon'ble Member Shri Rabi Sankar Pandey took the side of Shri Rupnarayan and demanded that the old job should be restored to him or in lieu of he should be given Rs. 2600/-. Over this Shri Pandey launched an agitation and for quite a few days 10 to 15 persons were staging demonstration in front of the flat of Shri Mehta at 29, Strand Road.

On the 13th August, 1980 between 10.45 hours and 11.20 hours 15 to 20 persons accompanied by Shri Pandey had been to 29, Strand road, broke open the collapsible gate in the ground floor, entered into

the house, went to the 4th floor, broke open another collapsible gate and entered into the common hall of Shri Mehta. They indiscriminately threw soda water bottles and brickbats and also threw household articles in disorder. Police on information rushed to the spot and brought the situation under control only after Shri Rabi Sankar Pandey, MLA and his 8 associates were arrested. The Durwan of the house and one Aiya sustained injuries and were medically treated. The Durwan also complained of theft of his wrist watch. A case under section 148/149/324/427/454 and 379 IPC was recorded at Burrabazar P.S. Shri Pandey was later released on bail and the others were placed in custody. In order to prevent a recurrence of such incident a Police picket was posted at 29, Strand Road. At about 14.30 houirs on the same day, 10 to 12 persons staged a demonstration in front of the police station by blocking the police station entrance. They were chased away.

It is not a fact that the Police is helping the owners in the labour dispute between the management and the labourers. Police went to the spot only to see that no breach of peace took place and that too when the owners of the premises asked for Police help. It is not a fact that the Police and the men or the owner launched an attack on the demonstrators of Calcutta Gharelu Karmachari Panchayet. It is also not correct that Shri Pandey was ill-treated by the Police. Shri Chittaranjan Das was one of the 8 persons arrested from the very spot of the incident. It is not a fact that he was assaulted and arested at the P.S. when he called at the P. S. to make enquiries. Investigation of the criminal case is proceeding and the accused persons are now on Court bail.

Information received later shows that Shri Das had filed a case in the Court of ACMM, Calcutta, over the alleged assault on him, against the O.C., Section D and five Constables of Burrabazar P.S. The petition has been sent to C.P., Calcutta by the ACMM for a report by 15.9.80.

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় সদস্য অভিযোগ করেছিলেন যে পুলিশ তাকে ধাক্কা মেরেছে, তাঁকে গালাগাল দিয়েছে। যে থানার ও.সি. তাঁকে ধাক্কা মেরেছে তাঁর বিবৃতি মুখ্যমন্ত্রী মহাশয় এখানে পড়েছেন। এই জিনিসটা একটু তলিয়ে দেখার জন্য মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

## Mention Cases

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে কৃতজ্ঞতা জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। বাঁকুড়া জেলার বাঁকুড়া থানার কুষ্টিয়া অঞ্চলের জোন্দা গ্রামে একটা ভীষণ রোগের প্রাদুর্ভাব হয়েছে এবং সেই রোগে মানুষ আক্রান্ত হচ্ছে। ৬ ঘন্টার মধ্যে মাথা ধরছে, গা হাত পা ব্যথা করছে এবং তাতে মারা যাচ্ছে। ইতিমধ্যে একজন বৃদ্ধ, ১৭ বছরের একজন বালক এবং আরো একজন লোক মারা গেছে। এই রোগের নাম ডাক্তারবাবুরা ঠিক করতে পারছেন না। আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে নিবেদন করব অবিলম্বে কলকাতা থেকে একদল বিশেষজ্ঞ পাঠান সেই রোগের কারণ নির্ণয়ের জন্য। আর যাতে সেই রোগ ছড়িয়ে না পড়ে তার ব্যবস্থা করা উচিত।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি কিছু বলতে চাই। হাওড়া শহর যেটা আমাদের খাদ্যমন্ত্রী মহাশয়ের নির্বাচনী এলাকা সেখানে রেশনে কি ধরণের চাল সরবরাহ করা হচ্ছে তার নমুনা আমি আপনাকে দেখাবার জন্য নিয়ে এসেছি। অভিযোগ শুনে আমি খোঁজ নিয়ে জানলাম এবং আমাদের মাননীয় সদস্য শ্রী অরবিন্দ ঘোষালের বাড়ীতে গিয়ে অনুসন্ধান করে দেখলাম সেখানেও ওই একই ধরণের চাল দেওয়া হচ্ছে যে চাল খেলে পশুও মরে যাবে। আমি মন্ত্রী মহাশয়কে ওই চালের নমুনা দিচ্ছি , তিনি যেন এই চাল বামফ্রন্ট কমিটিকে নিয়ে দেখান।

( মাননীয় সদস্য স্পীকার মহাশয়কে চালের নমুনা দিলেন)

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের কাঁথী মহকুমার আইন শৃংখলার কথা সরকারের কাছে তুলে ধরতে চাই। স্যার এই প্রসঙ্গটি আমি ইতিপূর্বেও তুলে ধরেছিলাম, কিন্তু আজ পর্যন্ত তার কোন প্রতিকার হল না। কাঁথী মহকুমার ভগবানপুরে আইন শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে এবং অবস্থা এমন দাঁড়িয়েছে যে, সুস্থ নাগরিকদের পক্ষে সেখানে বসবাস করা দুঃসাধ্য। সেখানে কয়েকটি বাড়ী লুঠ হয়েছে, কয়েকটি বাড়ী জ্বালিয়ে দেওয়া হয়েছে এবং খুনও হয়েছে। গত ১৯.৮.৮০ তারিখে কয়েকশত লোক একটা বাজার আক্রমণ করে এবং একটা লোকের বাড়ী আক্রমণ করে, তার বাড়ীর টালি খুলে নিয়ে চলে যায়। স্যার ভগবানপুর থানার আইন শৃঙ্খলার যেভাবে অবনতি হয়েছে তাতে এর যদি প্রতিকার না হয় তাহলে আমরা বিধানসভার সদস্যরা হাউসে চুপচাপ আর বসে থাকব না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা টেলিগ্রাম পেয়েছি— এ্যালার্মিং পুলিশ ফায়ারিং। আমার কনস্টিটিউয়েন্সী কেশপুর থানার পঞ্চমী গ্রামে। ৪/৫ হাজার সি পি এম সমর্থক টাংগী, লাঠি এবং বল্লম নিয়ে আক্রমণ করে। তাদের প্ল্যান ছিল বাড়ী ঘর পুড়িয়ে দেবে, লুটপাট করবে। পুলিশ ২০ শেল কাঁদানে গ্যাস ছাড়ে। কেশপুরে এই যে আইনশৃঙ্খলা বিঘ্নিত হয়েছে আমি তার প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারা পুলিশকেও মেরেছে, পুলিশের জামা, কাপড় খুলে ফেলে দিয়েছে এবং মহিলা সমিতির লোকেরা ও.সি - কে ঝাঁটা দিয়ে মেরেছে, চড় মেরেছে এবং তিনি ইনজিওর্ড হয়ে হাসপাতালে ছিলেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি তিনি যেন মেদিনীপুর এবং কেশপুরের ঘটনার প্রতি লক্ষ্য রাখেন।

**শ্রী পতিত পাবন পাঠক ঃ** স্যার, আমি একটা ছাপান কাগজ দেখেছি যার মধ্যে কেন্দ্রীয় মন্ত্রী এ.বি.গনি খানের ব্যক্তিগত ব্যাপার লেখা রয়েছে— অর্থাৎ যাকে বলে বায়োডাটা সেটা দেওয়া হয়েছে এবং তিনি একজন ব্যারিস্টার একথা লেখা আছে। কিন্তু আমি জানি তিনি ব্যরিস্টার নন। আমি জানিনা এটা উদ্দেশ্যপ্রণোদিত কিনা, তবে এই ধরণের বিভ্রান্তিকর খবর যাতে প্রকাশিত না হয়

সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রীমতী রেনুলীনা সুব্বা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির তরফ থেকে তাঁরা হাংগার স্ট্রাইক সুরু করেছেন এবং তাঁরা এসপ্ল্যানেডে অবস্থান করছেন। গত ২৭ শে আগস্ট তাঁরা শিক্ষা মন্ত্রীর কাছে টেলিফোন করেছিলেন, কিন্তু দুঃখের বিষয় শিক্ষমন্ত্রী তাঁদের বলে দিলেন তাঁর টাইম নেই, তিনি ওখানে যাবেন না। স্যার, যেখানে হাংগার স্ট্রাইক চলছে সেখানে মন্ত্রী মহাশয়ের যাবার টাইম নেই এটা কি রকম কথা? তাঁরা ৫টি গুরুত্বপূর্ণ দাবী নিয়ে হাংগার স্ট্রাইক সুরু করেছেন তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি সেখানে যান, তাঁদের বক্তব্য শুনুন এবং তাঁর নিজের বক্তব্য রাখুন। সি পি এম পার্টির লোক তাঁদের লোকদের হত্যা করেছে।

[ 2-40 – 2-50 p.m.]

**শ্রীমতী রেনুলীনা সুব্বা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের আপনার মাধ্যমে একটী গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২৭ তারিখ থেকে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি হাংগার স্ট্রাইক সুরু করেছেন। তারা একটা মেমোরানডাম দিয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রীকে। আমি ২৭ তারিখ মাননীয় শিক্ষামন্ত্রীকে টেলিফোন করেছিলাম কিন্তু বড়ই দুঃখের কথা উনি আমাকে বললেন যে ওখানে উনি যাবেন না যেখানে হাংগার স্ট্রাইক চলছে কারণ উনার টাইম নাই। তাহলে উনি কি রকম মিনিষ্টার যে উনার টাইম নাই। আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, আমি তাঁকে অনুরোধ করছি যে তারা যে ৫টী গুরুত্বপূর্ণ দাবী রেখেছেন সে সম্বন্ধে তাদের ওখানে গিয়ে তাদের এ্যাডবেস করুন। এই বামফ্রন্ট গভর্ণমেন্ট আসার পর কত হত্যা করেছেন সি.পি.এম. পার্টির লোকেরা সে রিপোর্ট আমার কাছে আছে। আমি বলতে চাই যে আপনি তাদের সঙ্গে আলোচনা করুন। তাদের দাবী হচ্ছে পে-কমিশনের রিপোর্ট এবং যে এ্যাডহক কমিটি করেছেন তা অবিলম্বে বাতিল করুন। বেশীর ভাগ এড-কমিটিতে সি.পি.এম এর লোকেরা আছে। এড-হক কমিটিতে সব বাজে কাজ হচ্ছে এবং এই এড-হক কমিটি নিজেদের পার্টির লোক এবং টাকা নিয়ে এ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে তাদের যে ৫টী গুরুত্বপূর্ণ দাবী আছে তা নিয়ে সেখানে গিয়ে তাদের সঙ্গে আলোচনা করুন। তা না হলে আমি উনাকে বলব যে Home Minister is not fit. He should resign and this Assembly should be dissolved as soon as possible.

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ প্রাইমারী শিক্ষক সমিতি তারা ২৭ তারিখ থেকে হাংগার স্ট্রাইক সুরু করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তাঁর যদি সময় না থাকে তাহলে উনি যেন মাননীয় এডুকেশন মিনিষ্টারকে বলে দেন যেন তিনি প্রাইমারী শিক্ষকদের সঙ্গে দেখা করেন। তারা স্যার ডেপুটেসানেও আসতে রাজি। আপনি সেই ডেপুটেশানের ব্যবস্থা করে দিন। তারা তিন দিন ধরে হাংগার স্ট্রাইক করছে। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধিগ্রহীত কলিকাতা বিশ্ববিদ্যালয় এবং তার পোষ্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল এডমিশান বোর্ড কিভাবে দক্ষ প্রশাসন পরিচালনা করছেন এবং সেই প্রশাসনের পাল্লায় পড়ে নিরীহ ছাত্ররা কি ভাবে নাজেহাল হচ্ছে তার একটা দৃষ্টান্ত আপনার সামনে উপস্থিত করবার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৯-৮০ সালে এম.ডি. জেনারেল মেডিসিন এণ্ট্রান্স এক্সজামিনেশান, ৭৯ রোল নাম্বার যে ছেলেটী ডাঃ অমিত গুপ্ত, তিনি একজন ন্যাশানাল স্কলার। স্কুল ফাইন্যাল পরীক্ষতে ষষ্ঠ স্থান অধিকার করেছিল, এবং তার

সমস্ত শিক্ষাজীবনে বরাবর তিনি ন্যাশনাল স্কলারসীপ পেয়েছেন। সেই ছাত্রটি পরীক্ষায় উত্তীর্ন হয়নি। তিনি এম.ডি. জেনারেল মেডিসিন কোর্সএ ভর্তি হবার সুযোগ পাননি। তাকে ৮ মার্ক কম দেওয়া হয়েছে। নাম্বারের মূল্যায়ন আমরা দেখছি তাতে স্কুল কেরিয়ারের জন্য তিনি নাম্বার পেয়েছেন, কারণ স্কুল ফাইনাল পরীক্ষায় তিনি ষষ্ঠ স্থান অধিকার করেছিলেন। কিন্তু কলেজ কেরিয়ারের জন্য তিনি কোন নাম্বার পাননি, যদিও উনি ন্যাশানাল স্কলার হিসাবে মাসে ১০০ টাকা করে স্কলারশীপ পেয়েছেন। কিন্তু যারা ষ্টেট স্কলারশীপ পেয়েছেন, যারা ২০ টাকা করে ১ বছর পেয়েছেন তাদেরও নম্বর দেওয়া হয়েছে কিন্তু এ সেখানে কোন নম্বর পায়নি। অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ন্যাশানাল স্কলারশীপ যারা পান তাদের অন্যতম শর্ত হচ্ছে ন্যাশানাল স্কলারশীপ পেলে অন্য কোন স্কলারশীপের জন্য আবেদন করা যায় না। কিন্তু একে এই জন্য কোন নম্বর দেওয়া হয়নি। শুধু তাই নয় এই ব্যাপারে তিনি যখন কোন সুবিচার পেলেন না একজামিনেশান বোর্ডের কাছ থেকে তখন তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলারের কাছে এবং ইউনিভারসিটি কলেজ অফ মেডিসিন এর সেক্রেটারীর কাছে এবং পোষ্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল এডমিশান বোর্ডের চেয়ারম্যানের কাছে এবং সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করেছেন, কিন্তু কোথাও কোন সুবিচার না পেয়ে শেষ পর্যন্ত ঐ মেধাবী ছাত্রটি হাইকোর্টের দারস্থ হয়। এবং মাননীয় বিচারপতি সব্যসাচী মুখার্জী ইনটেরিম অর্ডার কলিকাতা বিশ্ববিদ্যালয়কে দিয়েছেন - এই ছেলেটিকে ভর্তি করে নেবার জন্য, কিন্তু সেই আদেশ বিশ্ববিদ্যালয় পালন করেনি। আপাততঃ বিশ্ববিদ্যালয়ের বিরুদ্ধে কনটেম্‌প্ট অব কোর্ট এর মামলা চলছে, আমার বক্তব্য মামলার কথা নয়, আমার বক্তব্য এই মেধাবী ছাত্রটি, ন্যাশানাল স্কলারশিপ পাওয়া ছেলেটি কেন এম ডি জেনারেল কোর্সে ভর্তি হতে পারছে না, কেন তার একটি মূল্যবান বৎসর ইতিমধ্যে নষ্ট হয়েছে এবং সামনের বছরও নষ্ট হতে চলেছে, তার জবাবদিহী মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় করবেন। আমি আশা করব তিনি ছাত্রটির প্রতি সুবিচার করবেন এবং একটি মেধাবী ছাত্রের ভবিষ্যৎ নষ্ট হতে দেবেন না।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বুধবারে রাত্রিতে লালগোলা থেকে যে ডাউন ট্রেনটি আসে আমি তাতে রিজার্ভেশন করেছিলাম এবং যে সময়ে ট্রেন ছাড়ে সেই সময়ে ১১-৩৩ মিঃ সময়ে গাড়ীর কামরাতে উঠবার জন্য ষ্টেশন মাষ্টার আমাকে সাহায্য করেন এবং আরও দুজন পুলিশ সাহায্য করেন কিন্তু বহরমপুর শহরের শংকর সরকার এবং তার সাঙ্গপাঙ্গরা জোর করে আমার রিজার্ভেশন কামরায় ঢুকে এবং ষ্টেশন মাষ্টারকে ধাক্কা মেরে বার করে দেয়। আমি সেই রাত্রিতে বাধ্য হয়ে বাড়ী ফিরে আসি। কংগ্রেস (আই) থেকে বিগত এক বছর ধরে বিশৃঙ্খলার কথা বলা হচ্ছে আমাদের দোষারোপ করে, তারই নমুনা দেখিয়ে যাচ্ছি এবং আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

## LEGISLATION

### The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980.

Shri Benoy Krishna Chowdhury : Sir, I beg to introduce the Calcutta Thika Tenancey Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980, and to place a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা ঠিকা প্রজাসত্ব কার্যবাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলী) (সংশোধন) বিধেয়ক ১৯৮০, এই বিধেয়কটি আমি আপনার অনুমতিক্রমে বিধানসভায় পেশ করছি।

(Secretary then read the title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব কার্যবাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলী) (সংশোধন) বিধেয়ক, ১৯৮০ এই বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪৯ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব আইনের প্রয়োগ কলিকাতা ও হাওড়া অঞ্চলেই সীমাবদ্ধ। ঠিকা প্রজা ও তাঁদের ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষার জন্য ১৯৬৯ সালের কলিকাতা ঠিকা প্রজাস্বত্ব (দ্বিতীয় সংশোধন) আইনে অন্যান্য অধিকার সহ ঠিকা প্রজাদের পাকা গৃহ নির্মাণের অধিকার দেওয়া হয়েছিল। কিন্তু তাঁদের আরও বহুবিধ অসুবিধা রয়ে গেছে। কাঁচা বাড়ীতে বসবাসকারী ঠিকা প্রজা ও ভাড়াটিয়াগণকে যাতে জমির মালিক বা অন্যান্যরা নিজেদের ইচ্ছামত উচ্ছেদ করতে না পারেন, সেজন্য বর্তমান আইনের সংশোধনের প্রস্তাব করে বহু আবেদন সরকারের নিকট জমা পড়েছিল এবং এখনও আসছে। ঠিকা প্রজা ও ভাড়াটিয়া উচ্ছেদের বহু মামলাও বিভিন্ন আদালতে বিচারাধীন রয়েছে। ঠিকা প্রজা ও ভাড়াটিয়ার স্বার্থ সংক্রান্ত বিষয়গুলি ভালভাবে বিবেচনা করে আইনটির প্রয়োজনীয় সংশোধনের সিদ্ধান্ত গ্রহণ করতে হবে। এর জন্য কিছু সময়ের প্রয়োজন। তাই ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের স্বার্থ যাতে কিছুটা রক্ষা করা যায় সেজন্য অন্তর্বর্তীকালীন ব্যবস্থা হিসাবে ঠিকা প্রজা ও ভাড়াটিয়া উচ্ছেদের যে সকল মামলা বিভিন্ন আদালতে চলছে, যে সকল ক্ষেত্রে উচ্ছেদের ডিক্রী পাওয়া গেছে, অথচ ডিক্রী জারী করা হয়নি, সে সকল ক্ষেত্রসহ এক বছরের জন্য উচ্ছেদ সংক্রান্ত সকল মামলা স্থগিত রাখার উদ্দেশ্যে ১৯৭৮ সালের কলিকাতা ঠিকা প্রজাসত্ব কার্যবাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানবলী) আইন প্রনয়ণ করা হয়েছিল।

[ 2-50 – 3-00 p.m.]

ঐ আইনের মেয়াদ ১৯৭৯ সালের ১৮ই জুলাই শেষ হওয়ার কথা ছিল। কিন্তু দুর্ভাগ্যবশতঃ ঐ সময়ের মধ্যে কলিকাতা ঠিকা প্রজা আইনের ব্যাপক সংশোধনের জন্য খসড়া তৈরী করা সম্ভব না হওয়ায় প্রথমে একটি অধ্যাদেশ জারি করে ও পরে সেই অধ্যাদেশটিকে আইনে রূপান্তরিত করে ঐ আইনের মেয়াদ আরো এক বছরের জন্য অর্থাৎ ১৯৮০ সালের ১৮ই জুলাই পর্যন্ত বাড়ানো হয়। সম্প্রতি কলিকাতা ঠিকা প্রজা আইনের ব্যাপক সংশোধনের জন্য একটি খসড়া প্রস্তুত করা হয়েছে। ঐ খসড়াটিকে চূড়ান্ত রূপ দিয়ে একটি বিধেয়ক বিধানসভায় পাশ করিয়ে দেওয়া এবং রাষ্ট্রপতির অনুমোদন গ্রহণ করে তাকে আইনে পরিণত করা— এই সব কাজগুলি সম্পূর্ণ করতে কিছু সময় দরকার। তাই, যেসব ঠিকা প্রজা ও স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলী) আইনের বিধান অনুযায়ী উচ্ছেদের হাত থেকে রক্ষা করা হয়েছিল, ঐ আইনের মেয়াদ শেষ হওয়ার পরে অর্থাৎ ১৯৮০ সালের ১৮ই জুলাইয়ের পরে তাঁরা যাতে পুনরায় উচ্ছেদের সম্মুখীন না হন, তদুদ্দেশ্যে ঐ আইনের মেয়াদ আরও এক বছর বাড়িয়ে দেওয়া প্রয়োজন হয়ে পড়ে। কিন্তু তখন বিধানসভার অধিবেশন না চলায় ১৯৮০ সালের কলিকাতা ঠিকা প্রজাসত্ব কার্যবাহ স্থগিতকরণ (অস্থায়ী বিধানাবলী) (সংশোধন) অধ্যাদেশটি জারী করা হয়। আলোচ্য বিধেয়কটিতে ঐ অধ্যাদেশটিকেই আইনে রূপান্তর করার

প্রস্তাব রাখা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে তাঁরা যেন আমার প্রস্তাব সমর্থন করেন এবং উক্ত বিধেয়কটি অনুমোদনের জন্য গ্রহণ করা হয়।

**শ্রী প্রদ্যোৎ কুমার মহান্তি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি সদ্ব্যবহার মন্ত্রী ও রাজস্ব মন্ত্রী শ্রী বিনয় চৌধুরী মহাশয় আমদের কাছে The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980. রেখেছেন। এবং তাঁর ভাষণে তিনি বললেন যে কলকাতা ও হাওড়া কিছু অংশে যারা ঠিকা প্রজা এবং ঠিকা প্রজাদের অধীনে ভাড়াটিয়া তাদের স্বার্থ রক্ষা করার জন্য ১৯৪৯ সালে এই আইনটি তৈরী হয়েছিল। ১৯৭৭ সালে ওঁরা ক্ষমতায় আসার পর ১৯৭৮ সালে জুলাই আগষ্ট মাসে ওঁরা মনে করেছিলেন যে ১৯৪৯ সালে এই সব ঠিকা প্রজা এবং ঠিকা প্রজাদের অধীনে ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করার জন্য যে আইন হয়েছিল এবং তাতে তাদের যে অধিকার দেওয়া হয়েছিল সেটা ঠিকমত রক্ষিত হচ্ছে না। মনে করাটা ঠিক। এই সব ঠিকা প্রজা এবং ঠিকা প্রজাদের অধীনে যেসব ভাড়াটিয়া রয়েছে তাদের অধিকার রক্ষা করার জন্য যেসব প্রভিসন থাকা দরকার তা ১৯৪৯ সালের আইনের মধ্যে ছিল না। তাই ১৯৭৮ সালের আগষ্ট জুলাই মাসে একটা বিল এনেছিলেন ঠিকা টেনেনসি এ্যাক্ট-এ যে প্রভিসন ছিল তা এক বছরের জন্য তার মেয়াদ বৃদ্ধি করার জন্য। এবং একথা বলেছিলেন যে এক বছরের মধ্যে একটা কমপ্রীহেন্সিভ এ্যাক্ট একটা আনবেন। এই ঠিকা প্রজা এবং তাদের অধীনে ভাড়াটিয়াদের বিরুদ্ধে যে সব মামলা ছিল সেগুলি এক বছরের জন্য পেনডিং করে ষ্টে করে দিয়ে এই আইন আনবার ষ্টেপ নিয়েছিলেন। তারপর ১৯৭৯ সালে জুলাই মাসে একটা বিল এনে এক্সটেনশন করলেন। অর্থাৎ দু বছর চলে গেল। আবার দেখছি গত জুলাই মাসে আবার একটা অর্ডিন্যান্সে এক বছর বাড়ালেন। কিন্তু এখানে ক্যাটিগরিক্যালি কিছু বলতে পারলেন না। কেবল বললেন সম্ভাবনা আছে, আপ্রাণ চেষ্টা করছি। কিন্তু এই দুটি কথা এতো ফাঁকিবাজি কথা তা আর বলা যায় না এবং এই সেসনেই ঐ কমপ্রিহেন্সিভ বিল আসবে সে কথা তিনি বললেন না। এই ঠিকা প্রজা এবং ঠিকা প্রজা অধীনে যে সব ভাড়াটিয়া আছে তাদের জন্য কমপ্রিহেন্সিভ এ্যাক্ট আনতে মন্ত্রীমহাশয় খুবই আগ্রহী এ বিশ্বাস আমাদের আছে। কিন্তু আপনার মেসিন, এবং এই মন্ত্রী সভার যেসব কাজকর্ম দেখি তাতে দেখতে পাচ্ছি যে সব এক বছর দু বছর তিন বছর মেয়াদ বাড়িয়ে যাচ্ছে। কিন্তু আমি এই ব্যাপারে বলতে পারি যে যখন আপনি ঐ কমপ্রিহেন্সিভ এ্যাক্ট আনবেন তখন বিভিন্ন মামলা জড়িয়ে গিয়ে এমন অবস্থার সৃষ্টি হবে তাতে যে অধিকার আপনি তাদের অধিকার রক্ষার ব্যাপারে অনেক রকম গোলমালে পড়ে যাবেন অনেক কমপ্লিকেসন দেখা দেবে।

সেই জন্য এই বিলকে সমর্থন করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে জিনিসের জন্য তিনি আপ্রান চেষ্টা করছেন বা বিলটি এ্যাসেম্বলী সেসানে আনার সম্ভাবনা আছে বলছেন, আশা করি এই সেসানেই বিলটি হাউসে উত্থাপিত হবে। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। আশা করছি বিলটি এই সেসানেই পাশ হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার স্যার, এটা আমাদেরই বিল, আমরাই তৈরী করে গিয়েছিলাম। আপনারা কেবল বলেন কংগ্রেস কিছুই করে নি, কিন্তু মাঝে মাঝে আপনারা কংগ্রেসের পদাঙ্ক অনুসরণ করে চলেন এটা দেখে আমাদের হাসি পায়। তাই শ্রদ্ধেয় বিনয়বাবু যে বিলটি এনেছেন বিপ্লব করার নাম করে, আমি বলে রাখছি যে বিলটি আমাদের ব্রেন থেকেই এসেছিল ১৯৪৯ সালে, ওরা শুধু একটু প্রলেপ দিচ্ছেন। আমাদেরই ব্লু প্রিন্ট। বিনয়বাবু একজন ভদ্র মন্ত্রী। উনি মাঝে

মাঝে স্বীকার করেন। ভদ্র মন্ত্রী, এককালে ভদ্র পার্টিতে ছিলেন। তাই মাঝে মাঝে স্বীকার করেন। কংগ্রেস কিছু কিছু ভাল কাজ করে গেছে। তাই ওঁর এই বিলটিকে অন্তর দিয়ে সমর্থন জানাচ্ছি। আপনি এই ভাবে কংগ্রেসী পলিসি এ্যাডপ্ট করে পশ্চিমবাংলাকে বাঁচান, পশ্চিমবাংলার মানুষের জন্য কিছু করার চেষ্টা করুন। এইটুকুই বলছি, আর কিছু বলার নেই।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিশেষ কিছু বলার নেই। মাননীয় সদস্য প্রদ্যোত্‌বাবু যেটুকু বললেন আম সেই সম্বন্ধে শুধু একটু বলে দিই। যদিও আমি সম্ভাবনার কথা বলেছি, কিন্তু বিলটি রচনা হয়ে গেছে এবং গভর্নরের এ্যাসেন্টও পেয়ে গেছি, বিলটি ছাপতে গেছে। কমপ্রিহেন্সিভ বিলের কথা যেটা বলেছি সেটা এবারেই আসবে। ২ বছর কিছু করা যায়নি, কিন্তু এই বছর হয়েছে। সম্ভাবনার কথা এই কারণে বলেছি, কেন না অনেক সময় there is many a slip between the cup and the lip. কতদিন হাউস চলবে, ছেপে এসে পৌছান ইত্যাদির জন্যই এই কথা বলা। যা হোক সেটা কমপ্লিট হয়ে গেছে। তাতে সমস্ত কিছু আছে, এটা ইনট্রোডিউস হবে এবং ইনট্রোডিউস হবার পর আপনারা আলোচনার সুযোগ যাতে পান সেই জন্য আমরা হয়ত সিলেক্ট কমিটিতে দেব। এতে কনট্রোভারসির কিছু ব্যাপার নেই।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Bill be taken into consideration, was then put and agreed to.

Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agred to.

Shri Benoy Krishna Chowdhury : Sir, I beg to move that the Calcuta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Bill, 1980 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**[ 3-00 – 3-10 p.m.]**

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাজ্যে একজন প্রবীন লোক বিনয়বাবু- তিনি ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের দায়িত্ব নিয়ে আছেন। এই যে লেজিসলেসানগুলি হচ্ছে এগুলি পিসমিল, নট কমপ্রিহেন্সিভ। আমি খালি একটি প্রশ্ন তাঁর কাছে রাখতে চাই স্যার আপনার মাধ্যমে। আপনারা চিন্তা করছেন কমপ্রিহেন্সিভ ল্যান্ড রিফরমসের জন্য - সম্প্রতি কাগজে দেখেছি, আপনারা কিছু কিছু হিন্ট দিয়েছেন এখন কথা হলো, শহরের জন্য এক আইন আর গ্রামের জন্য আর এক আইন এটাতো হতে পারে না। সমাজতন্ত্রটা শুধু গ্রামেই নিবদ্ধ থাকবে এটা হতে পারে না। শহর এবং গ্রামের মধ্যে যে বিরাট বৈষম্য তার একটা স্কিমের বাড়ী, এই জমি, এই ঠিকা এই জাতীয় ভূমি - মূলতঃ ভূমি। গ্রামের জমি যে চাষ করে সে যদি জমির মালিক হয় তাহলে শহরে যে যে বাড়ীতে বা ফ্ল্যাটে বাস করে তার সে মালিক হবে না কেন? আমি জানতে চাই আপনি এই ধরনের কোন কমপ্রিহেন্সিভ লেজিসলেসানের কথা ভাবছেন কিনা। ধরুন ব্যাঙ্কে কারুর ১০ কোটি টাকা আছে— বামফ্রন্টের মন্ত্রী মহাশয়দের ইতিমধ্যে ব্যাঙ্কে কত টাকা হয়েছে জানি না কিন্তু It is a property. Property is the bone of all contention. তা যদি হয় তাহলে ঐ বৈষম্য যাবে কি করে? এই যে বিরাট ব্যবধান গ্রামের মজুর ৬ টাকা কি তিন টাকা পায় দৈনিক কিন্তু এখানে কাজ করলে

দিনে ৬শো টাকা কি দিনে ১৫ হাজার টাকাও পাওয়া যায়। এই যে বৈষম্য এটাদূর করার কোন ব্যবস্থা করছেন কিনা সে ব্যাপারে কোন ইঙ্গিত দিতে পারেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এখানে ঠিকা টেনেন্সির ব্যাপারে একটা কর্মপ্রিহেন্সিভ বিল করতে হবে, সেটা আসছে। ল্যাণ্ড রিফরমস এ্যাক্টের সমস্ত লুপহোলস প্লাগ করে আরও একটি কমপ্রিহেন্সিভ বিল রচিত হয়েছে, সেটাও আসছে আর আপনি যেটা বলছেন, শহর এবং গ্রামের সব কিছু এক আইনের ভেতর আনা সেটার জন্য বেশী সময় লাগবে। কারণ অন্য অনেক দেশও সেটাকরতে পারে নি, এমন কি সমাজতান্ত্রিক দেশেও ঠিক একেবারে সব কিছু এক করা সেটাও একদিনে করা যায়নি। আশা করি আপনার মতন বিবেচক ব্যক্তি এটা বুঝবেন। কাজেই আমার মতন বয়সের লোককে দিয়ে আশা করি একটা অবিবেচকের মতন বিবৃতি দেওয়াবেন না। ভাবছি সবই।

## Motion under rule 185

**ডাঃ জয়নাল আবেদিন :** Sir, before I move the motion, I rise on a point of order.

স্যার, আপনি যেটা চেয়েছিলেন এই মোশানের ব্যাপারে আমরা সকলে-জনতা পার্টির বন্ধুরা ছাড়া আমরা প্রায় একমত হতে পেরেছিলাম। জনতা(এস) তাঁরাও একমত হয়েছিলেন এবং সরকার পক্ষের চিফ হুইপ তিনিও আমাদের এই সুযোগ দিয়েছিলেন। কিন্তু স্যার, যেসব এ্যামেন্ডমেন্ট টেবল করা হয়েছে, জানি না এডমিট আপনি করেছেন কিনা. This amendment, tabled by Shri Mohammed Nizamuddin, Shri Nalini Kanta Guha, Shri Amalendra Roy and Shri Bimalananda Mukherjee cannot be admitted because the main motion is negative by this amendment. এই যে এ্যামেন্ডমেন্ট টেবল করা হয়েছে, মহঃ নিজামুদ্দিন, শ্রী নলিনী কান্ত গুহ, শ্রী অমলেন্দু রায়, শ্রী বিমলানন্দ মুখার্জী, এবং যে এ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তাতে এটা নেগেটিভ হয়ে যাচ্ছে। শ্রী বীরেন মৈত্র মহাশয় যে এ্যামেণ্ডমেন্ট দিয়েছেন, এর কিছু কিছু জায়গা বা গোটা মোশানকে অপোজিট বা নেগেটিভ করে দেবে— এই রকম এ্যামেন্ডমেন্ট হতে পারে না। আপনি যদি এর রুলিং দেন তারপরে আমি এটা মুভ করতাম। এটা হতে পারেনা। এটা যদি হয় তাহলে ইট নেগেটিভ দি অরিজিনাল মোশান।

**শ্রী রবিশংকর পাণ্ডে :** माननीय अध्यक्ष महोदय, पुलिश ने मेरे उपर यो अत्याचार किया है उसके लिये मै निवेदन करुगा कि विधान सभा के सदस्यों को लेकर एक कमिटी वनाने जाये । ओर इस सम्वन्ध मे सदन मे अपनी रिर्पोट दे नाफि वास्तविक्ता का सही पता चल जाए।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য, রবিশংকর পাণ্ডে একটা অভিযোগ করেছেন যে পুলিশ একজন এম.এল.এ কে হেকল করেছে। আজকে যে পুলিশ এম এল এ'র উপর অত্যাচার করলো, সেই পুলিশের রিপোর্টের ভিত্তিতে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দিলেন। এই জিনিস হতে পারে না। আমি আপনার কাছে অনুরোধ করবো যে বিধানসভায় সদস্যদের নিয়ে একটা কমিটি করে এর তদন্ত করা হোক। বিধানসভার সদস্যদের প্রোটেকশান দেবার দায়িত্ব আপনার।

**মিঃ স্পীকার ঃ** এই ঘরের বাইরে আমি কিছু করতে পারিনা। আমি আদালত নই। আদালত আছে সেখানে যান।

..............(গোলমাল)......

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা সিরিয়াস ব্যাপার। এম.এল.এ'রা এ্যারেষ্টেড হচ্ছেন, পুলিশ সেখানে তাদের মারধর করছে, আবার সেই পুলিশের রিপোর্ট নিয়ে মুখ্যমন্ত্রী আমাদের কাছে বলছেন। কাজেই এটা একটা সিরিয়াস এ্যালিগেশান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনপ্রতিনিধি এবং আপনিও জনপ্রতিনিধি। আজকে যদি আপনাকে পুলিশ এ্যারেষ্ট করে এবং মারধর করে, তারপর সেই পুলিশ রিপোর্ট দেয় তাহলে কি আপনি মেনে নেবেন? এটা একটা সিরিয়াস ব্যাপার। কাজেই আপনার কাছে অনুরোধ করবো যে একটা কমিটি এম.এল.এদের নিয়ে করা হোক এবং সেই কমিটির চেয়ারম্যান হিসাবে আপনি থাকুন এবং তদন্ত করা হোক। আজকে দেখা হোক যে সেই পুলিশ কোন ইউনিয়নের সদস্য - সে হালিম সাহেবের ইউনিয়নের সদস্য, না অন্য কোন ইউনিয়নের সদস্য। কাজেই এই কথা বলতে চাই যে এই রকম একটা কমিটি করে তদন্ত করা হোক।

..........(গোলমাল)......

[3.10 - 3.50 p.m.]

**(including adjournment)**

ঐ পুলিশ অফিসার কোন ইউনিয়নের সদস্য আমি জানি না। হালিম সাহেবের ইউনিয়ন না অন্য ইউনিয়নের সদস্য, তিনি হয়তো হালিম সাহেবের ইউনিয়নের সদস্য হতে পারেন। পাশাপাশিভাবে যারা জোতিবাবু জিন্দাবাদ বলেছিলেন, সি পি এম. জিন্দাবাদ বলেছিলেন, সেই ইউনিয়নের সদস্য কি না জানি না, যার সদস্য হোক না কেন, এটা একটা সিরিয়াস ব্যাপার। এই ব্যাপারে একটা তদন্ত কমিটি করা হোক।

(গোলমাল)

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি এই প্রস্তাবটা সম্পর্কে আপনার রায়, সেটা আপনি পরে দেবেন, একজন মাননীয় সদস্য চ্যালেঞ্জ করে বলেছেন, তাঁর বিবৃতি মিথ্যা হলে তিনি সদস্য পদ থেকে ইস্তফা দেবেন, আপনি এটা লঘু করে দেখবেন না।

(গোলমাল)

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মিঃ স্পীকার স্যার, হাউসের কাজটা স্বাভাবিকভাবে চলার কথা। একটা মোশন মুভ করার কথা ডাঃ জয়নাল আবেদিনের। কিন্তু ঐ মোশনটা তোলার বদলে এই রকমভাবে একটা গোলমাল করার চেষ্টা চলছে। এটা কোনমতে চলতে পারে না।

(গোলমাল)

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি যে সভায় অন্য বিষয় আলোচনা হচ্ছিল, তার মাঝখানে আমরা অন্য আলোচনায় এসে গেছি। তবুও আমাকে একটু সময় দেবেন। সেদিন উল্লেখ পর্বে মাননীয় সদস্য রবি শংকর পান্ডে মহাশয়-এর এই ঘটনার কথা বলেছিলেন। আমি সেদিন আপনার দৃষ্টি আকর্ষন করে বলেছিলাম কিন্তু আপনি ঠিক যথোচিত মর্যাদা বা গুরুত্ব কথাটির প্রতি দিলেন না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতির মধ্যে বললেন একটা ঘটনার মধ্যে দিয়ে

তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল এবং ওর উপর অত্যাচার করা হয়েছিল। আমি এই কথা বলতে চাই না যে এই মাননীয় সদস্য এই হাউসের বাইরে তিনি আইনের উর্ধে আমি এই কথা বলছি না, কিন্তু তথাপি যদি কোন পুলিশ অফিসার বা কোন থানার ও.সি. যদি অকারণে এই ভাবে কোন এম.এল.একে অপদস্থ করেন বা গ্রেপ্তার করেন। আর মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি স্বরাষ্ট্র মন্ত্রীও বটে, তিনি যদি পুলিশের পক্ষে ওকালতি করেন তাহলে এইটুকু হয় যে আমরা এখানে যারা বিধানসভার সদস্যরূপে আসি, অনেক সময় আমাদের পুলিশের সমালোচনা করতে হয়। পুলিশের বিরুদ্ধে বলতে হয়, আমরা কি উপায়ে নির্ভীকভাবে আমাদের কর্ত্তব্য পালন করবো, পুলিশের সমালোচনা করবো, কোন দুঃসাহসে?— এটা আপনি চিন্তা করে দেখবেন। কাজেই পুলিশকে উস্কানি দেওয়া, প্রশ্রয় দেওয়া নিশ্চয়ই মাননীয় মুখ্যমন্ত্রীর দায়িত্ব ও কর্তব্য নয়।

(গোলমাল)

**অধ্যক্ষ মহোদয় :** এখন আমি মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিনকে বলছি আপনি আপনার প্রস্তাব মুভ করুন।

(গোলমাল)

**Shri Rabi Shankar Pandey :** माननीय अध्यक्ष महोदय, आज मै एक केश के संवच्य मै अदालत मे गया था, इस लिये सदन में उपस्थित होने मे विलम्व हो गया। जब मैं हाउस मे नही था, उस समय माननीय मुख्यमन्त्री मेरी गिरफतारी के संवंध एक विवृति दी। में यहा आकर सुना हुँ कि मुख्यमन्त्री ने पुलिश आफिसार के वयान के। आधार पर ही सदन में विवृति दी है। और उस वयान के अन्दर मुझे ही दोसी वताया गया है। अध्यक्ष महोदय, में आपसे निवेदन करुगा की सर्वदलीय विधायको की एक कमिटी नियुक्त की जाय। और वह कमिटी सत्य-असत्य का अन्वेषण करके अपनी रिपोर्ट दे। यदि मै उस रिपोट के अन्दर दोसी ठहराया जाऊँगा। तो मै एम० एल० ए० पद से त्याग पत्र दे दुगा। लेकिन यदि वात झुठी हुई तो मुख्यमन्त्री को त्याग पत्र देना उचित होगा। मै दावे के साथ कहुगा कि मुख्यमन्त्री ने यो विवृति सदन में रखी है, वह सदन की गुमराह करने के लिए रखी हैं।

**অধ্যক্ষ মহোদয় :** হোয়াট ইজ দিস? আপনি বসুন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ :** ******

(প্রচণ্ড গোলমাল)

**অধ্যক্ষ মহোদয় :** আমি ঐ প্রস্তাব গ্রহণ করিনি, ওর উপর কোন আলোচনা হতে পারে না। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী পুলিশের দালাল এটা বাদ যাবে।

---

Note : * [expunged as ordered by the chair]

(গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি মুখ্যমন্ত্রীকে বলুন।

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি কেন বলতে যাব?

(গোলমাল)

**অধ্যক্ষ মহোদয় ঃ** এখন বিরতি। আবার আমরা ৪টে বাজতে ১০ মিনিটের সময়ে মিট করব।

(At this stage the House was adjourned till 3.50)

[ 3-50 – 4-00 p.m.]
(After Adjournment)

**মিঃ স্পীকার ঃ** আমার কাছে জনতা পার্টির নেতারা গিয়েছিলেন। আমি ওনাদের বক্তব্য শুনে বুঝেছি যে, যে ষ্টেটমেন্ট মন্ত্রী মহাশয় দিয়েছেন তাতে ওরা সন্তুষ্ট নন। ওনাদের মত হচ্ছে, ঐ থানার অফিসারকে দিয়ে এনকোয়ারী না করিয়ে আরোও উপরের অফিসারকে দিয়ে তদন্ত যেন হয়। আমি তাঁদেরকে বলেছি এবং আপনাদেরও জানাচ্ছি এখানে যে সেন্টিমেন্ট এক্সপ্রেস্‌ড হয়েছে সেটা মুখ্যমন্ত্রী মহাশয়কে তার মূল্য দিতে অনুরোধ করবো এবং অন্য কোন অফিসারকে দিয়ে তদন্ত করাতে বলবো কেননা এম.এল.এ এই ব্যাপারে জড়িত আছেন। আশা করি এর পরে আর কিছু বলার নেই।

## Motion under rule 185

**মিঃ স্পীকার ঃ** আপনার মোশানটা আমি দেখেছি। আপনি যে নেগেটিভ সেন্সের কথা বলছেন, এটা সেটা নয়। ইট ইজ নট এ নেগেটিভ ভোট।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। আমি যে ফরমে মোসানটা দিয়েছিলাম তাতে দেখছি কাঁট-ছাঁট হয়েছে। ইউ হ্যাভ ইনহেরেন্ট পাওয়ার আন্ডার রুল ১৮৮— এটা আমি জানি, আপনি কাঁট-ছাঁট করতে পারেন। কিন্তু এটা লিপিবদ্ধ থাকলে ভাল হতো যে, দি মোসান ওয়াজ টেবেল্ড লাইক দিজ এ্যাণ্ড ইট হ্যাজ বিন এ্যামেনডেড লাইক দিজ। ইউ হ্যাভ দি পাওয়ার আন্ডার ১৮৮, আই নো। কিন্তু তাতে দেখছি মূল্যবান ক্লজ নেই। সেইজন্য আমার অসুবিধা হচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** আপনি তো জানেন, আপনিও আমার সঙ্গে একমত হয়ছিলেন যে, কতকগুলি ব্যাপার খুব ট্যাচি হয়। স্পর্শকাতর কোন ব্যাপার মোসানের মধ্যে না থাকাই ভাল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এগ্রিড স্যার, আমি এই নিয়ে ইনসিষ্ট করছি না। কিন্তু রেকর্ডে লিপিবদ্ধ থাকলে ভাল হতো। যাই হোক, আমি আমার মোশানটা মুভ করছি।

**এই সভা লক্ষ্য করছে যে, "গত ৬ই আগষ্ট, ১৯৮০ তারিখ থেকে মলদহ জেলার কালিয়াচক থানার অন্তর্গত সুজাপুর ও তৎসংলগ্ন এলাকাসমূহে একদল মানুষের সঙ্গে স্থানীয় কৃষকদের বিবাদকে কেন্দ্র করে জেলার পুলিশ বাহিনী ও সীমান্তরক্ষী বাহিনী বেপরোয়াভাবে গুলি চালিয়ে নিরস্ত্র কৃষকদের মধ্যে বহু লোককে হত এবং গুরুতরভাবে আহত করেছে। বর্তমানে পুলিশী অত্যাচারের ফলে বহু লোক গৃহছাড়া। নির্বিচারে গ্রেপ্তার ও নানাবিধ নির্যাতন চলছে। তাই এই বিধানসভা পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ জানাচ্ছে যে —**

(১) অবিলম্বে পুলিশী অত্যাচার বন্ধ করা হোক, (২) নিহত ও আহতদের উপযুক্ত ক্ষতিপূরণের ব্যবস্থা করাহোক, এবং (৩) অনুরূপ ঘটনার পুনরাবৃত্তি রোধের জন্য এ বিষয়ে দায়ী ব্যক্তিদের চিহ্নিতকরণের জন্য তাহাদের উপযুক্ত শাস্তি বিধানের জন্য এবং জনসাধারণকে প্রকৃত ঘটনা জানাবার জন্য অবিলম্বে একটি বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষকে এবং আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি যে এই আলোচনার সুযোগ এখানে দিয়েছেন। চেয়ারম্যান স্যার, আপনি জানেন মালদহতে যে ঘটনা ৬ এবং ৭ তারিখে হয়েছিল, এতবড় যে অত্যাচার চলেছিল সেটা হঠাৎ উদ্ভুত কোন ঘটনা নয়। একটা দীর্ঘদিনের বিবাদ ও স্বার্থের সংঘাতে ঘটনার এই পরিণতি এনেছে। আমি দুঃখিত যে দুর্বৃত্তদের সঙ্গে স্থানীয় কৃষকদের সংঘর্ষের ক্ষেত্রে অন্য কোন ব্যক্তি নয়, রাজ্যের দায়িত্বশীল মুখ্যমন্ত্রী পর্যন্ত এটাকে সাম্প্রদায়িক আখ্যা দেওয়ার চেষ্টা করেছেন। আমি বুঝতে পারছি না বামফ্রন্ট সরকার আজকে পুলিশকে কোন জায়গায় নিয়ে গেছেন যেখানে বিবাদ চলেছে এবং কলহের এই রকম মারাত্মক অবস্থা হতে পারে তার জন্য কি ব্যবস্থা করা হয়েছিল? কেন ইনটেলিজেন্স ব্রাঞ্চ ফেল করল? এই জাতীয় ঘটনার প্রিকোসান নেওয়া হল না কেন? এই সরকার ক্ষমতায় আসার পর দম্ভ করে বলেছিলেন যে এই জাতীয় ভূমি আন্দোলনে কোন পুলিশ ব্যবহার করবেন না, কিন্তু আপনারা ১৩১ টাইমস গুলি চালিয়েছেন বারাসাত তার সর্বশেষ প্রমান। You were resorting to fire for this reason or that reason এই যে ফায়ারিং আপনারা করেছেন এই ফায়ারিংয়ে মরেছে কারা? মরেছে নিরীহ নাগরিক, কৃষকেরা, গ্রামবাসীরা। এই জাতীয় একটা বিবাদে স্থানীয় এম.এল.এ. মিঃ সামসুদ্দীন একাধিকবার ডেপুটেসন দিয়েছেন, to local administration. Even to the chief Minister he has communicated about the trouble there. কেন সময় মত প্রিকোসন নেওয়া হয়নি, এর জবাব সরকারকে দিতে হবে। পুলিশকে যদি দলীয় স্বার্থে ব্যবহার করতে হয়, পুলিশকে যদি ভাগাভাগী করে দিতে হয়, তাদের শাসন থাকে না, প্রশাসন, আইন শৃঙ্খলা কিছুই থাকে না। পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই। নেই বলেই একাধিকবার পুলিশকে গুলি করতে হয়েছে। আপনারা মাঠে ব্যর্থ হয়েছেন, শিক্ষায়তনে ব্যর্থ হয়েছেন, স্কুলে ব্যর্থ হয়েছেন জীবনের সব ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। গুলি ছাড়া আর অন্য কিছু প্রতিকার নেই। সেইজন্য পুলিশ গুলি করে এমন ভাবে এই ৭ জনকে মেরেছে। আর যাদের পাওয়া যাচ্ছে না সন্দেহ হয় মারা গেছে নয়তো এদের সঙ্গে হাত মিলিয়ে গা ঢাকা দিয়েছেন। আমি নামগুলো পড়ছি।

যাঁরা নিহত হয়েছেন —

১। নৌসেদ আলী,

২। আবুল কালাম আজাদ,

৩। আবদুল খালেক,

৪। নুর হক,

৫। কবির সেখ,

৬। কেতাবুল হক,

৭। সিরাজুল ইসলাম অফ বামন গ্রাম।

আর যাঁরা আহত হয়েছেন —

১। সানু সেখ, ২। বদি উল হক, ৩। বুট্টু মোল্লা, ৪। আবদুল রেজাক, ৫। ভিম্মা সেখ, ৬। রসুল হক, ৭। আলাল সেখ, ৮। মত্তুজা আলি, ৯। লুত্ফার রহমান, ১০। আমাউল সেখ, ১১। মুর্শেদ সেখ, ১২। আনামুল সেখ, ১৩। মঙ্গলু সেখ, এবং ১৪। মোজাম্মল।

**[ 4-00 – 4-10 p.m.]**

আপনার একটা জিনিষ যেটা নিতে পারতেন সেটা আপনারা নেননি। দীর্ঘদিনের একটা বিবাদ চলেছে কৃষকদের ফসল একজন লোক গরু চরিয়ে দিয়ে খাইয়ে ফেলাচ্ছে। কংগ্রেস আমলে এর প্রতিকার হয়েছিল। এই দ্বন্দ ফসল নষ্ট করা বন্ধ ছিল। কিন্তু আপনারা এসে এই ফসল যারা নষ্ট করছে তারা আপনাদের সমর্থন করছে বলে পুলিশকে বলে দিলেন তোমরা ওদের সহযোগীতা করো এবং গ্রামের কৃষকদের গুলি করো। আমি আপনাদের জিজ্ঞাসা করছি Did you warn the mob ? Did you warn the crowd ? মানুষের যে রাইট সেটা আছে কিনা for protection of life and property ফসল যারা ধ্বংস করলো তাদের বিরুদ্ধে আপনারা কিছু করলেন না। অথচ অন কলড ফর গুলি করলেন। Did you warn ? Did you burst a single tear gas shell ? আপনারা টিয়ার গ্যাস ব্যবহার করেননি, ওয়ারনিং দেননি কোনোরকম প্রতিরোধের ব্যবস্থা করেননি। সেখানে শান্তির পর বিবাদমান পক্ষ নিয়ে কোনোরকম শান্তি কমিটির চেষ্টা করেননি। মানুষ আজকে গৃহহারা এবং নির্বিবাদে সেখানে যাকে পাচ্ছে তাকেই গ্রেপ্তার করা হচ্ছে। অথচ তার বিরুদ্ধে অভিযোগ কি সে জানেনা। অবস্থা আজ এই পর্যায়ে এখানে দাঁড়িয়েছে। ১৯৬৮ সালের এখানকার স্থানীয় এক সম্প্রদায় ঠিক করেছিল কোন এক জায়গায় নামাজ পড়বে যা নিয়ে গোলমাল বাধে। কিন্তু তখন যারা বিধায়ক ছিলেন তাদের হস্তক্ষেপের ফলে জিনিষটা মিটে যায়। ১৯৬৮ সালের সেই ট্রাবলটা আবার আরম্ভ হল। কোনদলের পক্ষে এই কলঙ্ক আর হতে দেওয়া উচিত নয়। সুজাপুর ময়দানে ৪০ হাজার লোকের জমায়েত হয়েছিল। (শ্রী হাসিম আবদুল হালিম - সেকথা তাহলে আপনার মনে আছে)। সেই সুজাপুর ময়দানে ৪০ হাজার লোকের জমায়েত হয়েছিল নামাজ পড়ার জন্য তাদের উপর আপনারা যা করেছেন যাতে নামাজ পর্যন্ত আপনারা হতে দেননি। এটা shame to you, shame to Government. You claim to be non-secular এই জিনিষ আপনারা করেছেন। বারাসাতে কয়েকদিন আগে আপনারা গুলি করেছেন তাকে আপনারা সাম্প্রদায়িক বলবার চেষ্টা করছেন। আপনাদের আমলে মানুষ নামাজ পড়তে পারেন না। মুখ্যমন্ত্রী সেদিন রেডিওতে ঘোষণা করেছেন যে জনৈক কোন কেন্দ্রীয় মন্ত্রীর সেখানে সভা করার পর হাঙ্গামা বাধে। আপনার কাছে যদি এই তথ্য থাকে তাহলে আপনি বলুন কে সেই অসাধু মিতালি করে এসেছেন? কিংবা কে সেই এজেন্ট প্রভোকেটার এবং তার বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করলেন না কেন? এত বড় একটা দাঙ্গায় যেখানে ৭ জন মারা গেছেন, ৭০০ জন গৃহছাড়া হয়েছেন তাদের ক্ষতিপূরণের কি ব্যবস্থা আপনারা করেছেন? স্টেডিয়ামে যারা মারা গেছেন তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আপনারা করেছেন। কিন্তু পুলিশ যেখানে ডাইরেক্ট গুলি করে মেরেছে তাদের ক্ষতিপূরণ দিচ্ছেন না কেন? তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা করতে হবে, যারা ডিসএ্যাবিলড, যারা ইনজিয়রড হয়েছেন তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা করতে হবে এবং প্রকৃত তথ্য উদঘাটনের জন্য দাবী করছি। এই সরকার আসবার পর ৩টে ইনকোয়ারী কমিশন বসে ছিল, কিন্তু আজ পর্যন্ত একটারও হদিশ মিলছে না। এই সরকার যতদিন থাকবে ততদিন প্রতিমাসে একটা করে ইনকোয়ারী কমিশন হবে। আমরা দাবী করি এই বিষয়ে একটা জুডিশিয়াল ইনকোয়ারী করে প্রকৃত দোষীকে চিহ্নিত করুন এবং তাদের শাস্তির ব্যবস্থা করুন। এই কথা বলে I reserve the right to reply আপনি যে সময় আমাকে দিয়েছেন, সরকার

পক্ষ যে ্যাকুমেডেট করেছেন সেজন্য সরকার পক্ষকে ধন্যবাদ দিয়ে চীফ হুইপ দিয়ে এবং আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরমোহন সিংহ ঃ** স্যার, আমি এখানে বন্যার ব্যাপারে একটা টেলিফোন পেয়েছি। কাটোয়া মহকুমায় কেতুগ্রাম এবং মঙ্গলকোট থানায় ৪৮ টি গ্রাম জলমগ্ন হয়েছে। কেতুগ্রাম থানার ২ নম্বর ব্লক ব্যাপকভাবে জলমগ্ন হয়েছে। বিশেষ করে অজয়ের ধারে যেখানে কাশিরাম সেতু রয়েছে তার আশপাশের গ্রাম চণ্ডীর সমস্ত মানুষ গরু বাছুর রাস্তার উপরে এসে উঠেছে। ডি.ভি.সি. থেকে ব্যাপকভাবে জল ছাড়া হচ্ছে। এই খবর হাউসের কাছে দিচ্ছি এবং আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী এবং সেচ মন্ত্রীর কাছে এই খবর পৌছে দিতে চাই।

Shri MOHAMMED NEZAMUDDIN, Sir, I beg to move that -
-

(i) in paragraph 1, lines 2-6, for the words beginning with "একদল মানুষের সঙ্গে" and ending with the words "নির্বিচারে গ্রেপ্তার ও নানাবিধ নির্যাতন চলছে", "the following be substituted, namely :

"কতিপয় স্বার্থান্বেষী ব্যক্তি রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিতভাবে স্থানীয় কিছু সমাজ বিরোধীকে প্ররোচিত ক'রে এই অঞ্চলের বিভিন্ন সম্প্রদায়ের কৃষকদের মধ্যে সংঘাত সৃষ্টি করে। দু-দিনের এই হাঙ্গামায় যাঁহারা হতাহত হয়েছেন তাঁদের পরিবারবর্গের প্রতি এই সভা সহানুভূতি জ্ঞাপন করছে।"

(ii) the paragraph 2 be substituted with the following , namely :

" এই সভা আরও লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গ সরকার অত্যন্ত দ্রুততার সঙ্গে পুলিশ ও সীমান্তরক্ষী বাহিনীকে ব্যবস্থা অবলম্বন করতে নির্দেশ দিয়েছেন এবং ফলে একদিনের মধ্যেই শান্তি ফিরে এসেছে। সরকার এই অঞ্চলের দাঙ্গা-দুর্গত নরনারীদের যথোপযুক্ত রিলিফের ব্যবস্থা করেছেন। এজন্য এই সভা রাজ্য সরকারকে অভিনন্দন জ্ঞাপন করছে।"

Shri BIRENDRA KUMAR MAITRA : Sir, I beg to move that-

(i) in para 1, line 3, the word " বেপরোয়াভাবে " be omitted ;

(ii) in para 1, line 4, for the word " বহু " the word " কিছু " be substituted ;

(iii) in para 1, line 5, for the word " বর্তমানে " the word " একসময়ে" be substituted ;

(iv) in para 1, line 5, for the word " ফলে " the word " ভয়ে" be substituted ;

(v) in para 1, line 5, after the words " বহুলোক গৃহছাড়া " the word "হয়েছিল" be added ;

(vi) in para 1, line 6, after the words " নির্যাতন চলছে " the word "বলে একশ্রেণীর লোক অভিযোগ করছেন" be added ;

(vii) in para 2, line 2, after the brackets and figrure and (১) , and before the words " অবিলম্বে " the words "বর্ত্তমানে অপ্রয়োজনীয় বিবেচনায় " be inserted ;

(viii) in para 2, line 2, for the word " অত্যাচার " the word " অভিযান" be substituted ; and

(ix) in para 2, line 4-5, for the words " জন্য, এবিষয়ে দায়ী ব্যক্তিদের চিহ্নিত করণের জন্য তাহাদের উপযুক্ত শাস্তি বিধানের জন্য " the words " এবং আনুপূর্বিক সমস্ত ঘটনা বিচার বিবেচনা, সমস্যার মূলকারণ এবং চিরস্থায়ী সমাধানের সূত্র নির্দ্ধারনের জন্য " be substituted :

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় সভাপতি মহাশয়, আমি আমার এ্যামেন্ডমেন্টগুলি মুভ করলাম। জয়নাল সাহেব যে রেসুলিউশান এনেছেন তার একটা অংশ যেখানে বিচার বিভাগীয় তদন্ত বলে আছে সেটা আমি সমর্থন করি। কিন্তু তিনি যে বক্তব্য রেখেছেন তারসঙ্গে একমত হতে পারছি না বলে দুঃখিত। তিনি মালদহ জেলার পাশে বাস করেন। সামসুদ্দিন আহমেদ সাহেব ছাড়া আর যারা মোশান এনেছেন তারা কেউ সেই স্থান পরিদর্শন করেননি।

[ 4-10 – 4-20 p.m.]

সুনীতিবাবু সুজাপুরে গেছেন, কিন্তু খাদিমারি যেখানে একজন গয়লাকে খুন করা হল সেখানে তিনি যাননি। জয়নাল আবেদিনের প্রতি আমার বিশ্বাস আছে কারণ তিনি সত্য কথা বলেন। কিন্তু তিনিও সেখানে যাননি। এই সমস্ত বিষয় নিয়ে আলোচনা করতে গিয়ে তিনি বামফ্রন্ট সরকারকে দোষ দিতে পারবেন না কারণ ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত জয়নাল আবেদিন সাহেব, গনি সাহেবরা যখন গদিতে ছিলেন তখনও এই সমস্যা ছিল এবং তারা সেটা সমাধান করেননি। স্যার, এই সমস্যার জন্য একটু পেছনে যাওয়া দরকার যে কেন এই সমস্যার সৃষ্টি হল। এই সমস্যা দেশ বিভাগের ফলেই সৃষ্টি হয়েছে। দেশ বিভাগের পর গোয়ালা ভাইরা তাদের গরু ইত্যাদি নিয়ে মালদহতে চলে আসে। তাদের গোচারণভূমি হাতিয়ার বিল বাংলাদেশে চলে যাওয়ায় তারা গৌরে এসে আশ্রয় নিয়েছে। তারপর থেকে তাদের জনসংখ্যা আসতে আসতে বাড়ছে। স্যার, ১৯৭১ সালের সেনসাস রিপোর্টে দেখা যায় মালদহ জেলায় ৪ লক্ষ ৪৮ হাজার দুগ্ধবাহী গরু আছে। দুধ উৎপন্ন হয় ৩টি জায়গায় - কালিয়াচক, ভূতরির চর, মহদিপুর। আমরা আগে দেখেছি সি পি এম জমিওয়ালাদের পক্ষে ছিল, কিন্তু তারপর এই সমস্ত ব্যাপার নিয়ে যখন আন্দোলন সুরু হল তখন দেখলাম তারা গরুওয়ালাদের পক্ষে গেছে। এই যে ফায়ারিং হয়েছে এটা দুঃখজনক ঘটনা এবং তার ফলে যে প্রাণহানী হয়েছে সেটা আরও দুঃখজনক। কিন্তু প্রশ্ন হচ্ছে যদি ফায়ারিং না হোত তাহলে কি হোত? গনি সাহেব লাগাম ছাড়া বক্তৃতা করেছেন। তিনি সাম্প্রদায়িক বক্তৃতা করেননি, তবে কালিয়াচকে যারা রয়েছে তাদের কাছে বলেছেন এই সমস্যার সমাধান না হলে তিনি মন্ত্রীত্ব ছেড়ে তাদের সঙ্গে এসে থাকবেন। মুখ্যমন্ত্রী বলেছেন গনি সাহেব উস্কানি দিয়ে বক্তৃতা করেছেন, কিন্তু আমি মনে করি তিনি সাম্প্রদায়িক বক্তৃতা করেননি। সেখানে যখন কেউ যেতে সাহস করেনি আমি তখন সেখানে গেছি। আমি গেছি, শ্রীমতী আভা মাইতি গেছেন এবং আমরা হিন্দু মুসলমান উভয়ের বাড়ীতেই গেছি। এই যে গুলি চালনা করা হয়েছে তার উদ্দেশ্যে মানুষকে নিহত করা নয়, গুলি চালনার উদ্দেশ্য ছিল দাঙ্গা প্রতিহত করা। গুলীর সংখ্যা এবং মৃতের সংখ্যা মিলিয়ে দেখলে বুঝতে পারা যায়। আমার কথা হচ্ছে অল্প শক্তির প্রয়োগ করে বিরাট বিপদজ্জনক পরিস্থিতি তবে রক্ষা করা গেছে একথা

অস্বীকার করা যায় না। আমি এখানে গুলীকে সমর্থন করছি।

(গোলমাল)

(ডাঃ জয়নাল আবেদিন ঃ আপনি তাহলে গুলীকে সমর্থন করছেন)

আমি বলছি এই গুলী যদি চালান না হোতো তাহলে ভাল হোতো। কিন্তু গুলী চালান না হলে সেইদিন সকালবেলা সমস্ত গোয়ালা গ্রাম পুড়ে ছাই হয়ে যেত কয়েকশো লোক মারা যেত তারপরে যে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামার সৃষ্টি হতো সেটা কেবল মালদহতে হোতো না, সমস্ত বাংলাদেশে হোতো এবং তার ফলে সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়তো। ঘটনা হয়েছে ৫ তারিখে প্রথম, আমি আপনাদের বলি প্রতাপপুরে যখন গঙ্গার বন্যার জন্য কতগুলি লোকের গরু উঠে এল কিছু লোক তা চুরি করে নিয়ে গেল, পুলিশ সেখানে এনকোয়ারী করতে গেল ওঁরা বলেছেন ৬০০ গরু কিন্তু ১৫০টি গরু সেটা হিন্দু মুসলমান সকলেরই গরু চুরি হয়ে গেল, লুঠ হয়ে গেল, বিক্রি হয়ে গেল। ৬ তারিখে কিছু লোক ভুল বোঝাবুঝিতে ঘটনা ঘটেছে। আমার মনে হয় গোয়ালাদের লোক এসেছে বলে সেখানে কয়েক হাজার লোক সমবেত হল - সেখানে ডি.এম. এস.পি. গেলেন ৩৬ জন পুলিশ, ৬০০০ লোক ডি.এম. এস.পি.কে আক্রমন করল, মারা চল, নুরুল ইসলাম বলে একজন ডেপুটি ম্যাজিস্ট্রেটকে টেনে নামান হল - সেখানে যখন সকলে বিপন্ন সেই সময় ৪০ রাউন্ড গুলী আকাশে ছোঁড়ার পর ৪ রাউন্ড টিয়ার গ্যাস ছাড়ার পর তারপর গুলী হয়েছে ১৭ রাউন্ড গুলী। এফেকটিভগুলি তারপরে সেখানে ৮ জন লোক মারা গেছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে ৭ তারিখে আবার লোক গেল কেন? আমরা গুলীকে সমর্থন করিনা কিন্তু সেদিন যদি ঐ সময় অস্ত্র শক্তি প্রয়োগ না করা হোতো তাহলে একটা বিরাট বড় ঘটনা ঘটতে পারতো সেটা আমরা বিশ্বাস করি। যদিও গুলী চালনা খুব দুঃখজনক ঘটনা। ৭ তারিখে লোকগুলি কোথায় গেল জয়নাল সাহেব সেকথা বললেন না, যারজন্য একজন গোয়ালা নিহত হল তার বাড়ীতে একথা একবারও বললেন না, আর এদিকে বলছেন মারা গেছে ১০ জন লোক। তাহলে আমি তাঁকে জিজ্ঞাসা করি সেই বডিগুলি সরকারকে পোষ্ট মর্টেম করবার জন্য কেন দেওয়া হল না এই সমস্ত বিবেচনা করা দরকার। আজকে আমরা বক্তব্য হচ্ছে একটা ভুল বোঝাবুঝি হচ্ছে, সেজন্য সরকার পক্ষকে অনুরোধ করব যে বিচার বিভাগীয় তদন্ত হোক যে সত্যিই এই গুলী চালনা উচিত ছিল কি ছিল না, গুলী চালান অন্যায় ছিল কি ছিল না তা বিচার বিভাগীয় তদন্তে প্রমানিত হবে। আর সব থেকে বড় কথা হচ্ছে এইভাবে আলোচনা করলে শেষ হবেনা। আজকে দুধও চাই চালও চাই গরুও চাই গোয়ালাও চাই এবং কৃষকও চাই। সুতরাং এই সমস্যার সমাধান কি করে করা যায় তার একটা সূত্র উদ্ভাবন করতে হবে। সেই জন্য একটা বিচার বিভাগীয় তদন্ত হওয়া দরকার। আমি জয়নাল সাহেবের সঙ্গে একমত নিহত ব্যক্তিদের সাহায্য দেওয়া উচিত, তাদের ক্ষতিপূরণ দেওয়া উচিত, কিন্তু সরকার এখন তা দেয়নি। আমি হাসপাতালে গিয়ে দেখেছি ৯ জন লোক আছে, তাদের কারো জমি নাই, সকলেই গরীব লোক ভুল বুঝিয়ে তাদের নিয়ে যাওয়া হয়েছিল, কারো পা গেছে, কারো হাত গেছে সুতরাং তাদের ক্ষতি পূরণ দেওয়া উচিত। সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে সাহায্য দেওয়া হয়েছে কিন্তু এখন পর্যন্ত কোন সাহায্য দেওয়া হয়নি, আমি বলব সরকার পক্ষের সাহায্য দেওয়া উচিত এবং বিচার বিভাগীয় তদন্ত করা উচিত।

[ 4-20 – 4-30 p.m.]

সরকার এখনও পর্যন্ত কোন সাহায্য দেননি। রেডক্রস থেকে সেখানে সাহায্য দেওয়া হয়েছে। আমি সরকারী সাহায্য মুখ্যমন্ত্রীর তহবিল থেকে দেওয়ার জন্য সুপারিশ করছি এবং বিচার বিভাগীয় তদন্ত করার জন্য দাবী সমর্থন করছি।

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডঃ জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব রেখেছেন এবং নিজামুদ্দিন সাহেব যে সংশোধনী এনেছেন, সেই সংশোধনীকে সমর্থণ করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি আশা করেছিলাম ডঃ জয়নাল আবেদিন সাহেব বিভিন্ন মতের কথা বললেও ঘটনা যে রকম ঘটেছে, অন্তত মাননীয় সদস্য বীরেন মৈত্র যে রকমভাবে সত্য ঘটনার বিবরণ দিয়েছেন, তিনি সেই রকম বিবরণ উপস্থিত করবেন। তিনি তা করে তারপরে বিচারবিভাগীয় তদন্ত দাবী করতে পারতেন। ঘটনা যখন সুরু হয়, তিনি বলেছেন ৬ এবং ৭ এর কথা। কিন্তু ঘটনা আসলে ঘটে তিন দিন ৫, ৬ এবং ৭ তারিখে। এই ঘটনার পিছনে যে সমস্ত কথা বলা হয়েছে, সেই সমস্ত কথা আমরা জানি। ৩৫ বছর ধরেই এই সমস্যা চলেছে। বাম ফ্রন্টের তিন বছরের মধ্যে সমস্যা কিছুটা প্রশমিত হয়েছে, কিন্তু সমস্যা দূরীভূত হয়েছে, এই দাবী আমি করছিনা। কিন্তু এটা ঠিক যে ৩৫ বছরের এই সমস্যা কিছুটা প্রশমিত হয়েছে। কিন্তু এই সমস্যার জন্য হঠাৎ সেখানে মানুষ দাঙ্গা করতে যায়নি। সেখানে দাঙ্গা করবার জন্য প্রচেষ্টা সুরু হয়েছিল এবং সেই দাঙ্গাসৃষ্টির এবং প্রচেষ্টার যিনি নায়ক তিনি একজন উচ্চাভিলাষী রাজনৈতিক নেতা, তাঁর ভাগ্যাকাশে যখন কাল মেঘ দেখা দিল, যখন কয়লার কেলেঙ্কারী নিয়ে তিনি হাবুডুবু খাচ্ছে, তখন তিনি উড়ে এলেন মালদায়, দুই তারিখে। দুই তারিখে উড়ে এসে তিনি তিন তারিখে নয়মৌজায় মিটিং করলেন, করে সেই জনসভায় প্রকাশ্যে সাধারণ মানুষকে উস্কে দিলেন—আইন নিজের হাতে নিতে হবে, এক সম্প্রদায়ের কৃষককে অন্য সম্প্রদায়ের কৃষকের বিরুদ্ধে উস্কে দেবার প্রবচনা সৃষ্টি করলেন এবং এইভাবে তিনি ৪ তারিখে থাকলেন, সলা পরামর্শ করলেন, এদিকে কয়লার কেলেংকারী চলেছে, তাই দাঙ্গা সৃষ্টি করে মানুষের দৃষ্টি অন্য দিকে সরিয়ে দিতে হবে, কোল ইন্ডিয়ার গাড়ী করে কালিয়াচক সুজাপুর থেকে লোক নিয়ে আসা হল, আমার উপর আক্রমণ এসেছে, সুতরাং সুজাপুরের মানুষের এই বিপদে আমাকে বাঁচাতে হবে, সুরু হল এই খেলা। ৫ তারিখে বন্যা বিধ্বস্ত মানুষদের গরুগুলোকে নিয়ে আসা হল, একটা প্ররোচনা সৃষ্টি করা হল, ৬ তারিখে সুজাপুরে জেলা প্রশাসকের, পুলিশ সুপারের ডি এম এর গাড়ী আক্রমণ করা হল, তখন এমন কোন সরকার নিশ্চয়ই থাকতে পারেননা যে আইন শৃঙ্খলা বিঘ্নিত হতে দিতে পারেন, সেই প্ররোচনায় সরকার নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করবেন। সেখানেই থামেনি, ৭ তারিখে ৫ মাইল দূরে খাঁসিমারীতে আক্রমণ করে কার প্ররোচনায়? বিশেষ শক্তিবলে সেই খাঁসিমারীতে আক্রমণ করা হল, সেখানে নিশ্চয়ই জমি রক্ষার জন্য তারা যায়নি। যারা সেখানে মারা গেছে তাদের জন্য নিশ্চয়ই আমরা মর্মাহত, তিনজন এক সম্প্রদায়ের মানুষ মারা গেছে, দুই জন অন্য সম্প্রদায়ের মারা গেছে, তাদের জন্য নিশ্চয়ই আমাদের সমবেদনা থাকবে। কিন্তু কেন তারা গেল ৫ মাইল দূরে আক্রমণ করতে ? তাদের কি সেখানে জমি আছে? সরকারের কাছে যে রিপোর্ট পাওয়া গেছে তাতে জানা যায় তাদের সেখানে জমি নেই, আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে একথা বলছি। আপনারা যে নামগুলি দিয়েছেন, তিন জনের নাম, নিশ্চয়ই তারা মারা গেছে, কিন্তু ওখানে তাদের কোন জমিনেই, তাহলে তারা কেন দলবদ্ধভাবে সেখানে আক্রমণ করতে গেল? এবং এইভাবে সরকার যদি সেখানে ২৪ ঘন্টার মধ্যে ব্যবস্থা না করতে পারতেন তাহলে মালদায় আজকে দাউ দাউ করে আগুন জ্বলত। আজকে আমি বিরোধী পক্ষের সদস্যদের কাছে অনুরোধ করব বিবেচনা করতে ভারতবর্ষে আজকে পরিস্থিতি কি। সেখানে ইন্দিরা গান্ধীর নিজের সরকার সেখানেও উত্তর প্রদেশে মোরাদাবাদে, এলাহাবাদে, মীরাটে, রায় বেরিলিতে, চন্দৌসীতে, চম্বলে, আলিগড়ে, খোদ দিল্লী প্রদেশের এবং বিভিন্ন এলাকায়, মধ্যপ্রদেশেও ইন্দোরে কাশ্মীরে, গুজরাটে, সাম্প্রদায়িকতার আগুন দাউ দাউ করে জ্বলছে, সেই রকম একটা পরিস্থিতির মধ্যে আমরা আছি। এক সময়ে বলা হত জনতা সরকারের বিরুদ্ধে, তাঁদের বিরুদ্ধে সাম্প্রদায়িকতার অভিযোগ ছিল, দাঙ্গা হচ্ছে এই অভিযোগ ছিল, কিন্তু আজকে যে নানা জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, এতে ওঁরা অর্থাৎ কংগ্রেসীরা কি বলবেন? ভারতবর্ষের

পরিস্থিতি আজকে কোন্ জায়গায়? সেখানে পশ্চিম বাংলা এমন একটি জায়গা যেখানে এই ধরণের দাঙ্গা ঘটে গেলে আমাদের লজ্জা যে কোন সম্প্রদায়ের তরফ থেকে উস্কানি দেওয়া হোক না কেন, তাকেও তো থামাতে হবে। চাপড়ার দিকে তাকান, ইসলামপুরের দিকে তাকান আর অতি সম্প্রতি মালদার যে ঘটনা, সেই ঘটনা যদি ২৪ ঘন্টার মধ্যে ব্যবস্থা না করা হত, আমরা জানি হতাহতের সংখ্যা অনেক পরিমাণে বৃদ্ধি হত। এই চক্রান্তের নায়কের দৃষ্টি কোন দিকে ? কি তাঁর উদ্দেশ্য ছিল? তিনি চেয়েছিলেন মালদার মানুষের দৃষ্টি এক দিক থেকে অন্য দিকে সরিয়ে দেওয়া। আমি জানি ৩০ বছরে যে সমস্যা সমাধান হয় নি সেই সমস্যা রাতারাতি দূর হবে না। মাননীয় সদস্য বীরেনবাবু যে কথা বলেছেন যে গোচারণভূমি অভাব আছে এবং গোয়ালাদের সমস্যা আছে। কিন্তু তাই বলে কোন সভ্য দেশের মানুষ একে সমর্থন করতে পারে না যে, জমিওয়ালা যাঁরা জমিতে ফসল করেছেন সেই ফসল গোয়ালারা লুট করে নেবে। তার বিরুদ্ধে জনমত তৈরী করতে হবে। এবং এই সমস্যাটা আজকে তিন বছরের মধ্যে সমাধান হয় নি। এটা ঠিক, কিন্তু বরকত সাহেব যখন মন্ত্রী ছিলেন তিনিও তখনও এই সমস্যার সমাধান করতে পারেন নি। মারা মারি কাটাকাটি এই নিয়ে অহরহ লেগেই ছিল। শুধু এই তিন বছরের মধ্যে একদিকে প্রশাসনিক ব্যবস্থা, পুলিশী ব্যবস্থা অন্য দিকে সমস্ত দলমত নির্বিশেষে আমরা কৃষকদের অবস্থা সম্পর্কে সচেতন করবার চেষ্টা করেছিলাম সমস্ত রাজনৈতিক দলের নেতাদের আমরা ডেকেছিলাম প্রশাসনের পক্ষ থেকে এবং এখানে এটা আমি শুনিয়ে রাখি যে ডাক্তার জয়নাল আবেদিন সাহেবের দলের থেকে তৎকালীন সম্পাদক অসিত বসু আমাদের সভায় এসেছিলেন কিন্তু ইন্দিরা কংগ্রেস থেকে কোন নেতা আসেন নি। সুজাপুরের খাঁমিমাড়ীর এই যে সমস্যা, এটা মিটমাট হয়ে যাক এটা তাঁরা চান না। তা হলে বরকত সাহেবের নির্বাচনী বৈতরনী পার হবার ট্রাম্প কার্ড নষ্ট হয়ে যাবে। নির্বাচনে বোধ করি তিনি আর সহযোগিতা পাবেন না এটা ভাবেন। সুতরাং একটা সম্প্রদায়ের মানুষকে অন্য সম্প্রদায়ের মানুষের বিরুদ্ধে উস্কে দেন, অবশ্য ওঁদের সবার মূল রাজনীতি এটা নয়, তা আমি বলবো, কিন্তু বরকত সাহেবের ব্যক্তিগত স্বার্থের রাজনীতি এটা সেটা তিনি সেখানে বার বার প্রয়োগ করবার চেষ্টা করেছেন। সেখানে বিভিন্ন ওয়াগান ব্রেকার, তারকাটা, সমাজবিরোধী এই সমস্ত লোক জড়ো করা হয়েছিল। এবং জড়ো করে তিন তারিখে তিনি এলেন এবং ৫ তারিখে চলে গেলেন এবং তার দু ঘন্টার মধ্যে এই ঘটনা সুরু হয়ে গেল। কোন পরিকল্পনা কিছু নেই। কিন্তু এই পরিকল্পনা বামফ্রন্ট সরকারের নজর আছে। বামফ্রন্ট সরকারের প্রশাসন অত্যন্ত দক্ষতার সঙ্গে একটা সাম্প্রদায়িক সংঘর্ষ হতে পারে, সেই জন্য তাকে ঠেকাতে তারা যে কাজ করেছে তার জন্য আমরা গর্বিত একজন পশ্চিমবাংলার মানুষ হিসাবে। সমস্ত সম্প্রদায়ের মানুষ আজ পর্যন্ত বিচলিত হয় নি। সম্প্রীতি এতটুকু ক্ষুণ্ণ হয় নি। তার কয়েক দিন পরে অত্যন্ত শান্তিপূর্ণ ভাবে এবং অত্যন্ত সম্প্রীতির সঙ্গে ঈদ উৎসব পালিত হয়েছে। আমি দেখেছিলাম বরকত সাহেব ঘোষণা করেছিলেন তিন তারিখে যে আমি আবার ১২ তারিখে আসবো। ১৩ তারিখে তিনি সুজাপুরের মানুষদের ডেকে বলেছিলেন, জেলার মানুষদের ডেকে বল্লেন যে কোথাও যেন ঈদের নামাজ না পড়া হয়। কিন্তু একমাত্র সুজাপুর সেই মত কার্যকরী করা হয়েছে ভোটাভুটি করে। কিন্তু গোটা জেলায়, বিশেষ করে কালিয়াচকের হিন্দু মুসলমান সমস্ত মানুষ ওকে ধিক্কার জানিয়েছিলেন। এই জিনিস হতে পারে না - আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করবো ঈদ উৎসব পালন করবো। মালদা এবং বিভিন্ন জেলার সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হয়েছে। যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষিত হয়েছে। সুতরাং যে সংশোধনী আনা হয়েছে, আজকে ভারতবর্ষের বিভিন্ন দিকে তারিখে আমি তাকে সমর্থন করে এই কথা বলতেপারি যে আসুন আজকে যদি এই সমস্যার স্থায়ী সমাধান করতে হয় তাহলে সমস্ত দল আজকে এক সঙ্গে আমরা বসতে রাজি আছি আসুন আমরা দেখি কিভাবে এই সমস্যা সমাধান করা যায়। আমি জানি ফডারের সমস্যা আছে,

আমাদের মালদা জেলায় ৪০ শতাংশ ফডার ডেফিসিট আছে এবং কনসেনট্রেটেড এরিয়ায় ৯০ শতাংশ সর্টেজ আছে। সেই সমস্যাকে কিভাবে সমাধান করা যায় কিভাবে হাই ইলডিং গরু দিয়ে কৃষকের সমস্যা সমাধান করা যায়, বিভিন্ন অঞ্চলের মানুষ যারা ফসল ফলাচ্ছে তাদের সেই ফসল কি করে রক্ষা করা যায় সেটা আমরা সম্মিলিতভাবে ভাবি ও চেষ্টা করি। কিন্তু বরকত সাহেবের লোকেরা বার বার চেষ্টা করেছে যে সুজাপুরের মানুষ যাতে এই প্রচেষ্টায় সামিল না হয়, এই সমস্যার সমাধান যাতে না হয়। আগামী দিনে এই সমস্যা সমাধানের জন্য আপনারা এগিয়ে আসুন সরকার পক্ষ থেকে আমরা বলতে পারি সমস্ত বিরোধী পক্ষ মিলে এই সমস্যা সমাধানের জন্য হাত বাড়ালে আমরা নিশ্চয় হাত বাড়িয়ে দেবো। সমস্যা সমাধানের জন্য যৌথভাবে চেষ্টা করব। এই বলে যে প্রস্তাব এসেছে এবং সেই প্রস্তাবের উপর আমাদের পক্ষ থেকে নিজামুদ্দিন সাহেব ও অন্যান্যদের পক্ষ থেকে যে সংশোধন এসেছে সেই সংশোধনীকে সমর্থন করে আমি শেষ করছি।

[4.30 - 4.40 p.m.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, যে প্রস্তাব আমরা এনেছি সেই প্রস্তাব সমর্থনের আগে আমি একটি বিবরণী পেশ করব। মাননীয় চেয়ারমান, স্যাব, গৌড়ের যে সমস্যা এই সমস্যা আজকের নয়। কিন্তু এই সমস্যা আমাশয় রোগের মত একটা ক্রনিক ব্যাধিতে দাঁড়িয়েছে। গত ৬।৮।৮০ এবং ৭।৮।৮০ তারিখে সুজাপুর এবং খাসিমারিতে গুলি বর্ষণ হয়েছে। তার ফলে যারা মারা গেছেন তাদের কথা আগে বলে নিই। ৭ জন মারা গেছেন। নৌসাদ আলি, আবুল কালাম আজাদ, আবুল খালেক, এরা সবাই গয়েশবাড়ীর লোক, নূর হক, কবীর সেখ, কেতাবুল হক, এরা সুজাপুরের লোক, সিরাজুল ইসলাম হল বামনগ্রামের লোক, এরা সকলেই মারা গেছে। ১৪ জন আহত হয়েছেন। তাদের নাম হল, সানু সেখ, বাদিউক হক, বুট্টু মোল্লা, আবদুল রেজ্জাক, জিয়া সেখ, রেজাউল হক, আলাল সেখ, মর্তুজা আলি, লুথফুর রহমান, আমাউল সেখ, এরা সকলে সুজাপুর গ্রামের লোক, মুরসেদ সেখ, চামগ্রাম-এর লোক, আলামুল হক, চাষপাড়া, মাংলু সেখ, চাষপাড়া, মোজাম্মেল, গয়েশবাড়ীর লোক, সকলে আহত অবস্থায় রয়েছে। আরো নিখোঁজ রয়েছে। আমার কাছে বিরাট লিষ্ট আছে, দরকার হলে ফাইল শুদ্ধ দিয়ে দেব। এই গুলি চালানোর ফলে যারা মারা গেল তাদের বাড়ীতে গিয়ে সরকারের তরফ থেকে এখন পর্যন্ত একটা সমবেদনা জানানো হল না। যারা আহত হয়েছে হাসপাতালে গিয়ে তাদের প্রতি সহানুভূতি দেখানো হল না। তাই প্রস্তাব করা হয়েছে তাদের ক্ষতিপূরণ দিতেই হবে। এই ঘটনা সম্পর্কে বীরেনবাবু, শৈলেন বাবু উল্লেখ করলেন। বীরেনবাবু হরিশচন্দ্রপুরে থাকেন এবং শৈলেনবাবু মালদায় থাকেন। ঘটনার সময় ওরা ওখানে ছিলেন না। ওরা কোথা থেকে এই কথাগুলি বললেন আমি জানি না। কিন্তু বিভ্রান্তিকর এই সব প্রচার হচ্ছে দেখতে পাচ্ছি। সুজাপুর এবং খাসিমারায় যে গুলি চলল পুলিশ এন. এইচ. ৩৪ এর উপর ব্যারিকেড সৃষ্টি করে বাধা দিল। কৃষকদের মাঠের ফসলের ক্ষতি হচ্ছিল। তাই তারা খবর পেয়ে সকলে সমবেত হয়ে মাঠের দিকে যাচ্ছিল। এন. এইচ. ৩৪ রোডে তাদের বাধা দেওয়া হল। সেখানে গুলি করা হল না। গো[illegible] সঙ্গে কারো সংঘর্ষ হয়নি। ৬ তারিখে রাত্রে গুলি করা হল। তারপর পুলিশ থেকে সংঘর্ষ বলা হল। এটাকে সাম্প্রদায়িকতা রূপ দেওয়া হল কি করে আমি বুঝতে পারলাম না। যেখানে কারো সঙ্গে কোন সংঘর্ষই হল না, পুলিশ আটকে দিয়ে গুলি করল, সঙ্গে সঙ্গে মানুষ মারা গেল, ছত্রভঙ্গ হয়ে গেল, সেটাকে কি সাম্প্রদায়িকতা বলা যায়? কৃষকরা খবর পেল পুলিশের চোখের সামনে তাদের ফসলের ক্ষতি হচ্ছে তখন তারা একত্র হয়ে প্রসিড করল সেই সময় গৌড়ের গড় থেকে অজস্র ধারায় গুলি ছোঁড়া হল। কি করে হাঙ্গামা হল আমি বুঝতে পারলাম না। পুলিশের সঙ্গে হাঙ্গামা হলে হতে পারে। কিন্তু এটাকে কি সাম্প্রদায়িক হাঙ্গামা বলা যায়?

এই সমস্যাটি দীর্ঘদিনের সমস্যা। এক শ্রেণীর সমাজবিরোধী লোক বিশেষ করে গোয়ালা সম্প্রদায়ের লোক এই গৌড় এলাকায় শুধু নয়, বিভিন্ন এলাকায় ফসলের ক্ষতি করে আসছিল এবং তার প্রতিকারের জন্য প্রশাসনের কাছে পূর্বাহ্নে জানানো সত্ত্বেও কোন ব্যবস্থা না নেওয়ার ফলে তাদের মধ্যে ফ্রাসট্রেসান আসে এবং তাই কৃষকরা নিজেদের ফসল রক্ষার জন্য একত্রিত হয়ে মাঠে যায়—এটা কি অন্যায় হয়েছে? আমি মনে করি যদি প্রশাসন পূর্বাহ্নে ব্যবস্থা করতেন তাহলে এতগুলি প্রাণ যেত না। সেখানে প্রশাসনের ব্যর্থতার জন্যই এতগুলি প্রাণ গিয়েছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এখানে দেখা যাচ্ছে প্রশাসনের কাছে কৃষকরা অনেকবার আবেদন-নিবেদন এর আগে করেছেন। সেখানে জেলা প্রশাসনের কাছে, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছেও আবেদন করা হয়েছে কিন্তু প্রশাসন পরিষ্কারভাবে জবাব দিয়েছেন—প্রশাসন মানে এস. পি., ডি এম—একটা এমন ষ্টাফ বা পুলিশ আমাদের নেই যাতে ফসল রক্ষার জন্য কোন ক্যাম্প বসাতে পারি। স্যার, বীরেনবাবু বলেছেন, ক্যাম্প আছে। কোথায় আছে? ফসল রক্ষার জন্য কোন ক্যাম্প নেই। সাময়িকভাবে দু/একদিন থাকে তারপর চলেযায়। যদি পুলিশ ক্যাম্প থাকতো তাহলে আমার মনে হয় এই ঘটনা ঘটতো না। পুলিশের সামনে যে ঘটনা ঘটলো এটাকে কেন সাম্প্রদায়িক বলা হচ্ছে আমি জানি না। স্যার, মালদহ জেলাতে সাম্প্রদায়িক সম্প্রতি সুষ্ঠুভাবেই বজায় আছে। এরমধ্যে দিয়ে সেটাকে বিঘ্নিত করার চক্রান্ত আছে কিনা সেটাই আমি জিজ্ঞাসা করছি। স্যার, গৌড় এলাকায় এবং কালিয়াচক থানায় বাখরাবাদ, কুম্ভিরা, চরি অনন্তপুর, রায়পুর, দরিয়াপুর প্রভৃতি এলাকায় ফসল ক্ষতির এই ধরনের ঘটনা ঘটেছে। ১৯৭৯ সালে সবদলপুরে সংঘর্ষও হয়েছে। স্যার, এই যে ঘটনাগুলি ঘটেছে এগুলি প্রশাসনিক দুর্বলতার জন্যই ঘটেছে। আজকে বীরেনবাবু, শৈলেনবাবু কেন কেন্দ্রীয় মন্ত্রীকে টেনে আনলেন আমি বুঝতে পারলাম না। সুজাপুর তাঁরই কনসটিটিউয়েন্সী—এম. এল এ হিসাবে যখন ছিলেন তখনও ছিল এখন এম. পি. হিসাবেও আছেন, এখনও সেটা তাঁর এলাকার মধ্যে আছে, কাজেই তিনি সেখানে গিয়েছিলেন এবং সেখানে কৃষকরা তাদের বহুদিনের সমস্যার কথা তাঁর কাছে বলেছেন। তিনি বলেছিলেন, নিজের জমির ফসল নিজেদের সংঘবদ্ধভাবে রক্ষা করতে হবে এবং প্রশাসনের কাছে সাহায্য চাইতে হবে—এটা কি অন্যায় কথা, এটা কি উস্কানি হল? মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি জানি না বীরেনবাবু উত্তেজিতভাবে বললেন কিনা — তিনি এই যে হত্যা হল পুলিশের গুলিতে তাকে স্বীকৃতি দিলেন। পুলিশের গুলি দিয়ে মানুষকে হত্যা করা হল আর তিনি সেটাকে স্বীকৃতি দিয়ে দিলেন। তিনি হরিশচন্দ্রপুরে বাস করেন, সেই সময় কোথায় ছিলেন জানি না কিন্তু তিনি স্বীকৃতি দিয়ে দিলেন। শৈলেনবাবু শহরে থাকেন, তিনি কি উপস্থিত ছিলেন মিটিং-এ সুজাপুরে? স্যার, আমি তাই মনে করি মোটিভেটেড ওয়েতে তাঁরা কথাবার্তা বললেন। আমি জানিনা উস্কানি কোনটা হচ্ছে—ফসল রক্ষার জন্য সংঘবদ্ধ হতে বলা, না এটার।

[4.40 - 4.50 p.m.]

মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি এখানে আর দু, একটি কথা বলে শেষ করছি। এই সমাজবিরোধীদের ব্যাপারে প্রশাসনের কাছে এবং এই সমস্যার কথা আমি বিধানসভায় পূর্বে বহু আগে থেকে উল্লেখ করে আসছি। সেই উল্লেখের তারিখগুলি আমি বলে দিচ্ছি। আমি ২২।২।৭৯ তারিখে উল্লেখ করেছিলাম, ৩০।৮।৭৯ তারিখে উল্লেখ করেছিলাম এবং হালে ২২।২।৮০ তারিখেও উল্লেখ করেছিলাম। তাছাড়া আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ৪।২।৮০ তারিখে একটা ডি. ও. লেটার দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী সেই চিঠির উত্তর দিয়েছেন। সেই চিঠির নং হচ্ছে ডি. ও. সি. এম. ৪১০৫, তারিখ ১৮।২।৮০। সেই চিঠি আমার কাছে আছে। সেই চিঠিতে তিনি যে কথা বলে ক্ষান্ত হয়েছেন, সেটা আমি পড়ে দিচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি যে চিঠি লিখেছিলাম তার উত্তরে তিনি বলেছেন—

Dear Shri Ahmed.

I am in receipt of your letter dated February 4. 1980. regarding the setting up of an armed Police Camp. I have asked the authority concerned to look into the matter.

Yours sincerely
Sd/- Jyoti Basu.

তারপর কৃষকরা যখন আবেদন নিবেদন করে কিছু করতে পারলেন না তখন তারা ২৭শে জানুয়ারী, ১৯৭৯ তারিখে ' মালদার খবর ' বলে একটা সাপ্তাহিক পত্রিকা তাতে কৃষকদের মধ্যে জনমত গড়ে তোলার জন্য কৃষক বিদ্রহের অকথিত কাহিনী নামক একটা শির্ষক দিয়ে ঐ পত্রিকায় লিখলেন মানুষকে বানাবার জন্য। কিন্তু প্রশাসন তাতেও নড়ল না। মাননীয় চেয়ারম্যান, স্যার, এখন প্রশ্ন হচ্ছে এই যে সমস্যা, এই সমস্যাসমাধানের জন্য নিশ্চয়ই দীর্ঘমেয়াদী কথাবার্তা বললে হবে না। পাকা ফসল, গাছের আম, পুকুরের মাছ, ক্ষেতের তুঁতপাতা সমস্ত নষ্ট করে দেওয়া হয়েছে। বহু এলাকা এখনও সম্পূর্ণ মুক্ত এলাকা হয়ে আছে, সেখানে কৃষকরা যেতে পারছে না। তুঁত পাতার অভাবে রেশম কীটকে পালন করা যাচ্ছে না। কাজেই এই যে পলু ফসল, যেটা অর্থকরী ফসল সেটা নষ্ট হয়ে যাচ্ছে। কারণ তুঁত পাতাব ভূমি হচ্ছে ভাগিরথীর ঐ পারে, সেখান থেকে কেটে আনতে হয়। সেই পাতা কেটে আনতে পারছে না বলে পলুগুলি নষ্ট হয়ে যাচ্ছে। কালিয়াচকের আসল ফসল যে রেশম সেটাও চলেগেল এই তুঁত পাতার অভাবে।

মাননীয় চেয়ারম্যান, স্যার, এখন আমি ১৪৪ ধারা সম্পর্কে কয়েকটি কথা বলবো। কালিয়াচক এলাকায় ১৪৪ ধারা প্রয়োগ করে নির্বিবাদে লোককে এ্যারেষ্ট করা হল, কিন্তু গৌড় এলাকায় বহু সমাজবিরোধী মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে রাস্তায় ঘুরে বেড়াচ্ছে এবং তারা ছিনতাই করছেন, তাদের এ্যারেষ্ট করা হচ্ছে না। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি এই বিষয়ে বীরেন মৈত্র মহাশয়কে অনুরোধ করবো যে আপনি আসুন এবং সেখানকার কৃষকদের সঙ্গে বসুন, আসল সমস্যার কথা জানুন এবং যে লোকগুলির ক্ষতি হয়েছে তাদের সঙ্গে কথা বলুন। মাননীয় চেয়ারম্যান, স্যার, যে প্রস্তাব আমাদের পক্ষ থেকে আনা হয়েছে, সেই প্রস্তাবে যে দাবীগুলি আছে, সে সম্পর্কে আমি এই কথা বলতে চাই যে এই বিষয়ে বিচার বিভাগীয় তদন্ত হবে, যাদের ক্ষতি হয়েছে তাদের ক্ষতিপূরণ দিতে হবে এবং বর্তমানে যে মুক্ত এলাকার সৃষ্টি হয়েছে সেই মুক্ত এলাকায় যাতে কৃষকরা যেতে পারে সেই ব্যবস্থা করতেহবে। সেখানে চক্রান্ত করে, ভয় দেখিয়ে প্রচুর লোকের জমি জলের দামে ঐ সমাজ বিরোধীরা কিনে নিচ্ছে। এই সম্পর্কে আমার কাছে লিষ্ট আছে যদি চান আমি দিতে পারি। সেখানে জমিগুলি কিনে নিচ্ছে, জোর করে সই করিয়ে নিচ্ছে। এই সন্ত্রাস চলছে, এই সন্ত্রাসকে বন্ধ করতে হবে। মাননীয় শৈলেনবাবু বারবার কেন্দ্রীয় মন্ত্রীর কথা বলছেন, উনি সব সময়েই উষ্কানি দেবার চেষ্টা করছেন। আমি যদি বলি তিনিই উষ্কানি দিচ্ছেন, সেখানকার এম. এল. এ. তিনি। আমি মনে করি উনার উষ্কানিতেই সেখানে পুলিশ গুলি চালিয়েছে। আর একটি ব্যাপার, বীরেন বাবুকে অনুরোধ করবো, তিনি কথাটি উইথড্র করুন। তাই আমি মাননীয় চেয়ারম্যান মহাশয়ের মাধ্যমে পুলিশমন্ত্রীকে জানাতে চাই, এই ব্যাপারে আমরা তদন্ত চাই, ক্ষতি পূরণ চাই। যাতে পুলিশের বিচার হয় তার ব্যবস্থা মন্ত্রী মহাশয় করুন। এই ব্যাপারে যদি বিচার বিভাগীয় তদন্ত না হয় তাহলে আমাদের অন্য ভাবে চিন্তা করতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** আমি শুধু মাননীয় সদস্যদের কাছে একটি বিষয়ে অনুরোধ করবো, আজকে

এর পরে আর একটা প্রোগ্রাম আছে, সেটাতেও সময় বেশী লাগবে, আপনারা একটু সহযোগিতা করবেন, তা নাহলে আলোচনাটা যথাসময়ে শেষ করা যাবে না।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** অন এ পার্সনাল এক্সপ্ল্যানেশন স্যার, মাননীয় সদস্য সামসুদ্দিন সাহেব বলেছেন যে কোন ক্যাম্প নেই। আমি বলছি হাসিবাড়ি এবং গৌর গঞ্জে গত এক বছর ধরে এ্যান্টি গ্রেজিং ক্যাম্প আছে, গত জুলাই মাস থেকে এ্যান্টি গ্রেজিং ক্যাম্প আছে, আমি জানি বলেই এটা বলেছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় সভাপতি মহাশয়, আজকে যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, যে মোশন আনা হয়েছে, সেই বিষয়ে আলোচনা করতে গিয়ে আমার একটা বাংলাদেশের অত্যন্ত পরিচিত গানের কলির কথা মনে পড়ছে। গানটা হচ্ছে, হাত ধরে তুমি নিয়ে চল সখা, আমি যে পথ চিনি না। জয়নাল আবেদিন সাহেব তিনি ঝড়তি পড়তি মাল হিসাবে পড়ে আছেন, এখন বরকত সাহেব এব কংগ্রেস আইতে যেতে পারছেন না। সুনীতি বাবু চলে গেছেন এমন কি আবও দু একজন চলে গেছেন, শান্তি মোহন সেন নাকি চলে গেছেন দল ছেড়ে। এখন কোনও বকম ভাবে বরকত সাহেবকে সন্তুষ্ট করা যায় কিনা, তার কাছাকাছি যাবার জন্য কোন একটা বিশেষ ব্যবস্থা করা যায় কিনা, তার জন্য এই প্রস্তাব তিনি এনেছেন। বীরেন বাবু একটা কথা বলেছেন, অনেকে নাকি ঘটনা স্থলে না গিয়ে এই সম্পর্কে বক্তৃতা দিচ্ছেন, এবং তাতেই তাঁর আপত্তি। আমার সেখানে আর একটা কবিতার কলি মনে পড়ছে, ওয়ার্ডসওয়ার্থের ইয়ারো ভিজিটেড এ্যান্ড ইয়ারো আনভিজিটেড, দেখা গেল আন ভিজিটেডের চেয়ে ইয়ারো ভিজিটেডের পর যে বাস্তব ধারনা তার হয়েছিল, সেই ধারণা তার পাল্টে গেল। আমি বলছি, একটা জিনিস লক্ষ্য করেছেন যে এই ঘটনাতে কারা মারা গেছে, তার একটা লিস্ট জয়নাল সাহেব দিয়েছেন, সামসুদ্দিন সাহেবও দিয়েছেন, কিন্তু পুলিশের গুলিতে মারা গেছে সাতজন এবং ঘটনাতে আরও দুজন মারা গেছে, যাদের নাম ওরা বললেন না, খোকা ঘোষ এবং নানু ঘোষ। সর্ব সাকুল্যে এই লোকগুলো মারা গেছে। এখন সরকার আমাদের চলছে, সরকারের পুলিশ আছে, তাদের বন্দুক আছে, সাম্প্রদায়িক দাঙ্গা বা যে কোন ধরণের দাঙ্গা পুলিশকে ঠেকাতে হয়। এবং এই ব্যাপারে পুলিশের গুলি সেখানে চলেছে। এই ব্যাপারে সমর্থন অসমর্থনের কোন প্রশ্ন আসে না, কিন্তু এই কথা ঠিক যে ঘটনা সেখানে ঘটতে গিয়েছিল এবং কারণটা কি ? আমি বীরেন বাবুর একটা বক্তব্যের অংশ তুলে ধরছি, উনি তাঁর বক্তব্যের এক জায়গায় বলেছেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যান্ত এটা একটা অত্যন্ত পুরাণ বিরোধ, জমিতে ফসল তোলা নিয়ে বিরোধ এবং গোয়ালাদের সঙ্গে বিরোধ। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যান্ত হয়েছে।

[4.50 - 5.00 p.m.]

কিন্তু '৭৭ সালের পর, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসবার পর '৭৭ থেকে ৮০ সালের মধ্যে কেবল মাত্র এই আগষ্ট মাসেই এই রকম ঘটনা ঘটল। তিন বছর পরে নতুন করে ঐ এলাকায় এই রকম ঘটনা ঘটল। অথচ এই বিগত তিন বছরের মধ্যে সেখানে কোন ঘটনা ঘটেনি। এর কারণ কি? এর একটাই মাত্র কারণ, সেটা হল এই যে, ভারতবর্ষের সমাজ বিরোধীদের এক নং পান্ডা, ভারতবর্ষের এক মাত্র সাম্প্রদায়িক শক্তি শ্রীমতী ইন্দিরা গান্ধী দিল্লীর মসনদে আসীন হয়েছেন। তার ফলেই আমরা লক্ষ্য করছি সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই ধরণের শক্তি গুলি মাথা চাড়া দিয়ে উঠছে। মাননীয় সভাপতি মহাশয়, গতকাল আমি এই বিধান সভায় উল্লেখ করেছিলাম যে, একটি বই যাতে বিলেত থেকে ভারতবর্ষে আমদানী না হয় তার জন্য আসুন আমরা সকলে মিলে একটা প্রস্তাব গ্রহণ করি। আজকে আমাদের একটা কথা ভাবতে অদ্ভুত লাগছে যে, একটা বই-তে লেখা হয় গেল লেডি

মাউন্ট ব্যাটেন ভারতবর্ষ ভাগ করার ক্ষেত্রে জহরলাল নেহেরুকে প্রভাবিত করেছিল। একজন মানুষের রিপু চরিতার্থ করার জন্য হিন্দু মুসলমানের সাম্প্রদায়িক ভিত্তিতে আমাদের দেশটা ভাগ হয়েগেল। আমরা এখনো চিন্তা করতে পারছি না কিভাবে দেশটা ভাগ হয়ে গেল। এর ফলে আজকে একটা মুসলমান মারা গেলে আমরা মনে করতে পারিনা যে, একজন মানুষ মারাগেল বা একটা হিন্দু মারাগেলেও আমরা মনে করতে পারি না যে, একজন মানুষ মারাগেল। জয়নাল সাহেব বললেন, হালিম সাহেব নামাজ পড়েন কি ? আমি বলতে চাই নামাজ না পড়েও তিনি যদি মানব দরদী হতে পারেন, তাহলেই তিনি প্রকৃত ধার্মিক। আমি হিন্দু হয়েও যদি উপাসনা না করি এবং যদি মানব দরদী হতে পারি, তাহলেই আমি প্রকৃত হিন্দু। আজকে এটা পরিস্কার যে, ঐ এলাকায় উস্কানি কাজ করছে। বরগত গনী খান চৌধুরী সাহেবের উস্কানি। বীরেণবাবু অনেক রেখে-ঢেকে বলেছেন। তিনি দায়িত্বশীল মানুষ, তাই ঐভাবে বলেছেন। তিনি বলেছেন গনী খান চৌধুরী সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার বক্তৃতা দেননি। কিন্তু তাঁর বক্তৃতার মধ্যে দিয়েই ভুল বোঝার সম্ভবনা ছিল। এর পরে তিনি যা বলেছেন তাতে সমস্ত আমাদেরই দোষ। আমার সেই গল্পের কথা মনে পড়ছে। মাষ্টার মশাই-এর সেই 'আই ডোন্ট নো' গল্প। রাজনীতির নামে কি যে-কোন বক্তৃতা রাখা যায়? রাজনৈতিক বক্তৃতার মধ্যে দিয়ে কি সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হতে পারে না? অবশ্য একথা ওঁরা চিন্তাও করতে পারবেন না। ওঁদের দিল্লীর মসনদ তো দূরের কথা সাধারণ একটা গ্রাম-পঞ্চায়েতের সদস্য হওয়ারও যোগ্যতা নেই। এলাকার সমস্ত মানুষকে আজকে উস্কানি দিচ্ছেন এবং বিধান সভায় নিজস্ব কিছু লোককে দিয়ে সেই জিনিষই আবার উত্থাপন করবার চেষ্টা করছেন। ঐ একটাই রাস্তা "আমার হাত ধরে নিয়ে চল সখা"। সেই কারণে আমি এই যে প্রস্তাব আনা হয়েছে এর উপর কোন গুরুত্ব দিতে চাই না। এটা পুরোপুরি রাজনৈতিক প্রস্তাব। তবু বিধানসভার নিয়ম অনুযায়ী এসব বিধান সভায় আসে এবং বিরোধী দলের সদস্যরা একটু বিশেষ সুযোগ সুবিধা পান। কিন্তু তাই বলে সেই সুযোগ সুবিধা নিয়ে যা খুশী প্রস্তাব যদি নিয়ে আসা হয় এবং সেই প্রস্তাব যদি আলোচনা করা হয় তাহলে দীর্ঘ সময় নষ্ট হয়। সেই কারণেও আমি এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি এবং এই প্রস্তাবের উপর যে সংশোধনী প্রস্তাব নিজামুদ্দিন সাহেব ও নলিনী গুহ এনেছেন সেই সংশোধনীকে সমর্থন করছি। সেই সঙ্গে একটা কথা বলতে চাই যে, আমাদের দেশের সাধারণ মানুষকে নিয়ে, তাদের অভাব অভিযোগ দূর না করে তাদের দৃষ্টিকে একটা গোলমালের মধ্যে একটা সাম্প্রদায়িক ধ্যান ধারণার মধ্যে রেখে প্রতিক্রিয়াশীল শক্তি ক্ষমতায় আসীন থাকতে চায়। কিন্তু পশ্চিমবাংলা আজকে নদীয়া থেকে মালদহ পর্যন্ত সব জায়গায় প্রমান করে দিয়েছে যে, প্রতিক্রিয়াশীল শক্তির এখানে স্থান নেই। ভারতবর্ষের অপরাপর জায়গায় এই জিনিষ আছে। তাই আজকে ইন্দিরা গান্ধী বলেন বিদেশীদের হাত আছে, কোথাও আর. এস. এসের হাত আছে আবার কোথাও জামায়েত ইসলামের হাত আছে। কিন্তু আমাদের এই পশ্চিমবাংলায় এইকথা বলতে পারি, বামপন্থী মানুষেরা রাজনৈতিক সচেতনতা আনতে পেরেছেন, সাধারণ মানুষেরা বুঝতে পেরেছেন। এই সমাজে দুটি মাত্র জাতি। একটি হচ্ছে, শোষক আর একটি হচ্ছে শোষিত। এই পশ্চিমবাংলায় ওদের এই খেলা আর চলবে না। আমি তাই আশা করবো, বিলম্বে হলেও ওনাদের শুভবুদ্ধি ফিরে আসবে এবং যে প্রস্তাব আজকে নিয়ে এসেছেন সেই প্রস্তাব প্রত্যাহার করে নেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখিত মালদার ঘটনাস্থল পরিদর্শন করার সুযোগ আমার হয়নি। সেই কারনে যদি এখানে এই সম্বন্ধে বক্তব্য রাখবার অধিকার না থাকে তাহলে আমার অধিকার নেই তথাপি একটি দলের সঙ্গে সংশ্লিষ্ট বলে আমি সেখান থেকে সমস্ত সংবাদ লাভ করেছি এবং সেই তথ্যাদির ভিত্তিতে দু-একটি কথা এই প্রসঙ্গে বলবার চেষ্টা করছি।

মাননীয় বন্ধু আবেদিন সাহেব এবং অন্যান্য বিরোধীদলের কিছু বন্ধু সমবেতভাবে যে প্রস্তাব পেশ করেছেন সেই প্রস্তাবের মধ্যে নিঃসন্দেহে দুটি দিক আছে। একটি হচ্ছে, ফ্যাকচুয়াল ষ্টেটমেন্ট আর একটি হচ্ছে অপারেটিভ দিক। অপারেটিভ দিক সম্বন্ধে আমার বিন্দুমাত্র কোন দ্বিমত পোষন করবার কারন আছে বলে আমি ব্যক্তিগতভাবে মনে করছি না। সেখানে সেই সময়ে গুলি করবার যুক্তি সঙ্গত কারন ছিল কি ছিল না, গুলি করা উচিৎ কি উচিৎ নয় এ সমন্ধে হয়তো এখানে দ্বিমত সৃষ্টি হতে পারে এবং হয়েছেও কিন্তু আমার কথা হচ্ছে, ঘটনার পর দীর্ঘকালধরে পুলিশ সেখানে অত্যাচার চালাবে, লোকেদের বাড়ী বাড়ী যাবে এবং দোষী ব্যক্তিদের অনুসন্ধান করবার জন্য সাধারন গৃহস্থদের ব্যক্তি কেন্দ্রিক জীবনকে বিড়ম্বিত করবে যা পুলিশেরা সাধারণতঃ করে থাকে তা নিশ্চয়ই বন্ধ করা উচিৎ। তার মধ্যে এই দাবীও করা হয়েছে - সেই দাবীকে সমর্থন করি - একথা সত্য যারা নিহত এবং আহত হয়েছেন তারা যে সম্প্রদায়েরই মানুষ হোন - পুলিশের গুলিতে যদি নিহত এবং আহত হয় যদি চিহ্নিত সমাজ বিরোধী না হোন, চুরি ডাকাতির সঙ্গে যদি জড়িত না হোন, যদি কেউ সাময়িক উত্তেজনা বশে অপরাধ করতে উদ্যত হন তারা যদি পুলিশের গুলিতে আহত কিম্বা নিহত হোন তাহলে তাদের ক্ষতিপুরনের দাবী নিশ্চয়ই সঙ্গত বলে মনে করি। সঙ্গে সঙ্গে এ দাবীও করেছেন একটা বিচার বিভাগীয় তদন্ত হোক এবং সেই তদন্তের অনেকগুলি লক্ষ্য এবং উদ্দেশ্যের কথা বলেছেন। কিন্তু তার সঙ্গে আরোও কিছু লক্ষ্য এবং উদ্দেশ্য যুক্ত করবার কারন আছে। কারনটি যদিও দাঙ্গা - কৃষকদের ফসল রক্ষা এবং গোয়ালাদের ঐ শস্যের ক্ষতি সাধন সম্পর্কিত বলা হচ্ছে কিন্তু আমার সংবাদ ঠিক তেমনি নয়। ঘটনাটির মধ্যে সাম্প্রদায়িকতা আছে। যারা সত্যিই চান সাম্প্রদায়িকতা থাকবে না, যারা চান বিভিন্ন ধর্মের মধ্যে শান্তি স্থাপনা করতে তাঁরা নিশ্চয়ই এই বিচার বিভাগীয় তদন্তের এলাকাকে প্রসারিত করে কেবলমাত্র যারা সেদিন দাঙ্গা করেছিলেন বা দাঙ্গার সাথে যুক্ত ছিলেন তাদেরই নয় যারা প্রচ্ছন্নভাবে আপাত দৃষ্টিতে সততার এবং ধর্মনিরপেক্ষতার নামাবলি গায়ে দিয়ে থাকেন ও অন্তরালে মন্ত্র উচ্চারন করেন এবং মানুষকে বিভ্রান্ত করেন, যারা সাম্প্রদায়িক মনোবৃত্তি মনে মনে পোষন করেন, সাম্প্রদায়িক সম্প্রতি নষ্ট করবার জন্য যারা সর্বদা সচেষ্টা থাকেন তাদের মুখোস বিচার বিভাগীয় তদন্তে যাতে ভাল করে খুলে দিতে পারে তারও ব্যবস্থা এর মধ্যে নিশ্চয়ই থাকা উচিৎ।

[5.00 - 5.10 p.m.]

কাজে কাজেই বিচার বিভাগীয় তদন্তের ক্ষেত্রটাকে বিস্তৃত করে এই জাতীয় অবস্থা যাতে কোন দিন ভারতবর্ষের কোন প্রান্তে না হতে পারে এবং তার সুরুটা যদি পশ্চিমবঙ্গ থেকে হয় তাহলে নিঃসন্দেহে তাকে স্বাগত জানাবার কারণ থাকবে। অতএব একে সমর্থন করছি। ঘটনার বিবরণ ডাঃ আবেদিন যেভাবে রেখেছেন আমার কাছে সেসব তথ্য নেই, কথাটা যেভাবে বলবার চেষ্টা করা হোক সাম্প্রদায়িকতার ব্যাপার এবং তার জন্য কিছু আশঙ্কা ছিল। মালদহে সাম্প্রদায়িকতা কোন দিন ছিল না বলে আমার বামপন্থী বন্ধুরা উচ্চস্বরে বক্তৃতা করলেন কিন্তু সে বহুদিনের কথা, এখন সেখানে সামপ্রদায়িকতা আছে। এখানে বক্তৃতা করে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী গণিখান চৌধুরীর নাম বললে আমার বন্ধুরা অসন্তুষ্ট হবেন। তাঁর সুজাপুরের ৩ তারিখের যে বক্তৃতা তা নিয়ে গবেষণা হতে পারে কিন্তু আমার কাছে যা সংবাদ আছে তাতে আমি বলতে পারি তাঁর সেদিনের সেই বক্তৃতা নিঃসন্দেহে দুর্ভাগ্যজনক; ঐ বক্তৃতা না দিলে তিনি সহায়ক পরিবেশ সৃষ্টি করতে পারতেন। তিনি নিঃসন্দেহে তাঁর নির্বাচনী কেন্দ্রে যাবেন, তাতে কারও আপত্তি থাকতে পারে না। নির্বচনী কেন্দ্রে যাবেন, জনসভায় বক্তৃতা দেবেন, একজন কেন্দ্রীয় মন্ত্রী ভারতবর্ষের যে কোন জায়গায় গিয়ে জনসভায় বক্তৃতা রাখতে পারেন, সে অধিকার তাঁর আছে কিন্তু তিনি এমন একটা পরিবেশে বক্তৃতা দিলেন যেটা আমাদের

লক্ষ্য করা দরকার। এর আগে গরু চুরির কথা উঠেছে, গরু নীলামে চড়েছে এই সংবাদও পাওয়া গেছে, তার আগে নাকু ঘোষ বলে একজন গোয়ালা বাজারে ছানা বিক্রি করে আসতে আসতে নিহত হল, এই যে পরিবেশ সেই পরিবেশের মধ্যে সরকার কিছু করতে পারছেন না। তিনি বললেন সরকার অপারগ, নিজেরাই আইন তুলে নাও, নিজেরাই নিজেদের ব্যবস্থা কর, তার মধ্যে দিয়ে একটা উত্তেজনার সৃষ্টিতে সহায়তা করার যে সাম্প্রদায়িক শান্তি বিঘ্নিত হতে পারে বলে আশংকা করা হচ্ছে সেই সাম্প্রদায়িক শান্তি সত্যই বিঘ্নিত হতে পারে, এই প্রশ্নটার সমাধান সরকারকে করতে হবে। তাঁরা ফসল রক্ষা করবেন নিশ্চয় সে অধিকার তাঁদের আছে তাঁরা তা পালন করবেন সে ব্যবস্থা সরকার করবেন। আমি আগেই বলেছি সাম্প্রদায়িক ঘটনা যে এর পিছনে আছে সেটা অস্বীকার করার কোন উপায় নেই। ডাঃ আবেদিন চীৎকার করে মাঝে মাঝে একটা কথা বলেছেন, আর. এস এস.কে আমরা চাইনা, উনি একটু সংযমের পরিচয় দিয়ে রেখে ঢেকে বলেছেন আর. এস এস কে চাইনা।

(ডঃ জয়নাল আবেদিন :— পরে বলব)

উনি পরে বলবেন কিন্তু আমার বলবার আর কোন সুযোগ নেই, উনি প্রস্তাব রেখেছেন প্রস্তাবের পরে উনি বলতে পারবেন কিন্তু আমার সুযোগ হবেনা, কিন্তু আমার বক্তব্য হচ্ছে এইভাবে কোন একটা বিশেষ প্রতিষ্ঠানকে চিহ্নিত করে সাম্প্রদায়িকতা বন্ধ করা যায় না, শান্তি ফিরে আসেনা, প্রতিষ্ঠিত হয় না। সেদিন শুনছিলাম আজকের প্রস্তাবের অন্যতম উৎথাপক মুসলিম লীগের মাননীয় সদস্যের বক্তৃতা যাতে তিনি বলেছিলেন আর এস এস এই দেশে সমস্ত অশান্তি তৈরী করছে। এই কথা ইন্দিরা গান্ধী বলছেন না, কোন নেতা বলছেন না, শুধু তাঁরা বিদেশী লোকের কথা বলছেন। যাইহোক, ওঁর কথা শুনতে শুনতে আমার একটা প্রবাদ মনে পড়ল - যার সবটা বললে খারাপ শোনাবে - চালুনী বলে ছুঁচ বলে একটা কথা আছে। যারা দ্বিজাতি গোষ্ঠীর ভিত্তিতে ভারতবর্ষকে খণ্ডিত করেছেন তাঁরা ছাড়া ভারতবর্ষের হিন্দু মুসলমান কোন দিনই অনুভব করেনি যে ফার্স্ট হিন্দু, সেকেন্ড মুসলমান। কিন্তু তাঁরা যদি সাম্প্রদায়িক অশান্তির দায়-দায়িত্ব আর কারোর স্কন্ধে ন্যস্ত করতে চান সেখানেই আপত্তির কারণ থাকছে। কাজেই অতীতের পর্যালোচনা আমি করতে চাই না, আমরা চাই যে ভারতবর্ষে সামপ্রদায়িক শান্তি বজায় থাক। কিন্তু সেই সাম্প্রদায়িক শান্তির জন্য কোন দোষীকে চিহ্নিত করে লাভ নেই। আত্ম বিশ্লেষণ করার দরকার আছে, নিজেদের আচরণ বিশ্লেষণ করার দরকার আছে। কিন্তু এমন কোন বক্তব্য না করাই ভাল যার মধ্য দিয়ে সাম্প্রদায়িক শান্তি বিঘ্নিত হতে পারে। এই সম্পর্কে সমস্ত রাজনৈতিক নেতাদের সচেতন থাকা কর্তব্য বলে মনে করি। এখানে পুলিশের গুলি চালানর কথা হয়েছে। নিঃসন্দেহে পুলিশ গুলি চালালে বিরোধী পক্ষের মানুষ কেন যে কোন রাজনৈতিক কর্মীর তাতে ক্ষোভ থাকে। পুলিশ গুলি চালালে তাতে যদি কোন নাগরিক নিহত হয় তাহলে তারজন্য আমরা দুঃখ পাই। কিন্তু পুলিশ চেষ্টা করে যদি ব্যর্থ হয়, যদি বৃহত্তর কোন দাঙ্গা ঠেকাবার জন্য ৭/৮টা প্রাণ নিহত করতে বাধ্য হয়ে থাকে তাহলে সেই পরিবেশ সেখানে সত্যই হয়েছিল কিনা সেটা বিচার করে দেখতে হবে। অন্য উপায়ে সেটা ঠেকান যেত কিনা, যদি না যেত তাহলে এই ধরণের ঘটনাকে সম্পূর্ণভাবে নিন্দা করে পুলিশকে এমনভাবে হেয় করবার কারণ থাকে না। কোন একটা ঘটনা ঘটলে আমরা পুলিশের নিষ্ক্রিয়তার কথা বলি, আবার পুলিশ যদি সক্রিয় হয় তাহলেও আমরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে বলি। অর্থাৎ নিষ্ক্রিয় থাকলে আমরা নিন্দা করব, আবার সক্রিয় থাকলে নিন্দা করব এই দুটো জিনিস চলতে পারে না। আজকে আলিগড়, মোরাদাবাদ প্রত্যেকটি জায়গায় পুলিশ যা করে চলেছে তাতে সেই পুলিশের বিরুদ্ধে এখানে অনেকের প্রতিবাদের সুর সোচ্চার হচ্ছে না। এই রকম সংকীর্ণ রাজনীতির আমি বিরোধিতা করি। তাই আমি মনে করি তদন্ত হোক এবং দেখা হোক যে পুলিশ অকারণে গুলি করছে, না গুলি করা ছাড়া তার

আর কোন উপায় ছিল না। একথা যদি তদন্তে প্রকাশিত হয় যে পুলিশ অন্যায় করেছে তাহলে তার সাজা হোক নিশ্চয়ই আমি সেই দাবি করব। কিন্তু যদি বিচার বিভাগীয় তদন্ত করে দেখা যায় পুলিশের অন্য কোন উপায় ছিল না তাহলে আগে থেকে তার নিন্দা করে আমাদের বক্তব্য রাখা ঠিক নয়। এই কথা বলে আবেদিন সাহেবের প্রস্তাবের অপারেটিভ ভাগকে সমর্থন করে তার প্রথম বিভাগকে সমর্থন করতে পারছি না বলে আমি দুঃখিত।

[5.10 - 5.20 p.m.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা যৌথভাবে মালদহের ঘটনা সম্পর্কে যে প্রস্তাব আমরা উংথাপন করেছি সেই প্রস্তাবের উপর সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের বক্তৃতা আমি শুনলাম। সরকার পক্ষের শ্রী শৈলেন সরকার বললেন ঘটনাটি ৩০ বছরের পুরান, এই ঘটনার সূত্রপাত আমি মনে করি শুধু মালদহে নয়, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় আছে, অর্থাৎ কৃষক ভার্সেস গোয়ালাদের যে সংঘর্ষ তা দীর্ঘদিন ধরে চলে আসছে এবং সরকারী প্রশাসনও দীর্ঘদিন ধরে এই সমস্যার প্রতি অবহেলা করে আসছেন মূল কারণ সেখানে নিহিত। নদীয়া জেলায় যে সামপ্রদায়িক দাঙ্গা হয়েছিল তার অন্যতম মূল কারণ ছিল কৃষক ভার্সেস গোয়ালাদের সংঘর্ষ। কলকাতায় গোয়ালা যারা আছে যারা খাটাল করে তারা গরু গোয়ালে রেখে দেয়। সেখানে তারা ভূষি খাওয়ায় এবং তারপর যে দুধ হয় তা তারা জনসাধারণের মধ্যে বিক্রি করে। কিন্তু আমার এক কাঠাও জমি নাই, আমি যদি ২০টা গরু পালি এবং তাদের জন্য যদি আমি ভূষি না কিনি তাহলে সেই গরু কিভাবে বাঁচবে এবং তার দুধই বা কিভাবে হবে। সেইজন্যই ঘাস খাওয়ানর নাম করে মাঠের ফসলের মধ্যে ছেড়ে দেওয়া ছাড়া আর কোন রাস্তা নেই। দুর্ভাগ্যজনকভাবে যারা কৃষক তাদের বৃহত্তর অংশই মুসলমান, আর যারা দুধের ব্যবসা করে তাদের অধিকাংশই ঘোষ সম্প্রদায় যারা হিন্দু। সুতরাং এখান থেকেই সামপ্রদায়িক রং আরম্ভ হল, যে সমস্যার সমাধান কোনদিন হয়নি। পঞ্চায়েতের আইনে আগে ছিল যে একজনের ফসল অন্যের গরু যদি খায় তাহলে তাকে খোঁয়াড়ে দেবার ব্যবস্থা ছিল। আমি জিজ্ঞাসা করি পশ্চিমবাংলায় বর্তমানে কয়টি খোঁয়াড় আছে? এখন দলবদ্ধভাবে ২০/২৫টা গরু নিয়ে একদল দুগ্ধ ব্যাবসায়ী তাদের গরুদের মাঠে মাঠে ফসল খাইয়ে যদি নিয়ে যায় তাহলে তিক্ততা নিশ্চয়ই বাড়বে। এই জিনিস শুধু মালদহে নয়, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, নদীয়া এবং আরো বিভিন্ন জায়গায় আছে। জনপ্রতিনিধি যাঁরা আছেন তাঁরাও এই সমস্যার কথা শুনেছেন, বিক্ষোভের কথা শুনেছেন, অনেক জায়গায় থানায় ডায়েরী পর্যন্ত করা হয়েছে। মালদহে এই ঘটনা ৬৫ সাল থেকে আরম্ভ হয়েছে, সুজাপুরে নও মৌজা নামে কৃষকদের জমি গৌড় এলাকায় গেছি, দেখেছি সেখানকার গোয়ালারা লাঠি, হেঁসো হাতে নিয়ে দিনের পর দিন গৌড় এলাকায় গিয়ে সেখানকার কৃষকদের রক্তে বোনা যে ফসল তা খাইয়ে দেয়। এই জিনিস হলে কিভাবে তারা সহ্য করবে। তারা এইজন্য থানা, এস. ডি. ও, ডি. এমের কাছে গিয়ে বলেছে, কিন্তু কিছু হয়নি। এই বিষয়ে অনেক বলা কওয়াতে দেখলাম সেখানে ক্যাম্প হল, কিন্তু সেই ক্যাম্পে যারা ছানা দুধ ইত্যাদি দিত তাদেরই তারা দেখত। আমি গত বছর সুজাপুরে গিয়ে সেখানে জনসভা করেছিলাম এবং সেখানকার নেতাদের সঙ্গে আলোচনা করেছিলাম এবং ততকালীন ডি. এম.-র কাছেও টেলিফোনে জানিয়ে ছিলাম। গত বছর এইখানেই আমি, ইয়াজদানি সাহেব, সামসুদ্দিন আমেদ সাহেব এই বিষয়ে আলোচনা করেছিলাম। আমরা বিধান সভায় যে মেনসান করি সরকার পক্ষ তার প্রতি কোন গুরুত্ব দেন না। কেন গুরুত্ব দেন না? আমরা কি জনপ্রতিনিধি নই? আমরা এখন পোষ্ট মর্টেম করছি। আমি বলছি যে প্রিভেন্‌সান ইজ বেটার দ্যানকিওর, সেই প্রিভেনসানের কথা সরকার কোনদিন চিন্তা করেননি।

শৈলেনবাবু বললেন ৩০ বছরের সমস্যা তিন বছরে সমাধান করা যায়না। স্যার, একটা কথা আছে দি কারফিউ টোলস দি নেইল অব পার্টিং ডে — বিদায়ের ঘন্টা বেজে গেল। তখন যারা আবার সরকারে আসবেন বলবেন, ৩৫ বছরের সমস্যা কি সমাধান করব? যদি সকলেই সমস্যার কথা বলেন এবং দিনের পর দিন সমস্যা থেকেই যায় তাহলে কিভাবে সমস্যার সমাধান হবে? আমি যখন ডি এম-এর কাছে ডেপুটেশন দিলাম, তখন তিনি উন্নাসিক মনোভাব নিয়ে বললেন, গরু নিয়ে মাঠে যাবে না কোথায় যাবে? কোথায় যাবে সেটা আমি কি করে বলব? আপনারা তাহলে সরকার থেকে জমি একুইয়ার করে গো-চারণ ভূমি করুন। কলকাতায় এই যে খাটালগুলো রয়েছে, তারা গরু নিয়ে কোথায় যায়? আমরাতো দেখি তাদের এক একটা গরুতে ১০।১৫।২০ কেজি পর্যন্ত দুধ উৎপন্ন হয়। স্যার, আমাদের দেশে যখন দুধের দরকার আছে, ঠিক তেমনি দুধের সাথে ধানের দরকার আছে, গমের দরকার আছে, দুধ পাতার দরকার আছে। যাই হোক যে পরিস্থিতিতে মালদহের ঐ দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল, সেটা ৩০শে জুলাই থেকে সুরু হয়েছিল এবং আমি মনে করি সরকারের প্রশাসন যন্ত্র পঙ্গু হয়ে থাকার জন্যই, এই অবস্থা হয়েছে। ওখানে একটা হ্যান্ড বিল ছড়িয়েছে কৃষকদের পক্ষ হতে। সাধন ঘোষাল কালিয়াচক, মালদহ, তিনি হচ্ছে এই হ্যান্ড বিলটির প্রকাশক মুদ্রক হচ্ছে স্টার প্রেস, মালদা। "নিরীহ কৃষকদের উপরে গুলি"--- বর্বোরোচিত ভাবে গুলি চালনা করা হয়েছে, হ্যান্ডবিলে একথা লেখা হয়েছে এবং সেই হ্যান্ডবিল আমার কাছে আছে। ৩০শে জুলাই থেকে যদি ডি এম স্থানীয় প্রশাসন আগে থেকে সজাগ থাকতেন, তাহলে এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটতনা। ৩০শে জুলাই কমলাবাড়ী গ্রামের মানু ঘোষ, শিবু ঘোষ, সুহৃদ ঘোষ এবং অনিল ঘোষ, সুজাপুরে জিয়ারত মন্ডলকে তার জমি থেকে ধরে নিয়ে চলে যায়। পরে জনসাধারণ পুলিশের কাছে যান এবং পুলিশ তাকে পরাজয়ের হাত থেকে উদ্ধার করে নিয়ে আসে। স্যার, মোরাদাবাদ থেকে সুরু করে যখন চারিদিকে একটা দূষিত আবহাওয়া চলছে, তখন পুলিশ যদি প্রিভেন্টিভ ব্যবস্থা নিত এবং সরকারী প্রশাসন যদি মনে করতেন, তাঁরা নিরপেক্ষ ব্যবস্থা নেবেন, তাহলে এই রকম অবস্থা হত না। কিন্তু তারা ঘুমিয়েছিলেন, ঘটনা ঘটার পর তাঁরা সেখানে যান, আমাদের খুব দুর্ভাগ্য ১৯৬২ সালে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল, তবে সেটাতো আর এখন হচ্ছে না তবে একটা জিনিস লক্ষ্য করছি, যেখানে বেশী সংখ্যক সংখ্যালঘু - সম্প্রদায়ের লোক রয়েছে, সেখানে পুলিশের সঙ্গে তাদের সংঘর্ষ হয়ে যাচ্ছে এবং পুলিশ ফায়ারিং হচ্ছে। মোরাদাবাদ থেকে সুরু করে মালদা পর্যন্ত দেখেছি পুলিশকে এগিয়ে দেওয়া হয়েছে। কিন্তু পুলিশ নিরপেক্ষ থাকছে না, পুলিশ প্রশাসন একটা সাইড নিয়ে নিচ্ছে। আমি জানতে চাই যদি পুলিশ একটা সাইড নেয়, তাহলে সরকারী পক্ষের এম এল এ রা সরকারী প্রশাসন কি নির্বিচারে পুলিশকে সমর্থণ করবেন? যদি দেখা যায় - পুলিশ দোষী হচ্ছে তাদের শাস্তির ব্যবস্থা করা হোক। এটা নিয়ে বিচার বিভাগীয় তদন্ত হোক ৩০শে জুলাইয়ের পরে ৩১শে জুলাই [illegible] ঐ কয়েকজনের নেতৃত্বে সুজাপুরের রহিমশেখ, মতুর শেখ, কামালুদ্দিন শেখ মুর্শেদ আলি এবং আরও দুজনকে ধারাল অস্ত্র দিয়ে জখম করে। কিন্তু পুলিশ তার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করেনি। ১।৮।৮০ তারিখে এস ডি ও এস পি -এর কাছে ডেপুটেশন দেওয়া হয় কৃষক সম্প্রদায়ের পক্ষ থেকে। আশ্চর্যের বিষয় তারপরও সেখানে পুলিশ ক্যাম্প বসলনা, ঐ দুজনকে এরেস্ট করা হলনা এর পরেও কি আমি ধরে নেব পুলিশ প্রশাসন নিরপেক্ষ ছিল? তারপরে ৬ তারিখে ঘটনা ঘটল এবং ৭ তারিখে দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল। ৬ তারিখে সন্ধ্যার সময় যখন পুলিশ ফায়ারিং করছে, মানুষগুলোকে তাড়িয়ে নিয়ে যাচ্ছে, তখন আজাদ শেখ এবং আরও কয়েকজন [illegible] পুলিশের কাছে সারেন্ডার করে।

[5.20 - 5.30 p.m.]

পাতাল চণ্ডী বলে একটা জায়গা আছে, সেখান থেকে আজাদ শেখের লাস উদ্ধার করা হয়েছে। নৌশের আলীর লাস পাওয়া যায়নি শুধু মুন্ডু পাওয়া গেছে। আরও অনেকের নাম এখানে উল্লেখ করা হয়েছে। প্রশ্ন হচ্ছে এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে। আমার সেজন্য দাবী হচ্ছে বিচার বিভাগীয় তদন্ত মেনে নেওয়া হোক, কৃষকরা যদি দোষী সাব্যস্ত হয় তাহলে তারা শাস্তি পাবে, যদি গোয়ালারা বিচার বিভাগীয় তদন্তে দোষী সাব্যস্ত হয় তাহলে তারা শাস্তি পাবে, আর পুলিশ অফিসাররা যদি দোষী সাব্যস্ত হয় তাহলে তারা শাস্তি পাবে। স্যার, আমি তারপরে সুজাপুর এলাকায় গিয়েছি সেখানকার লোক ঈদের নামাজ পড়তে পারে নি। আমি নিজে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে টেলিগ্রাম করেছি কিন্তু মুখ্যমন্ত্রী সে টেলিগ্রামের জবাব দেওয়ার সময় পাননি। সেই টেলিগ্রামের কপি আমার কাছে আছে। আমি তাঁকে অনুরোধ করব যে ১৪৪ ধারা তুলে নিয়ে সেখানে শান্তি প্রতিষ্ঠা করুন এবং ঈদের নামাজ পড়ার ব্যবস্থা করে দিন, কারণ সুজাপুর ময়দানে ৫০,০০০ লোক জমায়েত হোতো ঈদের নামাজ পড়তে। আমি আজকে সরকারকে হুশিয়ার করে দিতে চাই যে আজকে যদি গোয়ালাদের সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা না হয়, নদীয়ার রাইটের পরে যেকথা আমি আমার কাগজে বলেছিলাম, সাবধান মালদহ যেন নদীয়া না হয়। এটা শুধু সুজাপুরের ঘটনা সমস্যা নয় সুতরাং পশ্চিমবঙ্গ সরকার যদি সঠিক ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে আরও অনেক দুর্ভাগ্যজনক ঘটনা ঘটতে পারে। আজকে সেখানে যে ঘটনা ঘটেছে প্রশাসন বিশেষ করে পুলিশ সংখ্যালঘুদের বিপক্ষে চলে যাচ্ছে, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা, যার জন্য আমরা দেখতে পাচ্ছি সংখ্যালঘুদের সঙ্গে পুলিশের এবং প্রশাসনের একটা সংঘর্ষ বাধিয়ে দেওয়ার একটা হীণ চক্রান্ত চলেছে। মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় তাঁর বক্তৃতার শেষের দিকে তিনি আর. এস. এসের প্রসঙ্গ টেনে নিয়ে এসে মুসলিম লিগের প্রসঙ্গ টেনে নিয়ে এসে বক্তব্য রাখলেন। আমি সেদিন আর. এস. এসের সম্পর্কে যে অভিযোগ করেছিলাম এবং কয়েকটি স্পেশিফিক জায়গায় নাম দিয়ে বলেছিলাম, যে বেলডাঙ্গা, মালদহ, নদীয়া জেলার কালিয়াগঞ্জ সেখানে আর এস এস উস্কানিমূলক বক্তৃতা দিচ্ছেন আমার সেই বক্তব্যকে আর এস পি.- র জয়ন্ত বিশ্বাস মহাশয় সমর্থন করেছেন মেনেসেনের মাধ্যমে। সুতরাং সেটা সত্যি কি মিথ্যা তদন্ত হোক যে উসকানী মূলক বক্তৃতা দিয়েছিলেন। যাই হোক আমি দাবী করব যে বিচার বিভাগীয় তদন্ত হোক, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, এতক্ষণ ধরে বিশেষ করে আমার পূর্ববর্তী দুই জন বক্তার দৃষ্টি ভঙ্গীর দিক থেকে তাঁদের ব্যবধান হচ্ছে উত্তর মেরু এবং দক্ষিণ মেরু, খুব স্বাবাবিকভাবেই তাঁরা সাবলীল ভঙ্গীতে এবং যুক্তি তর্ক তথা আপাতদৃষ্টিতে তাঁরা তাঁদের আপন আপন বক্তব্য এখানে রেখেছেন। তাঁদের দৃষ্টি ভঙ্গীর কথা এখানে স্পষ্ট করে এখানে বলেছেন। কিন্তু তার আগে আমাদের কাছে যে সমস্ত সংবাদ আছে এবং বিশেষ করে রাজনৈতিক দলগুলির অন্যান্য সদস্যরা যে বক্তব্য রেখেছেন, তাতে জিনিসটা স্পষ্ট হয়ে উঠেছে আমার কাছে। মালদহের বিভিন্ন সাপ্তাহিক পত্রপত্রিকা এখানে আছে এবং অন্যান্য যে সব মানুষ যারা মালদহের সঙ্গে যোগাযোগ রক্ষা করেন, তাদের সাথে যেভাবে কথা বার্ত্তা বলেছি এবং আমাদের শ্রদ্ধেয় নেতা আমাদের দলের কমরেড ননী ভট্টাচার্য্য তিনি ও সেই সময়ে উপস্থিত ছিলেন মালদহে। তাঁর কাছে প্রত্যক্ষদর্শীর যে বিবরণ শুনেছি তাতে এই ব্যাপারে সন্দেহ নেই, অন্ততঃ সামসুদ্দিন সাহেব এবং শৈলেন বাবু মূলতঃ যে ঘটনাটি বলেছেন এবং জয়নাল আবেদিন সাহেব যেকথা এখানে উৎথাপন করেছেন যে সেই বিরোধ হচ্ছে দীর্ঘ দিনের, ৩০ বছর ধরে এই বিরোধ চলেছে। ফসল কাটার ঘটনাকে কেন্দ্র করে কৃষক এবং সেখানকার যে গোয়ালা সম্প্রদায় তাদের মধ্যে একটা বিরোধ আছে এবং সেই বিরোধ দীর্ঘ দিন ধরে

চলে আসছে। বিভিন্ন সময়ে মালদার প্রশাসন চেষ্টা করেছেন এবং সাময়িক ভাবে একটু উপশম করেছেন, কিন্তু সুষ্ঠু সমাধান সেখানে ঘটেনি এবং তারই ফলশ্রুতি এই গোলমাল শুরু হয়েছে কৃষক বনাম গোয়ালা এবং তা ক্রমশঃ সাম্প্রদায়িক রূপ পরিগ্রহ করেছিল। আমি এইসঙ্গে মালদহের জনসাধারণকে অভিনন্দন জানাব এই কারণে বিশেষ করে যে মালদহের সুজাপুর এলাকার ইংলিশ বাজারের মানুষ - কৃষক, শ্রমিক, মধ্যবিত্ত, তরুন যুবক যারা সমস্ত প্ররোচনাকে উপেক্ষা করে এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল এবং সঙ্ঘবদ্ধভাবে প্রতিরোধ করেছিল এবং তার সঙ্গে কতটা আমি জানি না প্রশাসনের তারা মাত্রাতিরিক্ত করেছে, বিভিন্ন সংবাদপত্রের মধ্য দিয়ে যা পেয়েছি তাতে প্রশাসন তৎপরতার পরিচয় দিয়েছে এই গুলি চালনা ঘটনা সম্পর্কে। সেই সময়ে আমি মালদহে ছিলাম না, আমি বলতে পারি না কি ঘটনার পরিপ্রেক্ষিতে গুলি চলেছে। কিন্তু একটা কথা মাননীয় সভাপতি মহাশয়, আজকের এই সভায় বলতেই হয় প্রশাসন যদি কিছুটা তৎপর হতেন, রাজ্য প্রশাসন, তাহলে বোধ করি এই ঘটনা ঘটত না। কারণ, এই সভার সদস্য হিসাবে আমি বিভিন্ন সময়ে সামসুদ্দিন সাহেবকে মেনসান পিরিয়ডে এই ঘটনা মেনসান করতে শুনেছি, বিভিন্ন সময়ে তিনি বলেছেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে আমরা বিধান সভার সদস্যরা মেনসানের সময় যে সমস্ত গুরুত্বপূর্ণ ঘটনা, উল্লেখ্য ঘটনা বলে থাকি প্রশাসন সেগুলি পরবর্তীকালে ফলো আপ করে না, সেগুলির প্রতি তারা দৃষ্টি দেয় না এবং সেদিক থেকে আমার মনে হয় যদি মালদহ জেলার প্রশাসন বার বার বিভিন্ন দল ও মতের সাধারণ মানুষ যে ডেপুটেশান দিয়েছে, যে স্মারকলিপি দিয়েছে তার প্রতি গুরুত্ব দিতেন, তাহলে এই দুঃখজনক ঘটনার সম্মুখীন হয়ত আমাদের হতে হতনা। সেইসব প্রসঙ্গে আমি যাচ্ছি না, কিন্তু সঙ্গে সঙ্গে যেকথা বলছি এই ঘটনাকে কেন্দ্র করে কৃষক এবং গোয়ালাদের সংঘর্ষকে কেন্দ্র করে রাজনৈতিক মুনাফা লুঠবার যে প্রবনতা সেই প্রবনতা আমি লক্ষ্য করেছি, আজকের মালদহের ঘটনাতেই তা প্রমাণিত হয়েছে। এটা ধামাচাপা দেওয়া যাবে না। কংগ্রেস (আই) এর তরফ থেকে যত উচ্চ কণ্ঠে বলা হোক না কেন এই নও মৌজাতে ৩রা তারিখে যে জনসভা হয়েছিল সেই জনসভায় যে বক্তব্য তাদের ছিল সেই বক্তব্য নিঃসন্দেহে গরীব মানুষ পশ্চাদপদ চাষীর কাছে প্ররোচনার সামিল হয়েছিল। একজন দায়িত্বশীল মন্ত্রী যিনি কেন্দ্রীয় সরকারে থেকে গিয়েছেন তাঁর পক্ষে আরো সংযমী হওয়া উচিত ছিল এবং তাঁর বোঝা উচিত ছিল যারা গ্রামের সাধারণ মানুষ, চাষী তাদের কাছে যদি মন্ত্রী স্থানীয় লোকেরা উৎসাহব্যঞ্জক কোন কথা বলেন তার পরিণতি কি হতে পারে এই দায়িত্ব বোধ মাননীয় গণি খান চৌধুরী মহাশয়ের থাকা উচিত ছিল। কিন্তু সেই দায়িত্ববোধের পরিচয় তিনি দিতে পারেননি। সেজন্য মাননীয় সভাপতি মহাশয়, আজকে এই মুহূর্তে এমন একটি ঘটনা নিয়ে, এমন একটি সংবেদনশীল ঘটনা নিয়ে আলোচনা করছি, সেক্ষেত্রে আমরা যারা রাজনীতির সঙ্গে যুক্ত আছি, যারা জাতি-ধর্ম-নির্বিশেষে মানুষের সেবা ধর্মকে মন্ত্র করে জনগণের মধ্যে কাজ করছি, মত ও পথের যতই পার্থক্য থাকুক না কেন অন্ততঃ এই একটি ক্ষেত্রে সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ হয়ে এই হানাহানির বিরুদ্ধে লড়তে হবে প্রতিবাদ করতে হবে এবং গণতান্ত্রিক চেতনা সম্পন্ন মানুষকে সমবেত করতে হবে এবং সেইভাবে এই সংকীর্ণতা, বিভেদ পন্থা যাতে পরিহার করতে পারি সেদিকে আমাদের দৃষ্টি রাখতে হবে। আজকে মাননীয় হরিপদ ভারতী মহাশয় বলছিলেন আর এস এস প্রসঙ্গে। তিনি এই আর এস এস প্রসঙ্গ ভুলে স্টার্ট দেওয়ার চেষ্টা করছিলেন। আমি এটা বলছি এই কারণে যে আমি মুর্শিদাবাদ জেলায় থাকি।

[5.30 - 5.40 p.m.]

মুর্শিদাবাদ জেলায় বিগত এক বছর ধরে যে কথা আমি লিখিতভাবে মুখ্যমন্ত্রীকে জানিয়েছি যে কথা আজকে এই বিধানসভার অভ্যন্তরে আমি মুখ্যমন্ত্রীর কাছে আমার বক্তব্য রাখছি যে আর এস.

এস-এর পিছনে মুর্শিদাবাদের জনগণের কোন জনসমর্থন নেই। খুব জোরের সঙ্গে বলা যায় কিছু মানুষ বামপন্থী রাজনীতি কৃষক শ্রমিক মধ্যবিত্ত নিম্ন মধ্য বিত্ত মুর্শিদাবাদের যে লড়াকু কৃষক হিন্দু মুসলমান এক জোটে যখন লড়াই করে মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত করার জন্য সেই লড়াই আজও সেখানে চলছে। সেই লড়াইকে বানচাল করে দেবার জন্য হিন্দু সাম্প্রদায়িকতা গোষ্ঠি আর. এস. এস-এর তরফ থেকে মুর্শিদাবাদ বিভিন্ন গ্রামে প্ররোচনামূলক বক্তৃতার সমাবেশ করা হয়েছে। অন্য পক্ষের সাম্প্রদায়িকতাবাদী মুসলমান যে সমস্ত প্রতিষ্ঠান আছে তাদের পক্ষ থেকেও উত্তেজনাকর প্রচার হচ্ছে। কিন্তু মুশিদাবাদের কৃষক শ্রমিক সাধারণ মানুষ হিন্দু মুসলমান তারা ঐক্যবদ্ধভাবে অত্যন্ত শান্ত এবং সুস্থ শুভবুদ্ধি সম্পন্ন মনোভাবের পরিচয় দিয়ে প্রচার আন্দোলনের মধ্য দিয়ে তার প্রতিরোধ করছে। আমি মুখ্য মন্ত্রীকে আগেই বলেছি যে তারা লাঠি সড়কি নিয়ে কুচকাওয়াজ করে প্ররোচনা দেয় এবং আর এস. এস-এর তরফ থেকে এই যে কাজ করা হচ্ছে তাকে বন্ধ করাতে হবে। এই রকম একটা অশুভ এবং বিষাক্ত আবহওয়ার মধ্যে আমরা বাস করছি। এতে করে সমস্ত প্রগতিবাদী রাজনীতিকে ধ্বংস করার জন্য মুসলমান ও হিন্দু সাম্প্রদায়িকতাবাদী তারা আজকে তৎপব হয়ে উঠেছে। তারা আজকে মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে এবং তারাই এই সমস্ত সংকীর্ণতাবাদীকে আশ্রয় করে মুনাফা লোটবার চেষ্টা করছে। সেখানে সাধারণ মানুষ হিন্দু মুসলমান জনসভা করে শান্তি সম্প্রীতির পরিবেশ রাখার জন্য অনাভাবে চেষ্টা চালাচ্ছে এবং রাজনৈতিক মুনাফা লোটার যারা চেষ্টা করছেন তাঁরা আস্তে আস্তে মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে। এই সুযোগ হিন্দু মুসলমান উভয় সম্প্রদায়ই চেষ্টা করছে। কিন্তু ঐসব এলাকায় কংগ্রেস (আই) এর একাংশ তারা চেষ্টা করছে মালদার মাঠ থেকে মালদার মানচিত্র থেকে যেভাবে কংগ্রেস আই উৎখাত হয়ে যাচ্ছে সাধারণ গরীব মানুষ যেভাবে জোট বাঁধছে তাতে তারা সংকিত। এদের বহু লিফলেট প্রচার পত্র আমার কাছে আছে। সেখানে দেখেছি মানুষ সংকল্প নিয়েছে, শপথ গ্রহণ করেছে প্রতিরোধ আমরা করবোই। হাসানুজ্জামান সাহেব জেনে রাখুন যেমন দ্রুত নদীয়ার ঘটনা মোকাবিলা করা হয়েছিল ঠিক তেমনিভাবে মালদার ঘটনা যেভাবে মোকাবিলা করা হয়েছে অনুরূপভাবে পশ্চিমবাংলার বুকে পশ্চিমবাংলার মাটিতে কোন সাম্প্রদায়িকতা শক্তি সাম্প্রদায়িকতাবাদী কোন দানব যদি আজকে এখানকার মানুষকে বিষাক্ত কলুষিত করবার চেষ্টা করে তাহলে বাংলা দেশের ঐতিহ্য মন্ডিত কৃষক সমাজ তরুণ ছাত্র যুবক যারা বাংলা দেশের ঐতিহ্যে বিশ্বাস করে তারা তার প্রতিরোধ করবে। বাংলাদেশে আমরা মোরাদাবাদ আলিগড় লক্ষ্মৌ এলাহাবাদ হতে দেবো না। আমি আমার বক্তব্য শেষ করবার আগে এই কথাই বলতে চাই যে আজকে প্রশাসনকে একটা জিনিস ভাবতে হবে যে কোথায় সাম্প্রদায়িকতার রূপ পবিগ্রহ করতে যাচ্ছে। এই রকম পরিবেশ হলে সেই ঘটনার জের থেকে যায় বহু দিন পর্যন্ত। সেইজন্য অত্যন্ত তৎপরতার সঙ্গে ঘটনার উপর দৃষ্টি রেখে বাবস্থা অবলম্বনের ফলে মালদার সমস্ত জায়গায় এই বিষ ছড়িয়ে পড়ে নি। শ্রী ননী ভট্টাচার্য মহাশয় আমাকে বল্লেন যে দিন সেখানে গোলমাল হয়েছিল সেদিন কালিয়াচকে হিন্দু মুসলমান চায়েব দোকান থেকে সুরু করে স্বাভাবিকভাবে জীবন যাপন করেছে। কিন্তু তা সত্বেও সীমাবদ্ধ জায়গার মধ্যে যে প্ররোচনা ও উত্তেজনার সৃষ্টি হয়েছিল সেদিকে সুতীক্ষ্ম দৃষ্টি রাখতে হবে। বাস্তবে নদীয়ার বিভিন্ন গ্রামে যারা আজকে উড়ে এসে জুড়ে বসেছে উত্তর প্রদেশ বিহার থেকে আর এস. এস-এর ঝান্ডা নিয়ে যারা আজকে কোথায়ও কোন ঘটনা ঘটলে সেটাকে সমর্থন করে প্রচার অপপ্রচারের মধ্যে দিয়ে মানুষের মনকে বিষাক্ত করে তোলে এবং বিভেদ সৃষ্টি করার চেষ্টা করে তাদের সম্পার্কে সুতীক্ষ্ম দৃষ্টি রাখতে হবে। আন্দোলন করে, মিছিল করে, সমাবেশ করে ঐ সমস্ত দানব শক্তির বিরুদ্ধে আমাদের লড়তে হবে। মুর্শিদাবাদাবাদে আমরা আওয়াজ দিয়েছি সমস্ত সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়ব। বাম ফ্রন্টের নেতৃত্বে কৃষক শ্রেণীর গন আন্দোলন যেমন হবে, মধ্যবিত্ত বুদ্ধিজীবীরা যেমন আন্দোলন করবে তেমনি কৃষক শ্রেণী, সাধারণ মানুষ তারাও লড়াই করবে ঐ প্রতিক্রিয়াশীল

চক্রের বিরুদ্ধে। পশ্চিমবাংলার মানুষ আজকে যে পথে হাঁটছে ভারতবর্ষের মানুষ যদি সেই পথে হাঁটে তাহলে বঙ্গোপসাগরে নয়, কন্যাকুমারিকা যেখানে আরব সাগর, ভারতমহাসাগর, বে অব বেঙ্গল এসে মিশেছে, সমুদ্র যেখানে বিশাল হয়েছে সেখানে তাদের বিসর্জন হবে। এই ঘটনা অত্যন্ত দুঃজনক। এখানে আলোচনা উঠেছে উভয় সম্প্রদায়ের মানুষ যারা আহত নিহত হয়েছে তাদের স্মৃতির প্রতি আমি গভীর শ্রদ্ধা পোষণ করে আমার বক্তব্য শেষ করব এবং সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলব ডাঃ জয়নাল আবেদিন সাহেব তিনি বিরোধী রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর লোক হলেও তার সম্পর্কে আমরা অত্যন্ত শ্রদ্ধাশীল। তাকে আমি একটি কথা বলব তিনি যখন উত্তর দেবেন তিনি গোটা পশ্চিমবঙ্গের নেতা হিসাবে বক্তব্য রাখবেন। পশ্চিমবঙ্গে এক সময় মানুষের মূর্তি ভাঙ্গার প্রবণতা দেখা দিয়েছিল। সাধারণ মানুষ, বুদ্ধিজীবী মানুষ এর প্রতিবাদ করেছিল। জয়নাল সাহেব বাংলার নেতা, তার সম্পর্কে যে ধারণা আছে - তিনি নিজের বিগ্রহ নিজেই ভাঙ্গেবেন না, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় চেয়ারম্যান, স্যার, আমবা যে ১৮৫ রেজলিউসান এনেছি সেখানে সরকার পক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম এবং বিরোধী পক্ষের দুজন সদস্যের বক্তব্য শুনলাম। এই রেজলিউসানে আর. এস. এস মুসলীম লীগ, সাম্প্রদায়িকতা ইত্যাদি এই সব কথার অবতারণা কি করে হল সেটা আমি বুঝতে পারলাম না। আমরা সাধারণ জনপ্রতিনিধি। আমাদের দায় দায়িত্ব অনেক এবং আমাদের কথার মধ্যে জনসাধারণের সুখ শান্তি নির্ভর করছে। আমরা যদি বিভ্রান্তি মূলক কথা বলে হাউসকে মিসলিড করি, জনসাধারণকে মিসলিড করি তাহলে আমার বিশ্বাস শান্তি নেমে আসবে না, জয়ন্তবাবু যেটা চেয়েছেন সুখ এবং মৈত্রী ফিরে আসবে না। ঘটনাটা অত্যন্ত সহজ। একদল কৃষক, একদল গোয়ালার গন্ডগোল। গোয়ালারা সি পি এম , কৃষকরা কংগ্রেস (ই) দলভুক্ত। এর মধ্যে সাম্প্রদায়িকতার বীজ আসছে কোথায়? মালদায় বরকত সাহেবের উস্কানি আসছে কোথায়? আমি শৈলেনবাবুকে অত্যন্ত বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি ঘটনাটিকে বিকৃত করে সাম্প্রদায়িকতার বীজ বীপন করে পশ্চিমবাংলায় হিন্দু মুসলমানের মধ্যে যে সম্প্রীতি এবং সদ্ভাব আছে সেটাকে আপনারা চক্রান্ত করে নষ্ট করবার চেষ্টা করবেন না। মালদায় বরকত সাহেবের বক্তব্যের একটা অংশ পড়লেন। বরকত সাহেবের বক্তব্য হল ভারতবর্ষ সেকুলার স্টেট, হিন্দু মুসলমান আমরা ভাই ভাই - এই কথা উনি মালদায় বলেছিলেন। শৈলেনবাবু তো এই কথার অবতারণা করলেন না। আমি শৈলেনবাবুকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি বরকত সাহেবের বক্তৃতার একটি কপি আমার কাছে আছে। আপনি হাউসকে মিসলিড করার চেষ্টা করবেন না। আপনারা আর চক্রান্ত করে উস্কানি দিয়ে পশ্চিমবাংলার সর্বনাশ করবেন না। আমরা আগুনের মধ্যে আছি, চক্রান্ত করে ছেলে মানুষী করবার চেষ্টা আর করবেন না। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি মাননীয় মুখ্যমন্ত্রী হয়ত শুনছেন। পশ্চিমবাংলার বর্তমান বামফ্রন্ট সরকারের কাছে নিবেদন করছি জয়ন্তবাবু যে কথা বলেছেন আমি তার সঙ্গে একমত যদি সেদিন প্রশাসন একটু সজাগ থাকত তাহলে সি. পি. এম., কংগ্রেস (ই)র ঘটনাকে কেন্দ্র করে এতগুলি মানুষ মারা যেত না। ঘটনাটা কি দেখলাম? গোয়ালারা ফসল জোর করে নষ্ট করে দিচ্ছে। গরীব কৃষক শ্রেণীর মানুষ যারা রাত দিন পরিশ্রম করে এই ফসল উৎপন্ন করার চেষ্টা করছিল তাদের যখন ফসল নষ্ট হচ্ছিল তখন তারা পুলিশের কাছে জেনারেল ডাইরি করেছিল। পুলিশের উর্দ্ধতন অফিসারের কাছে জানিয়েছিল, জেলা প্রশাসনের কাছেও জানিয়েছিল।

[5.40 - 5.50 p.m.]

প্রশাসনের কি এটা দেখা উচিত ছিল না? তারা কৃষক, কি হিন্দু কি মুসলমান আমরা দেখবো না, তাদের জমির ফসল এক শ্রেণীর সমাজবিরোধী নষ্ট করছে—তারা সি. পি এম কি অন্য পার্টি

আমরা দেখবো না, তা হিন্দু, না মুসলমান আমরা দেখবো না, তারা সমাজবিরোধী, তারা অন্য লোকের জমির ফসল নষ্ট করছে, ছিনতাই করছে অতএব তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে, প্রশাসনকে সেখানে সজাগ থাকতে হবে। কিন্তু প্রশাসন সজাগ থাকবে কি করে? প্রশাসনকে তো আপনারা পঙ্গু করে দিয়েছেন, প্রশাসনকে তো আপনারা নিরপেক্ষ থাকতে দেন নি, প্রশাসনকে আপনারা সজাগ থাকতে দেন নি। আমি বলি, সেই ল্যাজ কাটা শেয়ালের মতন এক রায়ে রা দেবেন না এগুলি কিন্তু বুমেরাং হবে। আজকে আপনারা যে ভাবে প্রসিডিংসের মধ্যে আছেন বিরোধীদলের নেতা হিসাবে জ্যোতিবাবুর বক্তব্য আর আজকের জ্যোতিবাবুর বক্তব্য যদি হাউসে প্রেস করা যায় তাহলে তো আপনারা ঘাবড়ে যাবেন। যাঁরা নতুন এম. এল. এ হয়েছেন, ভয়ে এক রায়ে রা দিচ্ছেন তাঁদের বলছি, এইসমস্ত অন্যায় কথা বলে অকারনে হাউসকে বিভ্রান্ত করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। পুলিশ আপনাদেরও নয়। এই পুলিশই একদিন জ্যোতিবাবুর পিঠে ডান্ডা মেরেছে এবং এই পুলিশ আবার সুযোগ পেলে আবার জ্যোতিবাবুর পিঠে ডান্ডা মারবে। অতএব সেই পুলিশকে উপযুক্তভাবে পরিচালনা করার চেষ্টা করুন। পুলিশ সব সময় ভুল করে না কিন্তু যেখানে পুলিশ ভুল করেছে সেখানেও আপনারা যাঁরা সি. পি. এম.-এর বা সরকারের তরুন এম. এল. এ আছেন তাঁদের সেটা চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দেওয়া দরকার। হালিম সাহেব, আপনার তো বলা উচিত ছিল পুলিশ এই ভুল করেছে, এটা কনডেম করা উচিত ছিল। আমি ঘটনাস্থলে গিয়েছিলাম এবং সেখানকার হিন্দু মুসলমান সকল মানুষের কথা শুনে এসেছি। তারা কোন জায়গায় বলছে না পুলিশ উইথ প্রভোকেসান বা পুলিশ কোন কারনে গুলি ছুঁড়েছে। সেখানে এস. পি., ডি. এম ছিলেন, ঘটনাস্থলে ৬ তারিখে পুলিশ এল এবং তাদের কাছে কৃষকরা গিয়ে বললো হেল্প আস, এ্যান্টি-সোশ্যাল, তারা আমাদের জমির ফসল নষ্ট করে দিচ্ছে, আমাদের বাঁচান এই কথাটা তারা বলেছে। কিন্তু বাঁচাবার পরিবর্তে পুলিশ তাদের দিকে ছুঁড়ে দিল গুলি এবং গুলি খেয়ে তারা পড়ে গেল। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, এই গুলি চালানোর ঘটনাকে তীব্র ভাষায় নিন্দা করা উচিত এবং বিচারবিভাগীয় তদন্তের যে দাবী আমরা করেছি সেই দাবী যদি না মেনে নেন মুখ্যমন্ত্রী তাহলে বুঝে নেব ডাইরেক্টলি এর পেছনে কার উস্কানি ছিল বা আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং বামফ্রন্ট সরকারকে অনুরোধ করছি এই বিচারবিভাগীয় তদন্তের দাবী আপনারা মেনে নিন। সেখানে দেখা যাক না হাঁড়ি থেকে কি বেরোয়—আর. এস. এস. বেরোয়, না, মুসলিম লীগ বেরোয়, না, বরকত সাহেবের বক্তব্য বেরোয়, না, জ্যোতিবাবুর উস্কানি বেরোয়, না, প্রমোদবাবুর উস্কানি বেরোয়— আমরা দেখি, লেট আস ফেস দি এনকোয়ারী। স্যার, এই যে দুঃখজনক ঘটনা ঘটে গেল এবং এই ঘটনায় যারা নিহত হলেন তাদের পরিবারের কাছে সরকারের কোন সমবেদনা পৌঁছাল না। আজকে এই রেজলিউসান হাউসে মুভ হবার পর আমি আশা করবো এই কুম্ভকর্ণ সরকারের ঘুম ভাঙ্গবে। যারা নিহত হয়েছেন তারা হিন্দুই হোক বা মুসলমানই হোক তারা পশ্চিমবাংলার মানুষ, হিন্দু মুসলমানের ভেদাভেদ এখানে চলে না। মানুষ, যারা মরেছে তাদের পরিবারবর্গের কাছে সরকার সাহায্য পৌঁছে দিয়ে আসুক এবং বিচার বিভাগীয় তদন্তের দাবী মেনে নিক। এই কথা বলে এই রেজলিউসানকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী হাসিম আবদুল হালিম:** মাননীয় স্পীকার, স্যার, আজকে ডঃ জয়নাল আবেদিন এবং অন্যান্য মাননীয় সদস্যদের আনীত প্রস্তাব আমরা আলোচনা করছি। সুতাপুরে যে ঘটনা ঘটেছে, এটা সত্যি ঘটনা, এটা খুবই দুঃখজনক। পুলিস গুলি চালাবে, কিছু লোকজন মারা যাবে, এটা কেউ চাইবে না। কিন্তু একথা ঠিক যে প্রশাসন চালাতে গেলে, আইন-শৃঙ্খলার দায়িত্ব যাদের হাতে থাকবে, যদি কেউ গোলমাল করার চেষ্টা করে এবং বিশেষ করে সেই গোলমাল যদি সাম্প্রদায়িক দাঙ্গার দিকে

যায় তাহলে যে কোন দায়িত্বশীল সরকারের গুলি চালাতে হবে। আমি বারবার বলছি যে সাম্প্রদায়িক দাঙ্গা রুখবার জন্য যদি গুলি চালাতে হয় আমরা গুলি চালাবো। আমি শুধু ডঃ জয়নাল আবেদিন সাহেবকে মনে করিয়ে দিতে চাই উনি খুব দুঃখ প্রকাশ করেছেন যে গুলি চলেছে। সত্যি, এটা দুঃখের কথা। উনি দায়িত্বশীল এম.এল.এ হিসাবে প্রস্তাব এনেছেন জনসাধারণের স্বার্থ রক্ষা করার জন্য। কিন্তু উনি ভুলে যাচ্ছেন যে ১৯৬৪ সালে উনি এম.এল.এ ছিলেন এবং তার কিছু দিন আগে উনি মন্ত্রী ছিলেন কামরাজ প্লানে বাতিল হয়ে গেলে তখন এম.এল.এ ছিলেন, মন্ত্রী ছিলেন না। ১২ই ফেব্রুয়ারী, ১৯৬৪ সালে আজকে যিনি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি বিরোধী দলের নেতা ছিলেন। তখন তিনি একটা এ্যাডজর্নমেন্ট মোশান এনেছিলেন এই হাউসে। সারা পশ্চিমবাংলায় যে ব্যাপক দাঙ্গা ঘটেছিল, ১৯৬৪ সালে সেই এ্যাডজর্নমেন্ট মোশানের তিনি বিরোধীতা করেছিলেন। কেন? উনিতো দরদী, উনি বলতে চান যে ১৯৬৪ সালের সেই দাঙ্গাতে কোন লোক মারা যায়নি। কত লোকজন মরেছে তার সংখ্যা কেউ জানেনা- হাজার হয়েছে কি ২ হাজার হয়েছে, কি ১০ হাজার হয়েছে সেটা কেউ জানেনা। কত নারী নির্যাতন হয়েছে সেটা কেউ জানেনা, কত বস্তী পুড়েছিল তা কেউ জানেনা কত লোক পুলিশের ফায়ারিংয়ে মারা গেছে সেই হিসাব বলতে পারবেন? তখন বলবেন যে নামাজ পড়া হয়নি, হালিম সাহেব নামাজ পড়লেন না। হালিম সাহেব নামাজ পড়লে নাকি মুসলমানদের স্বার্থ রক্ষা হয়ে যাবে - অদ্ভুত কথা। আমি বুঝিনা যে আমার নামাজ পড়ার সঙ্গে সংখ্যালঘুদের রক্ষার কি সম্পর্ক আছে।

**ডঃ জয়নাল আবেদিন :** ঈদের নামাজ হয়নি।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** ঈদের নামাজ হয়েছে এবং খুব ভালভাবেই হয়েছে। আমার কাছে এই সম্পর্কে রিপোর্ট আছে, এটা বাস্তব। এটাও বাস্তব যে আজকে ওদের সঙ্গে জনসাধারণ নেই এটা লোকসভার নির্বাচন প্রমান করেছে, পঞ্চায়েত নির্বাচন প্রমান করেছে, তার আগে বিধানসভার নির্বাচন প্রমান করেছে।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এই মোশানটা হচ্ছে রুলস ১৮৫তে। এখানে বলা আছে এই সভা লক্ষ্য করছে যে, গত ৬ই আগষ্ট, ১৯৮০ তারিখ থেকে মালদহ জেলার কালিয়াচক থানার অন্তর্গত সুজাপুর ও তৎসংলগ্ন এলাকাসমূহে একদল মানুষের সঙ্গে স্থানীয় কৃষকদের বিবাদকে কেন্দ্র করে জেলার পুলিশ বাহিনী ও সীমান্তরক্ষী বাহিনী বেপরোয়াভাবে গুলি চালিয়ে নিরস্ত্র কৃষকদের মধ্যে বহু লোককে হত এবং গুরুতরভাবে আহত করেছে। বর্তমানে পুলিশী অত্যাচারের ফলে বহুলোক গৃহছাড়া। নির্বিচারে গ্রেপ্তার ও নানাবিধ নির্যাতন চলছে।

তাই এই বিধানসভা পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ জানাচ্ছে যে— অবিলম্বে পুলিশী অত্যাচার বন্ধ করা হোক, নিহত ও আহতদের উপযুক্ত ক্ষতিপূরণ-এর ব্যবস্থা করা হোক এবং অনুরূপ ঘটনার পুনরাবৃত্তি রোধের জন্য, এ বিষয়ে দায়ী ব্যক্তিদের চিহ্নিতকরণের জন্য, তাহাদের উপযুক্ত শাস্তি বিধানের জন্য এবং জনসাধারণকে প্রকৃত ঘটনা জানাবার জন্য অবিলম্বে একটি বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক।

[ 5-50 – 6-00 p.m.]

এখানে সাম্প্রদায়িকতার একটা কথাও নেই। আমি বলছি এই মোশানে সাম্প্রদায়িকতা সম্বন্ধীয় একটা কথাও নেই। অথচ মন্ত্রীমহাশয় সাম্প্রদায়িকতা, এই কথা বারবার বলে লোকের মনকে বিষাক্ত করছেন। এটা বন্ধ করুন। সাম্প্রদায়িকতা কোথা থেকে আসছে?

**মিঃ স্পীকার :** এটা আউট অব অর্ডার হয় না—

(গোলমাল)

It is no point of order. You please take your seat. I now ask the Hon'ble minister to continue.

**শ্রী গোপাল বোস :** অন এ পয়েন্ট অব প্রিবিলেজ, মাননীয় স্পীকার মহাশয়, এই হাউসে একটা মোশনের উপর আলোচনা হচ্ছে , সেই আলোচনাতে বিভিন্ন সদস্য বিভিন্ন বক্তব্য রেখেছেন। সাম্পদায়িকতার কথাটা এখানে উঠেছে। এর আগে বক্তারা এটা তুলেছেন এবং প্রসঙ্গক্রমে অনেক কথাই তাঁরা বলেছেন। কাজেই এই রেজলিউশনে কথাটা থাকুক বা না থাকুক, এই হাউসে যদি সাম্প্রদায়িকতার কথা ওঠে, তার জবাব দেবার অধিকার নিশ্চয়ই মন্ত্রী মহাশয়ের আছে, এটা ইররেলেভ্যানট নয়। সাত্তার সাহেব অনেকদিন ধরে মেম্বার আছেন, এই রকম ফ্রিভোলাস ইশ্যুতে এইভাবে উঠে দাঁড়িয়ে হাউসকে ডিসটার্ব করে হাউসের প্রিভিলেজ নষ্ট করা তাঁর পক্ষে উচিত নয়। এটা তাঁর জানা উচিত।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মিঃ স্পীকার, আমি যা বলছিলাম, সাত্তার সাহেব কিছু দিন আগে মন্ত্রী ছিলেন, আমি তাঁকে হিসাব দিতে পারি পশ্চিমবাংলাতে উনি যে সময় মন্ত্রী ছিলেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত, সেই সময় কতবার দাঙ্গা হয়েছিল। ১৯৭২ সালে ৪৫ বার সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল, ১৯৭৪ সালে ৪২ বার এবং ১৯৭৫ সালে ৩৫ বার সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে, ১৯৭৬ সালে ৩৩ বার হয়েছে।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টোরাজ :** কোথায় সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে? কেন সাম্প্রদায়িকতাকে ইনভাইট করছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মিঃ স্পীকার স্যার, জয়নাল সাহেব একটা প্রশ্ন তুলেছেন, যারা পুলিশ ফায়ারিংয়ে মারা গেছেন তাদের ক্ষতিপূরণ দেবার কথা তিনি বলেছেন। কিছুদিন আগে নদীয়া জেলার চাপরাতে এই রকম একটা ঘটনা ঘটেছিল। ঘোষেদের সঙ্গে সাধারণ লোকের সংঘর্ষ হয়েছিল, ওখানে পুলিশ গুলি চালিয়েছিল। সেই দাঙ্গাতে পুলিশের কি ভূমিকা ছিল, সরকারের কি ভূমিকা ছিল সেটা জয়নাল সাহেব জানেন। বর্তমানে এই ঘটনাতেও গুলি চলেছে, সরকারের তরফ থেকে দাংগা রোখা হয়েছে। বামফ্রন্ট সরকার দাঙ্গা রুখেছে। মোরাদাবাদ হতে দিইনি, দিল্লী হতে দিইনি, কানপুর হতে দিইনি, লক্ষ্মৌ হতে দিইনি। দিনের পর দিন সপ্তাহের পর সপ্তাহ সেই সব জায়গায় কারফ্যু চলেছে। ওদেরনেতা গনী খান চৌধুরীর বক্তৃতার পরই ওখানে গোলমাল হয়েছে। কেন হয়েছে? কি ধরণের বক্তৃতা করেছিলেন তিনি? আমি যা বলছি হাউসে, দায়িত্ব নিয়েই বলছি। দরকার হয় আপনারা ১০০টি প্রিভিলেজ আনবেন যদি মনে করেন মিথ্যা কথা বলা হচ্ছে।

(গোলমাল)

**Shri Rajani Kanta Doloi :** Is there any document ?

**Mr. Speaker :** Mr. Doloi, why are you interrupting ? Please sit down.

**শ্রী হাসিম আব্দুল হালিম :** শুনুন রজনী বাবু, আপনারা জেনে রাখুন, আপনাদের কেন্দ্রীয় সরকারও জানতে চেয়েছেন যে, কি ধরণের বক্তৃতা উনি দিয়েছেন। তাঁরাও চিন্তিত।

(গোলমাল)

ওখানে গোয়ালাদের সঙ্গে কৃষকদের একটা ডিসপুট ছিল। গোয়ালারা অধিকাংশই হিন্দু এবং সাধারণ কৃষকদের অধিকাংশই মুসলমান। উনি কৃষকদের কি বলেছিলেন? উনি বলেছিলেন, ডি.এম. বা এস.পি. তোমাদের কিছু করবে না, তোমরা নিজেরা গিয়ে বুঝে নাও, নিজেরাই ব্যবস্থা কর। প্রয়োজন হলে আমি পদত্যাগ করে তোমাদের এই ব্যাপারে নেতৃত্ব দেব। সামসুদ্দিন সাহেবও বলেছেন, ওঁর এই বক্তব্যের কথা। তাহলে ওঁর এই বক্তৃতার ফল কি হবে? কাদের বিরুদ্ধে বলা হয়েছে? যারা অধিকাংশ লোকই হিন্দু গোয়ালা। এর ফল কি হবে? একজন কেন্দ্রীয় মন্ত্রী এই কাজ করেছেন। আর এখানে এসে নানারকম কথা আপনারা বলছেন। এখানে কি ঘটনা ঘটেছে? ৩০ তারিখে একটা ঘটনা ঘটেছে, আর ৩ তারিখে উনি মিটিং করেছেন। তারপর ৫ তারিখে হাজার হাজার লোক বেরিয়ে গেছে গোলমাল করার জন্য। তারা একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটকে আক্রমন করেছে। পুলিশের জীপ ভাঙা হয়েছে। একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট খুন হয়ে যেত যদি পুলিশ গুলি না চালাত। পুলিশ গুলি চালাতে বাধ্য হয়েছিল। প্রথমে কাঁদানে গ্যাস ছুড়েছে কিছু ফল হয়নি, সেই জন্য গুলি চালিয়েছে। এখানে প্রশাসন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছিল বলেই কোন ব্যাপক গোলমাল হয়নি। বি.এস.এফ এর সাহায্য নিতে হয়েছে, সি.আর.পি.-এর সাহায্য নেওয়া হয়েছে। আমরা খবর পাচ্ছি কেন্দ্রীয় মন্ত্রী প্রশাসনিক আমলাদের ধমক্ দিচ্ছেন, ভয় দেখাচ্ছেন। স্পীকার স্যার, এটা লজ্জার কথা যে, কেন্দ্রীয় মন্ত্রী প্রশাসনিক আমলাদের ভয় দেখাচ্ছেন, চোখ রাঙাচ্ছেন।

[ 6-00 – 6-10 p.m.]

মাননীয় সদস্য জয়নাল সাহেব বলেছেন ১৯৬৪ সালে রাইটের পর উনি নাকি ঈদের নামাজের ব্যবস্থা করে দিয়েছিলেন। ভাল কথা মুসলমানদের অধিকার আছে ইদের নামাজ পড়বে। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ওনাদের চেয়ে আরো অনেক ভাল ব্যবস্থা করে দিয়েছেন রেড রোডে। উনি নামাজ পড়েন কি না কিম্বা আমি নামাজ পড়ি কিনা সেটা আলাদা কথা কিন্তু যারা নামাজ পড়েন তাদের জন্য ভাল ব্যবস্থা আমরা করে দিয়েছি। সুজাপুরে নামাজ হয়েছে, হাজার হাজার লোক নামাজ পড়েছেন। মাননীয় সদস্য সামসুদ্দিন সাহেব বলেছেন যে উনি যেসব ব্যবস্থা নেবার কথা বলেছেন তা যদি না হয় তাহলে ওনারা বুঝে নেবেন। আমার কথা হচ্ছে কি বুঝে নেবেন? বরকত সাহেবের চ্যালা তো। ওনারা কোন পথে মানুষকে আজ নিয়ে যেতে চাইছেন? তারা কি ব্যবস্থা করবেন?

(গোলমাল)

আমি আর একটি কথা বলতে চাই, পুলিশের মধ্যে দোষ-ত্রুটি নিশ্চয়ই আছে কিন্তু নদীয়ার চাপড়াতে এবং মালদার সুজাপুরে পুলিশ যে কাজ করেছেন তারজন্য আমাদের প্রশংসা করতে হবে। আর নিজামুদ্দিন সাহেব যে সংশোধনী প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। এ ছাড়া ওনারা বললেন, পুলিশের গুলিতে ৭ জন মারা গেছেন। কিন্তু একথা ঠিক নয়। আপনারা নাম দেবেন আমরা দেখবো। আমাদের কাছে যে রিপোর্ট আছে তাতে ২জন গুলিতে মারা গেছেন এবং কয়েকজন ইনজিয়োর্ড হয়েছেন। তারা হাসপাতালে আছেন, চিকিৎসা চলছে।

**মিঃ স্পীকার :** আরোও আধ ঘন্টা সময় বাড়ানো হলো। কেননা নির্দিষ্ট টাইমের মধ্যে শেষ

হবে না।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কৃতজ্ঞ আপনার কাছে। গর্ভনমেন্টের চীফ হুইপ এবং বিরোধী পক্ষের সদস্যরা আজকে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনার সুযোগ করে দিয়েছেন এবং অংশ গ্রহণ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা জিনিষ খুব পরিস্কার যে, এই জাতীয় ঘটনায় রাজ্যের প্রশাসনের ইনট্যালিজেন্স টোটালি ফেল করেছে। এ ছাড়া আজকের আলোচনায় এইটাই প্রতীয়মান যে, টাইমলি এ্যকসান নেওয়া হয়নি। এ্যাডমিনিষ্ট্রেটিভ নিউট্রালিটি যদি থাকতো তাহলে এই জাতীয় দুর্ভাগ্যজনক ঘটনা ঘটতো না।

আমরা দেখতে পেলাম যে এই ঘটনাটাকে সরকার লঘুভাবে দেখবার চেষ্টা করেছেন তথা দিয়ে গোপন করবার চেষ্টা করেছেন। মুখ্যমন্ত্রীকে দেখছি না, মুখ্যমন্ত্রীর চেলা হাসিম সাহেব এগিয়ে এলেন, স্যার, কথায় আছে 'বাবু যত বলে পারিষদদলে বলে তার তিন গুন' তাই উনি সাম্প্রদায়িকতা দেখিয়ে দেবার চেষ্টা করলেন। একজন নন-মুসলিমের গায়ে হাত দিলে আমি সেটা নিজের গায়ে হাত দেওয়া হয়েছে বলে মনে করি। এই ঘটনা হয়েছে দুর্বৃত্ত ভারসেস কৃষকদের মধ্যে কিন্তু ওঁরা সাম্প্রদায়িকতার স্লোগান দিতে চাইছেন। আগে বলতেন যে কেন্দ্র সহযোগীতা করছে না, এখন তো কেন্দ্রের পদলেহন করে, ভয়ে আঁতাত করে তোয়াজ করে বাঁচতে চেষ্টা করছেন। আজকে ঝাড়খন্ড, উত্তরখন্ড, সামাজিক দাঙ্গা বলে ভোলাতে চাইছেন। কিন্তু পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক দাঙ্গা বাধানো যাবে না। একজন মুসলমান যদি অমুসলমানেরবাড়ীতে ডাকাতি করে সেটাকি সাম্প্রদায়িক দাঙ্গা। এই আলোচনায় দুটিকথা উঠেছে, মাননীয় হরিপদ বাবু এখানে নেই, আমি দুঃখের সঙ্গে এখানে বলছি ভারতের আজকে সবচেয়ে বড সমস্যা প্রায়রিটি, সেই প্রায়রিটি নিয়ে ন্যাশান্যাল ইন্টারগ্রিটিতে আজকে ভারতবর্ষ টুকরো টুকরো হতে চলেছে। মুখ্যমন্ত্রী মহাশয় একাদিকবার বলেছেন আজকে হরিপদবাবুকে জানিয়ে দিতে চাই আসামে, মেঘালয়ে কোন মুসলীম লীগ নেই, কিন্তু ভারতবর্ষের ঐক্য বিপন্ন হয়েছে। সুতরাং আজকে অনুসন্ধানের প্রশ্ন রয়েছে কারণ রয়েছে ভারতবর্ষের প্রতিটি নাগরিকের সংহতি ব্যাহত হতে চলেছে। ভারতবর্ষের শান্তি রক্ষর জন্য তৎপর হয়ে এগিয়ে আসতে হবে এটা আমি জানিয়ে দিতে চাই। বীরেনবাবু বললেন ১৯৭৭ এর পর ভারতবর্ষে আলিগড়, জামসেদপুর, তৈরী হয়েছে, আজকে দুর্ভাগ্যের কথা মুর্শিদাবাদ, চাপড়া, মালদহতে এই সব জায়গায় আপনারা এগিয়ে এসে দাঁড়ান নি। আর.এস.পি. তরুণ সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাসকে আমি কৃতজ্ঞতা জানাই, তিনি যে দৃষ্টিভঙ্গী নিয়ে বক্তৃতা করেছেন আমি পারলে তাঁকে দিয়েই এই প্রস্তাব উত্থাপন করাতাম। আমার যেগুলি উত্তর দেবার ছিল তিনি সেটা পরিবেশন করেছেন। রাজনৈতিক মতাদর্শ যাই থাক এ ব্যাপারে আমি তাঁর কাছে কৃতজ্ঞতা প্রকাশ করছি। অন্যদিকে একে সাম্প্রদায়িকতা আখ্যা দিয়ে যেভাবে ধামাচাপা দেবার চেষ্টা করা হয়েছে তাকে নিন্দা করার ভাষা আমার নেই।

[ 6-10 – 6-20 p.m ]

জ্যোতিবাবুর চেলা হিসাবে বিচার মন্ত্রী যখন জবাব দিয়েছেন তখন আমরা আশা করেছিলাম যে তিনি দুটো প্রতিশ্রুতি দেবেন— ১নং ক্ষতিপূরণ তাঁরা স্বীকার করবেন অর্থাৎ যারা আহত বা নিহত হয়েছেন তাঁদের ক্ষতিপূরণ দেবেন। ২ নং যেটা সমস্ত পক্ষই সমর্থন করেছেন সেটা হল প্রশাসনে ত্রুটি ছিল কিনা সেটা দেখার জন্য বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করবেন। কিন্তু সে সৎসাহস তাঁদের নেই। আজকে পুলিশ এবং এ্যাডমিনিষ্ট্রেশানের কোন নিউট্রালিটি নেই। তাই আজকে ওঁরা জুডিসিয়াল এনকোয়ারী করতে ভয় পাচ্ছেন। ৬৪ সালের ঘটনা আমরা সেদিন সমর্থনও করিনি, কংগ্রেস থেকে সেদিন দোষীদের শাস্তি দিয়েছিলেন যার শরিক আমিও ছিলাম। নামাজের কথা তিনি বার বার

বলেছেন। আমি নিজে যেটা এডিট করে দিয়েছি আপনার ক্ষমতা বলে সেখানে আমি বলছি যে সরকার পক্ষের যদি হিম্মৎ থাকে তাহলে তাঁরা জুডিসিয়াল এনকোয়ারী করুন। কিন্তু নামাজের যে জমায়েত হয়, কনগ্রিজেসান্যাল প্রেয়ার, তাতে সেখানে তারা নামাজ পড়েছিলেন কিনা তা তিনি জানেন না। এই কনগ্রিজেসন্যাল প্রেয়ার না হলে ভারতের সুনাম ক্ষুন্ন হয়। আপনি নয়া জাতীয়তাবাদী সেজেছেন বলে এর গুরুত্ব বোঝেন না। সুজাপুরে দল বেঁধে তাঁরা সেদিন নমাজ পড়েছিলেন কিনা এই ঘটনার পরিপ্রেক্ষিতে যদি আমারটা সত্য না হয় আই উইল রিজাইন কিন্তু Are you prepared to resign ? I am prepared to resign.

কিন্তু আপনার তাতে লোভ আছে, আপনি তো নয়া মন্ত্রী হয়েছেন, ৪ বছর আপনার এখনো পূর্ণ হয়নি। যাইহোক, যাঁরা এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাঁদের কাছে আমি কৃতজ্ঞ কিন্তু আমি বিক্ষুব্ধ সরকারের উপর যে তাঁরা ক্ষতিপূরণের দাবি স্বীকার করেননি, জুডিসিয়াল এনকোয়ারীর দাবি স্বীকার করেননি, সেজন্য আমি এর প্রতিবাদে সভা কক্ষ ত্যাগ করছি এবং আশা করছি আমার সঙ্গে যাঁরা সহমত পোষন করেন তাঁরাও এই সভা কক্ষ ত্যাগ করবেন।

(At this stage Dr. Zainal Abedin walked out of the chember.)

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমারা চাচ্ছি বিচার বিভাগীয় তদন্ত হোক যাতে নিরপেক্ষভাবে একটা জিনিস বের হতে পারে। আমাদের রেজলিউসান ছিল তার উপর আলোচনায় দেখলাম হাসিম সাহেব অন্যভাবে বক্তৃতা রাখলেন। যেহেতু তিনি বিচার বিভাগীয় তদন্ত স্বীকার করলেন না এবং ক্ষতিপূরণের দাবির কথা স্বীকার করলেন না সেইহেতু আমরাও এই সভা কক্ষ ত্যাগ করে চললাম।

(At this stage the Members of the Congress (I) Benches walked out of the chember.)

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** আমাদের দাবি সরকার পক্ষ গ্রহণ না করায় এর প্রতিবাদে আমি সভাকক্ষ ত্যাগ করছি।

(At this stage the Shri A.K.M.Hassan Uzzaman walked out of the chember.)

**শ্রী দীনেশ চন্দ্র মজুমদার :** আজকে এখানে যে ল এ্যান্ড অর্ডার সিচুয়েশানের উপর এবং সাম্প্রদায়িক দাঙ্গা নিয়ে আলোচনা হল সেই বিষয়ের উপর আলোচনা দাবি বিরোধী পক্ষ থেকে বার বার উত্থাপন করেছিলেন এবং সরকার পক্ষও তা গ্রহণ করেছেন যে এইগুলির আলোচনা হোক। কিন্তু এটা অত্যন্ত পরিতাপের বিষয় যে একটা এ্যাডজোর্নমেন্ট মোশান এই হাউস এ্যালাও করেছিলেন, কিন্তু বিরোধী পক্ষ তাঁদের সেই অধিকার প্রয়োগ না করে হাউস থেকে চলে গেলেন। অর্থাৎ ট্রান্সপোর্ট সম্বন্ধে তাঁরা আলোচনার দাবি করেছিলেন। আমি শুধু আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে বিরোধী পক্ষ যদি সিরিয়াস না হন তাহলে এইভাবে হাউসের মূল্যবান সময় তাঁরা নষ্ট করছেন কেন? যাইহোক, অন্য যাঁরা বিরোধী পক্ষ আছেন তাঁরা নিশ্চয়ই পরবর্তী আলোচনায় অংশ গ্রহণ করবেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** স্যার, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবার আবেদন রাখছি যে বিচার বিভাগীয় তদন্ত যদি হয় তাহলে ভালই হবে, খারাপ হবে না। কিন্তু কেন তাঁরা এটা গ্রহণ করছেন না বুঝতে পারছি না।

**The motion of Shri BIRENDRA KUMAR MAITRA that-**

(i) in para 1, line 3, the word " বেপরোয়াভাবে " be omitted :

(ii) in para 1, line 4, for the word " বহু " the word " কিছু " be substituted ;

(iii) in para 1, line 5, for the word " বর্তমানে " the word " একসময়ে" be substituted ;

(iv) in para 1, line 5, for the word " ফলে " the word " ভয়ে" be substituted ;

(v) in para 1, line 5, after the words " বহুলোক গৃহছাড়া " the word "হয়েছিল" be added ;

(vi) in para 1, line 6, after the words " নির্যাতন চলছে " the word "বলে একশ্রেণীর লোক অভিযোগ করছেন" be added ;

(vii) in para 2, line 2, after the brackets and figrure and (১), and before the words " অবিলম্বে " the words "বর্তমানে অপ্রয়োজনীয় বিবেচনায় " be inserted ;

(viii) in para 2, line 2, for the word " অত্যাচার " the word " অভিযান" be substituted ; and

(ix) in para 2, line 4-5, for the words " জন্য, এবিষয়ে দায়ী ব্যক্তিদের চিহ্নিত করণের জন্য তাহাদের উপযুক্ত শাস্তি বিধানের জন্য " the words " এবং আনুপূর্বিক সমস্ত ঘটনা বিচার বিবেচনা, সমস্যার মূলকারণ এবং চিরস্থায়ী সমাধানের সূত্র নির্দ্ধারনের জন্য " be substituted ; was then put and lost.

The motion of Shri MOHAMMED NEZAMUDDIN that --

(i) in paragraph 1, lines 2-6, for the words beginning with "একদল মানুষের সঙ্গে" and ending with the words "নির্বিচারে গ্রেপ্তার ও নানাবিধ নির্যাতন চলছে", "the following be substituted, namely :

"কতিপয় স্বার্থান্বেষী ব্যক্তি রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিতভাবে স্থানীয় কিছু সমাজ বিরোধীকে প্ররোচিত ক'রে এই অঞ্চলের বিভিন্ন সম্প্রদায়ের কৃষকদের মধ্যে সংঘাত সৃষ্টি করে। দু-দিনের এই হাঙ্গামায় যাঁহারা হতাহত হয়েছেন তাঁদের পরিবারবর্গের প্রতি এই সভা সহানুভূতি জ্ঞাপন করছে।"

(ii) the paragraph 2 be substituted with the fo'lowing , namely :

" এই সভা আরও লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গ সরকার অত্যন্ত দ্রুততার সঙ্গে পুলিশ ও সীমান্তরক্ষী বাহিনীকে ব্যবস্থা অবলম্বন করতে নির্দেশ দিয়েছেন এবং ফলে একদিনের মধ্যেই শান্তি ফিরে এসেছে। সরকার এই অঞ্চলের দাঙ্গা-দুর্গত নরনারীদের যথোপযুক্ত রিলিফের ব্যবস্থা করেছেন। এজন্য এই সভা রাজ্য সরকারকে অভিনন্দন জ্ঞাপন করছে।" was then put and agreed to.

The motion of Dr. Zainal Abedin, as amended, namely -

এই সভা লক্ষ্য করছে যে, গত ৬ই আগষ্ট, ১৯৮০ তারিখ থেকে মলদহ জেলার কালিয়াচক থানার অন্তর্গত সুজাপুর ও তত্সংলগ্ন এলাকাসমূহে একদল মানুষের সঙ্গে স্থানীয় কৃষকদের বিবাদকে কেন্দ্র করে জেলার পুলিশ বাহিনী ও সীমান্তরক্ষী বাহিনী বেপরোয়াভাবে গুলি চালিয়ে নিরস্ত্র কৃষকদের মধ্যে বহু লোককে হত এবং গুরুতরভাবে আহত করেছে। বর্তমানে পুলিশী অত্যাচারের ফলে বহু লোক গৃহছাড়া। নির্বিচারে গ্রেপ্তার ও নানাবিধ নির্যাতন চলছে। তাই এই বিধানসভা পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ জানাচ্ছে যে —

(১) অবিলম্বে পুলিশী অত্যাচার বন্ধ করা হোক, (২) নিহত ও আহতদের উপযুক্ত ক্ষতিপূরণের ব্যবস্থা করাহোক, এবং (৩) অনুরূপ ঘটনার পুররাবৃত্তি রোধের জন্য এ বিষয়ে দায়ী ব্যক্তিদের চিহ্নিতকরণের জন্য তাহাদের উপযুক্ত শাস্তি বিধানের জন্য এবং জনসাধারণকে প্রকৃত ঘটনা জানাবার জন্য অবিলম্বে একটি বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক।

was then put and agreed to.

[ 6-20 – 6-30 p.m.]

**Discussion on Transport Situation**

**Shri Md. Amin** : In response to the notice served by Shri Sandip Das, Hon'ble Member of this House, calling my attention to matter of urgent public importance, viz. the existing transport system in Calcutta, I beg to make the following statement :-

The quality of servece offered at present in the public transportation system of Calcutta is not of the highest order. For this, there are various historical reasons. However, for the first time we are making a concerted effort on the basis of systematic planning for improving the transportation system.

It is necessary for me to mention the state in which we found the Calcutta State Transport Corporation and the Calcutta Tramways Co. When we assumed office in 1977. The CSTC was established in the year 1960 with a fleet of 670 buses. The fleet strength increased to 1226 till the end of the financial year 1976-77. But the number of buses effectively put on the road decreased from 615 to 553 and the number of passengers from 12.15 lakhs per day to 8.08 lakhs while the cumulative losses mounted from Rs.26.50 lakhs to the staggering level of Rs.6630.57 lakhs. The decline in the percentage of turn-out of buses was from 75.6 to 45.1

As per as the Calcutta Tramways Co. is concerned, at the time at which the first U.F. Ministry of West Bengal relinguished office, about 350 tram cars were being effectively run on various routes. It my be recalled that the management of the Company had been taken

over by that Ministry in 1967. At the close of the yesr 1976-77, the number of tramcars came down to 298.

During the three years that we have been in office, we have taken some steps for improving the performance both of the Calcutta State Transport Corporation and the Calcutta Tramways Co. We have added 400 new buses including 42 double dackers and 19 Semi articulated double deckers to the fleet of the CSTC after scrapping old unservieable buses. Today the fleet strength of the CSTC stands roughly at the level of 1100 buses and the average turn-out per day is 720 buses or 64% of the total fleet strength, which marks an improvement of more than 20% over the position that we found in 1977. CSTC are now operating on 31 new routes. Similarly, we have renovated a large number of tramcars with the result that the number of tramcars on various routes has gone up from 298 to 310 inspite of the devastation caused by the floods or 1978 from which we have not yet fully recovered. Through other mesures adopted in consultation with the workers, each car now runs 10 km per day more than previously.

There is one aspect of the total mass transportation system of Calcutta which has seldom caught the public eve. Today in the Calcutta Metropolitan Area the number of passengers availaing of the public transportation facilities is of the order of six million per day. Of this, the CSTC and the CTC carry between them, in more of less equal proportion, a little less than two million, while buses in the private sector carry a little more than 4 million and the small residue is taken by ferries. It will thus be seen that private buses handle more than twice the volume of traffic jointly handled by the CSTC and the CTC. It will thus appear that the public undertakings of the State Government are responsible for about 32% of the total traffic borne in the public transportation system of Calcutta.

The RTA, Calcutta have recently issued permits for 300 bus in the private sector Thirty-three buses have already begun to operate. Owing to scarcity of bus chassis, the remaining buses could not be placed on their appointed routes. We have taken up this matter with the Govt. of India and the latter have agreed to place 200 bus chassis at our disposal. In the meantime, to provide some relief for the public, 152 new mini-buses will be pressed into operation.

We have introduced two new ferry services between Howrah Station and Armenian Ghat and Chandpal Ghat. They carry daily about 25,000 passengers. Steps are being taken to introduce ferry services between Kutighat and Bichalighat on the eastern bank and between Bally and Nazirgunj on the western bank of the river Hooghly both across and alongside the river on several points. Orders are being placed for construction of more vessels and schemes are being drwn to construct suitable jetties for the purpose.

There are certain limiting factors, peculiar to Calcutta, on account of which it become extremely difficult to bring improvements in the transportation system. The population of the Calcutta Metropolitan Districts has increased from 2.69 million in 1951 to 5.96 million in 1980 and the number of vehicles in Calcutta in course of the last ten years only has gone up from 1 lakh to 1.61 lakhs, while road mileage has remained for all practical purposes static for the reason that the growth of Calcutta has been such that there was no room for the expansion of roads. The result of this total imbalance in the growth of the human and the vehicular population against an almost inelastic road capacity has been the acute traffic congestion that we experience everyday and which tends to get aggravated with the growth in population. The acute traffic congestion, combined with concomittant traffic problems, has the effect of slowing down the speed of vehicular traffic and this means fewer tries by trams and buses, greater overcrowding and more frequent breakdowns, which generates a vicious circle.

Such then, in brief, is the overall situation that we have to content with. Any question of finding a solution of the manifold problems must be preceded by a comprehensive survey of the scene as it obtains today and as visualised in the years ahead and drawing up a plan of action based on the results of the survey. The survey was duly conducted and we have drawn up the Calcutta Urban Transport Project on the basis of the findings of the Survey. This project, estimated to cost Rs. 104 crores approximately, will be executed in four years, commencing from June 1980. Assistance from the International Development Association (World Bank) will be received for the implementing of the Project. The Project aims basically at improving the transportation system of Calcutta through a comprehensive route rationalisation exercise combined with traffic

engineering schemes designed to improve the flow of traffic on eight major corridors. Simultaneously, the efficiency of the CSTC and the CTC and the private buses will be increased and the number of vehicles effectively put on the roads will be correspondingly increased. The Project fits into a larger plan of action contemplated for the next decade. In the next phase, we propose to do an overall and comprehensive traffic and transportation planning exercise which will take into account the problems likely to be encountered from the year 1984 onwards and the question of coordinating the surface tronsporatation system with the underground system, which it is hoped, will be in operation within the next decade. All this may lead to the establishment of a Metropolitan Traffic and Transportation Authority in the not distant future.

I venture to suggest that this is the very first time in the history of our State that a comprehensive view has been taken of the total scene and an integrated plan drawn for the public transportation system.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন তার উপর আলোচনা করতে দেবেন তো? আমি আপনাকে জিজ্ঞাসা করছি হাউসের কোন রুলে আপনি আলোচনা এ্যালাউ করছেন?

**মিঃ স্পীকার ঃ** ৩৪৬এ এর আগে অনেকবার আলোচনা হয়েছে।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** ৩৪৬ আলোচনার স্কোপ রুলসে নেই কনভেনসন আছে। কিন্তু ৩১৯এ আপনি আলোচনা করতে দিতে পারেন। In that case the members are empowered and authorised to move a substantive motion. আশা করি আপনি আমাদের কাস্টোডিয়ান হিসাবে আমাদের সে স্কোপ দেবেন।

**মিঃ স্পীকার ঃ** স্টেটমেন্টের পরে আমরা আগেও আলোচনা করেছি।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** রুলসে কোথাও নাই ৩৪৬এ।

**মিঃ স্পীকার ঃ** আমরা আগেও আলোচনা করেছি।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** Very good of you, Sir, we want that discussion should be held. তবে ৩১৯এ আপনি এ্যালাউ করলে আমাদের সাবসটানটিভ মোশন দেওয়ার সুযোগ থাকে।

**মিঃ স্পীকার ঃ** এখন মোশান দিয়েও কোন লাভ হবেনা। আগে বললে দেখা যেত।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** Thank you, Sir.

**মিঃ স্পীকার ঃ** Now, I call upon Shri Sandip Das to speak.

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনার কাছে কৃতজ্ঞতা জানাচ্ছি। মাননীয় মন্ত্রী আমীন সাহেব যে দীর্ঘ বিবৃতি দিয়েছেন সেটা আমি খুঁটিয়ে দেখার চেষ্টা করেছি। বিবৃতির মধ্যে প্রথমে এমন সব ভুল তথ্য আছে যেটা আগাগোড়া বিভ্রান্তিকর। আমার প্রথমেই সন্দেহ হচ্ছে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় মন্ত্রী তৃতীয় প্যারাগ্রাফে বলেছেন .....The CSTC was established in the year 1960 with a fleet of 670 buses. এখানে অনেক মাননীয় সদস্য যাঁরা বহুদিন ধরে কলকাতায় আছেন তাঁরা জানেন যে ১৯৪৮-এ কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেসন চালু হয়েছে। রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা বলতে তাহলে এই বলতে হয় যে ওয়েস্টবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট দুটো আলাদা হয়ে বলতে হয়।

[ 6-30 – 6-40 p.m.]

পরিবহন ব্যবস্থা কবে থেকে আরম্ভ হল, ডাঃ বিধান চন্দ্র রায় ১৯৪৮ সালে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন করেছিলেন কিন্তু কলিকাতা এবং শহরতলীর পরিবহন ব্যবস্থা আজকের ন্যায় কখনও বেহাল অবস্থা এর দেখিনি। কংগ্রেসী আমলে জ্ঞান সিং সোহনপাল মন্ত্রী যখন হলেন, তখন তিনি যেখানে আরম্ভ করেছিলেন দেখা গেল, তিনি মন্ত্রীত্ব যখন ছাড়লেন, পরিবহন ব্যবস্থা যেখানে ছিল তাকে আরও কিছু পরিমান নষ্ট করে চলে গেলেন, পরিবহন ব্যবস্থার কোন উন্নতি হয়নি, অবস্থার কোন উন্নতি হয়নি। আমিন সাহেব যেখানে আরম্ভ করেছেন, তাঁর মন্ত্রীত্ব যখন শেষ হবে দেখা যাবে, তিনি আরও এলোমেলো করে দিয়েছেন।

(সরকারী পক্ষের জনৈক সদস্য : আপনি বোঝেন কি?)

আপনিতো জ্যোতি বসুর সেন্টারে আছেন, সিলভার স্পুন নিয়ে আপনি জন্মাননি তাঁর মত, আপনাকেও ট্রামে বাসে চড়ে যাতায়াত করতে হয়। আজকে পরিবহনের যে অবস্থা, কোন নিয়ম শৃঙ্খলা নাই, নীতি নাই, একটা খেয়াল খুশীমত কখন কোন রুটে কতক্ষণ বাস চলবে সেটা কেউ জানেনা এবং লাষ্ট বাস কখন ছাড়বে কেউ বলতে পারে না। আমি ভেরিফাই করেছি হাওড়া ডিপোতে, স্টেট ট্রান্সপোর্ট দপ্তরে যিনি থাকেন, স্টার্টার, তাকে জিজ্ঞাসা করেছি স্পেশাল বাস এস সেভেন পাব কি? উত্তরে জানলাম - লাষ্ট বাস ১০ টায় পাবেন কি না কি জানি, হিন্দুস্থান বাস আছে, আসবে কি আসবেনা বলতে পারিনা। এ ধরণের উত্তর বহুবার শুনেছি। বহুবার আমি টেলিফোনে পরিচয় দিয়ে জানিয়েছি, এই অবস্থা দাঁড়িয়েছে - কোন বাস কত ব্যবধানে চলবে কেউ বলতে পারেনা। আপনি স্যার, জানেন যে কোন রুটের বাস যদি পাওয়া যাবে না বুঝি তাহলে বিকল্প ব্যবস্থা করবার চেষ্টা করতে পারি। কিন্তু কোন নির্দিষ্ট সময় সূচী আছে কিনা জানিনা, যদি থাকেও তবু সেই সূচী অনুযায়ী চলেনা। আমি ভেবেছিলাম মন্ত্রী মহাশয়ের বিবৃতির উপর আজকে যখন এখানে আলোচনা হবে তখন আজকে বোধ হয় বাস চলাচলের অন্ততঃ উন্নতি দেখব। আজকে সকালে দেখেছি একই অবস্থা আজকে সকালে বাস স্ট্যান্ডে দাঁড়িয়েছি, কতক্ষণে স্পেশাল বাস আসবে কেউ জানেনা, খেয়ালখুসীমত চলছে। এই যে নীতি আজকে ৩০ বছর ধরে তা চলে আসছে। বাসের রানিং টাইম নেই, কোন এ্যাডমিনিস্ট্রেশন পরিবহন ব্যবস্থায় আছে বলেই মনে হবে না। সেদিন বালীগঞ্জে বাসের জন্য দাঁড়িয়ে আছি, বাস ফাঁকা, আমি সেই বাসের নম্বরও বলে দিতে পারি, বাসের নাম্বার হচ্ছে ডব্লিউ বি এস - ১৩২২, আমরা ৩/৪ জন দাঁড়িয়ে আছি, ফাঁকা বাস চলে গেল। আমি বলছি না যে সমস্ত কন্ডাক্টর ড্রাইভারই এই রকম দায়িত্বহীন, কিন্তু কিছু কিছু আছে যারা এই রকম দায়িত্বহীন। এ সম্পর্কে জানালেও কোন প্রতিবিধান হয় না, কখনও প্রতিবিধান হয়েছে বলে জানিনা। ট্রামে কিছু কিছু ঘটনা ঘটে, মহিলার সঙ্গে শিশু নামার আগে ট্রাম ছেড়ে দিয়েছে। কিন্তু এই সব বিষয়ে ট্রাম কোম্পানীতে

লিখলে জবাব পেয়েছি। কিন্তু স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে জানালে কোন রেস্পন্‌স পাওয়া যাবে বলে বলতে পারিনা। এখানে, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে সীমাহীন দুর্নীতি চলেছে, তার কোন প্রতিবিধান হয়না, এই দুর্নীতির পরিমাণ বরং বেড়ে যাচ্ছে। সিদ্ধার্থবাবুর সরকার একটা কমিশন বসিয়েছিলেন ব্যানার্জী কমিশন, সেই কমিশন সরকারের কাছে তাঁর প্রতিবেদন পেশ করেছেন। সেই রিপোর্টে এটা আছে - কেমন করে ভাল বাসগুলিকে কনডেমড্ বলে চালিয়ে দিয়ে কিছু কিছু অফিসার তাদের আত্মীয়স্বজনের নামে সেগুলি বিক্রী করে দিয়েছে, নামে মাত্র দামে - কোনটা ১৩ হাজার টাকায়, কোনটি ১৭ হাজার টাকায়। রাষ্ট্রীয় পরিবহনের বাসগুলি এই দামে বিক্রী হয়ে গেছে ১৯৭৪ সালে, এটা সেই রিপোর্টে আছে।

কিন্তু সিদ্ধার্থ শঙ্কর রায়ের সরকার কোন ব্যবস্থা করেন নি। লক্ষ লক্ষ টাকার কারবার হয়ে গেল এবং সেই সব অফিসারদের প্রমোসন পেয়ে অনেক উপরে উঠে গিয়েছে। জ্ঞান সিং সোহনপাল ১৪টি ডবল ডেকার বাস বিক্রি করে গেছে। কিন্তু কিভাবে বিক্রি হয়েছে তা আমরা জানি না। প্রত্যেকটি স্টেট ট্রান্সপোর্টের ডিপো হচ্ছে দুর্নীতির ঘাঁটি। বাসগুলির মেরামত হয়, না। উনি একটা ফিগার দিলেন যে ৪০০ বেশী বাস প্রতি দিন বেরোয়। কিন্তু সেগুলি বাস টারমিনাস থেকে বেরিয়ে আবার টারমিনাসে ফেরে কিনা সন্দেহ। আমরা দেখি অনেক বাস রাস্তার উপর উপুড় হয়ে পড়ে থাকে এবং তার কোন হিসাব নাই। মেনটেনেন্সর জন্য বিরাট ষ্টাফ রয়েছে। কিন্তু আমাদের খবর মেনটেনেন্স হয় না। স্পেয়ার পার্টস সাপ্লায়ারদের সঙ্গে এক শ্রেণীর অফিসারদের একটা অশুভ আতাত রয়েছে। নূতন টায়ার কেনা হয় কিন্তু পুরানো টায়ার লাগিয়ে আবার সেটা পুরানো দোকানে চলে যায় আবার সেটা ফিরে আসে এইভাবে টাকা লেনদেন হয়। নূতন স্পেয়ার পার্টস না লাগিয়ে সেটা বাজারে চলে যায় পুরানো দোকানে চলে যায় আর সে জায়গায় পুরানো স্পেয়ার পার্টস লাগানো হয় পরে দেখা যায় আবার সেটা ফিরে আসছে। এদিকে একটু নজর দেওয়া দরকার। কংগ্রেস আমলে ২ লক্ষ টাকার স্পেয়ার পার্টস বিলো স্ট্যানডার্ড বলে তাদের বিল পাশ করে নি। কিন্তু আপনারা তাদের সমস্ত টাকা ফুল ফিল করে দিয়েছেন। আজকে এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে কোন বাস কোন রুটে আসবে তা কেউ জানে না। আশোক মিত্র মহাশয় তাঁর বাজেট পাশ করার সময় বললেন যে আমরা আরও স্পেশাল বাস করছি যাতে কিছু অবস্থা সম্পন্ন লোক ঐ বাসে যাতায়াত করবে এবং তাতে অর্ডিনারী বাসে ফাঁকায় ফাঁকায় যেতে পারবে। এইভাবে স্পেশাল বাস সম্পর্কে সরকারী ঘোষিত নীতির ফল কি হোল তা আমরা দেখতে পাচ্ছি অর্ডিনারী লোককে কিভাবে যাতায়াত করতে হচ্ছে — ভোর থেকে আরম্ভ করে রাত পর্যন্ত গাদাগাদি করে যেতে হয়। বাসে উঠলে একবার জামা কাপড় ছেঁড়ার প্রশ্ন তো আছেই জামা কাপড় নোংরা হয় তার উপর পকেটমার আছে এবং এই জিনিস নিত্য লেগে আছে। মিনি বাস স্পেশ্যাল বাস কংগ্রেস আমলে চালু হয়েছিল। একটু অবস্থাপন্ন লোকের জন্য চালু করা হয়েছিল যাতে গরীব মানুষ সাধারণ বাসে যেতে পারে। এখন এর সংখ্যা বাড়ানো হচ্ছে। কিন্তু কোথায় এই গার্ডী কোন রুটে চলে তা কেউ বলতে পারে না তার কোন বাপ মা নেই। বাপ মা বিহীন বখাটে ছেলের মত তারা যা খুশী তাই করে এবং যা তা ভাবে বাস চালায়। আবার এই সব বাসগুলি কোনটা তিন ফুট কোনটা সাড়ে তিন ফুট উঁচু। আমাদের মাননীয় সদস্য বিনয়বাবু বা আমার মত লোকের কথা যদি ছেড়েই দিই অন্যান্য মাননীয় সদস্য যারা রয়েছেন এই হাউসে তারা ঐ বাস চড়েন তাদের কি অবস্থা হয় তাঁরা সেটা নিশ্চয়ই জানেন। পয়সা দিয়ে এই সব বাসে চড়লে মেরুদন্ড ভেঙ্গে যাবে। জাতির উন্নয়নের দিকে না গিয়ে আপনারা জাতির মেরুদন্ড ভেঙ্গে দিচ্ছেন। এর প্রতিবাদের ভাষা নেই। এক একটা রুট চালু হয়েছে কিন্তু এক একটা নূতন রুটে কয়খানি করে বাস চালু হয়েছে?

[ 6-40 – 6-50 p.m.]

এমন অনেক নতুন রুট হয়েছে যেখানে একখানি বাস চলে। এর পরিসংখ্যান মন্ত্রী মহোদয় দিয়েছেন। আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব আপনি মাঝে মাঝে নিজের চোখে অবস্থাটা দেখুন, অফিসারদের দেওয়া পরিসংখ্যান দেবেন না। কতক্ষন বাসের জন্য দাঁড়াতে হয়, কিভাবে লোকে যাতায়াত করে, কলকাতা পরিবহনের হাল কি একটু দরদ দিয়ে বোঝবার চেষ্টা করুন। ইমিডিয়েটলি আরো দু একটি কথা বলা প্রয়োজন বলে আমি মনে করছি। বাসে কিভাবে এ্যাকসিডেন্ট বেড়ে যাচ্ছে সেটা একটু লক্ষ্য করুন। ট্রেনে এ্যাকসিডেন্ট হলে যেভাবে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা আছে আপনি সেটা দেবার কথা ভেবে দেখুন। এনভায়রনমেন্টাল পলিউসান বাসে কিভাবে বেড়ে যাচ্ছে সেটা চিন্তা করুন। যন্ত্রাংশ সারানো হয় না কিভাবে কালো ধোঁয়া বেরিয়ে সারা শহরকে ক্যানসাবাস করে তুলছে একবার আপনি লক্ষ্য করে দেখুন। বম্বেতে লম্বা উচু ফিট করে উপরে তুলে দেওয়া হয়েছে। তার ফলে রেগুলার চেক হয়, কালো ধোঁয়া বেরিয়ে শহরকে নষ্ট করতে পারে না, শহরের পরিবেশকে দূষিত করতে পারে না। আপনি একটি কাজ ভাল করেছেন, তার জন্য আপনাকে সাধুবাদ দিতে হবে। আপনি হাওড়া ষ্টেশন থেকে আর্মেনিয়ান ঘাট, চাঁদপাল ঘাট পর্যন্ত লঞ্চ সার্ভিস চালু করেছেন। ওয়ার্লড ব্যাঙ্ক যে এত টাকা দিচ্ছে সেই টাকা কিভাবে খরচ করছেন আমাদের জানা দরকার। আপনি এখনো সাবসিডি দিয়ে বাস চালাচ্ছেন। এই বাসের যন্ত্রাংশ চুরি বন্ধ করতে হবে। সাপ্লায়ারদের সঙ্গে এক অশুভ আঁতাত রয়েছে। সেটা বন্ধ করতে হবে। এটা করতে পারলে আপনি পশ্চিমবাঙ্গের মানুষের আশীর্বাদ পাবেন। এত যে সাবসিডি দিচ্ছেন তার মূল কোথায় আপনি দেখুন। লোকে ভাড়া দেয় না সেটা বন্ধ করুন। স্পেশাল বাসে যেভাবে লোকে গুঁতোগুঁতি করে যায় তাতে একজন কণ্ডাক্টরের পক্ষে ভাড়া আদায় করা মুশকিল। আপনারা জনসাধারণকে শেষ প্রান্তে নিয়ে এসেছেন। এই বলে মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতি সম্পূর্ণ বিভ্রান্তিকর এবং পশ্চিমবাংলায় বামফ্রন্ট শাসনভার নেবার পরে কলিকাতা পরিবহন ব্যবস্থার কোন উন্নতি হয়নি এবং দ্রুত অবনতি হচ্ছে বলে মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতির আমি প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করেছিলাম ৩ বছর বাদে আমাদের ট্রান্সপোর্ট মিনিষ্টার তার সাকসেসের কথা পশ্চিমবঙ্গের মানুষকে জানাবেন। কিন্তু যত চেষ্টাই করা হোক না কেন দেখা গেল ফেলিওর রিটলার্জ - ষ্টেটমেন্টে উনি বলেছেন, A little more than 4 million people are carried by private bus in Calcutta. অর্থাৎ কিনা ৪০ লক্ষ মানুষকে প্রাইভেট বাস ক্যারি করে। আমাদের বাজেট সেসানে যে বই দেওয়া হয়েছিল তাতে দেখলাম ৪১ লক্ষ ৬৬ হাজার মানুষ প্রাইভেট বাস ক্যারি করত। মন্ত্রী মহাশয়ের ষ্টেটমেন্টে আছে ট্রাম এবং বাস মিলিয়ে তার অর্দ্ধেকেরও কম লোক পরিবহন করে। অর্থাৎ ২০ লক্ষ লোক সরকারী ট্রাম বাসে যাতায়াত করে।

(**ভয়েস :** আপনি তো গাড়ী চড়ে বেড়ান।)

আমি পয়সা রোজগার করে গাড়ী চড়ি, পার্টি করে পয়সা করিনা।

(**ভয়েস : সন্দীপ দাস :-** তাহলে কি আপনি বলতে চান যারা ট্রাম বাসে চড়ে তারা রোজগার করে না?)

আপনাকে বলা হয়নি, আপনি বুঝবেন না। আপনি বসে পড়ুন। আমি যা বলতে চাইছিলাম সেটা হল এই, রাষ্ট্রীয় পরিবহন ট্রাম বাস মিলিয়ে ২০ লক্ষ মানুষ ক্যারি করে, আর ৪১ লক্ষ মানুষ প্রাইভেট বাস পরিবহন করে।

তারা পরিবহন করেন। নেট রেজাল্ট কি ? নেট রেজাল্ট হচ্ছে এই যে, যে ফিগারটি পাওয়া গিয়েছে বাজেট সেশানে সেটা হল ১৪ কোটি টাকা বাস বাবদ লোকসান হচ্ছে ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টে। আর পরিবহণ করছে মোটামুটি ১০ লক্ষ মানুষ। আর প্রাইভেট বাস ৪১ লক্ষ লোক পরিবহণ করছে এবং তাদের লাভ হয়েছে ৩৫ লক্ষ টাকা। একই বছর অর্থাৎ ৭৮/৭৯ সালে তাদের বাসের সংখ্যা ছিল ২৫৩ আর ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টের ছিল ১ হাজার ১৮৮। ক্ষমতা নিত্য নতুন ভাবে বিকশিত হচ্ছে আমরা দেখতে পাচ্ছি। বাস এবং ট্রাম মিলিয়ে ২০ লক্ষ লোক পরিবহণ করছে এবং প্রায় ২০ কোটি টাকা আমাদের এক্সচেকার থেকে যাচ্ছে তারজন্য। আর এই প্রাইভেটে বাস তারা লাভ করে যাচ্ছে ডবল লোক পরিবহণ করে একই জায়গায় এবং কমপিটিসান করে কোলকাতার মধ্যেই। গলদটা মন্ত্রীমহাশয় বললেন নি। এখন দেখা যাচ্ছে এক একটি বাসে গড়পড়তা প্রায় ২৫ জন করে মানুষ ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টে চাকরি পেয়েছেন। তারা নাকি ৬৫০ থেকে ৭০০ বাস আউটশেডিং করেন। মন্ত্রীমহাশয় এখানে বললেন নি এরমধ্যে ১০০ বেশী বাস ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টের রাস্তায় অচল হয়ে পড়ে থাকে। তা ছাড়া তিনি বললেন নি এক একটি বাসে কটি করে ট্রিপ হয়। যেখানে হওয়া উচিত ছিল ১০/১২টি ট্রিপ সেখানে হিসাব করলেদেখতে পাবেন সারাদিনে - সকাল থেকে রাত্রি পর্যন্ত ৮টি ট্রিপও হয়না। ৫।৬টি ডিপো আছে যেখানে রাত্রিবেলায় মেনটেনেন্স হবার কথা কিন্তু বাসের চেহারা দেখলেই এবং তাতে চড়ে গেলে আমরা বুঝতে পারি মেনটেনেন্স হয়না। সেখানে গেলে দেখতে পাবেন খাট আছে, মশারি আছে, মেনটেনেন্সের লোকেরা সেখানে ঘুমাচ্ছে। কিছু করবার উপায় সেখানে নেই তার কারন ইউনিয়ান আছে সিটুর ইউনিয়ান। সেখানে মনোরঞ্জনবাবু আছেন, ওরে বাবা, মনোরঞ্জনবাবু যেখানে আছেন সেখানে আমিন সাহেব কি করবেন, সুতরাং কিছু বলা যাবে না। তারপর ৭৫০ জন ক্যাজুয়াল ওয়ার্কার নেওয়া হয়েছে কিন্তু কোন নিয়ম অনুসারে নেওয়া হয়নি। সাঁওতালদিতে যেমন ক্যাজুয়াল লেবাররা সাধারণ কর্মচারীর মাথার উপর চড়ছে তেমনি এখানেও ক্যাজুয়াল লেবাররা সাধারণ কর্মচারীদের মাথার উপর চড়ে বসছে। সেখানে ১৪ কোটি কি ২০ কোটি টাকা হোক না লোকসান, তাতে কার কি এসে যায়? আমাদের ১১শো বাস আছে এবং তারমধ্যে ৭২০ এইরকম সংখ্যায় আউট শেডিং হয়। সেখানে ইনসেনটিভ বোনাস আছে, আউটশেডিং হলে ইনসেনটিভ বোনাস পায়। কাজ করলে ইনসেনটিভ বোনাস আছে, না করলে মাহিনা আছে।

[6.50 - 7.00 p.m.]

ফলে ডিজেলের দাম বাড়ার জন্য হৈচৈ হয়ে গেল সারা পশ্চিমবাংলায়। বাসের ভাড়া বাড়লো কিন্তু ইনসেনটিভ সঙ্গে সঙ্গে বেড়ে গেল। যেহেতু কালেকশান-এর উপর ইনসেনটিভ বোনাস সেহেতু ডিজেলের দাম বাড়ার জন্য কালেকশান বাড়লো। সেই ডিজেলের দাম বাড়ার থেকেও ইনসেনটিভ বোনাস দিতে হবে তা না হলে কলকাতায় বাস চলবে না। মনোরঞ্জনবাবু রাগ করবেন, আমাদের মুখ্যমন্ত্রী রাগ করবেন, কারণ ফিরে গেলে তো সিটু তে আশ্রয় হবেনা। সুতরাং ঐ ডিজেলের জন্য দাম বাড়লো যেটা প্রাইভেট সেক্টরকে দেওয়া হল যে ডিজেলের দাম বাড়ছে, তোমাদের যাতে ক্ষতি না হয় সে জন্য দেওয়া হল। এখানে কিন্তু সেই ডিজেলের দাম বাড়ান সত্বেও লোকসান বাড়ছে। কেন? না, ডিজেলের দামের উপর যে এ্যাডিশনাল ইনকাম হল তার থেকেও ইনসেনটিভ দেওয়া হল। কেন দেওয়া হবে? ঐ যে ৭ পারসেন্ট, ঐ যে মনোরঞ্জনবাবু, ঐ যে সিটু আছে যেখানে ছাড়া আর আশ্রয় নেই। আমি যা অপকর্ম করে যাচ্ছি, আমি যা মিথ্যা বলে যাচ্ছি, এই হাউসে যত নাচানাচি চলুক না কেন, বাইরের মানুষ আর বোকা থাকছে না, সুতরাং মানতে হবে। প্রতিটি জায়গায় ইউনিয়ন আছে - ড্রাইভারস ইউনিয়ন, কনডাক্টরস ইউনিয়ন, মেকানিকস ইউনিয়ন। প্রত্যেকটি ইউনিয়ন

একঘন্টা করে সময় নিচ্ছে কখন জেনারেল ম্যানেজার থাকবেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পয়েন্ট অব অর্ডার। আমাদের প্রচলিত নিয়েমর মধ্যে আছে যে ব্যক্তি হাউসে উপস্থিত থাকেন না, তার সম্পর্কে নাম উল্লেখ করে এখানে আলোচনা করিনা। এখানে মনোরঞ্জনবাবুর নাম উল্লেখ করে উনি বলছেন। সুতরাং এটা ঠিক নয়।

**শ্রী ভোলানাথ সেন :** বরকত সাহেবও এখানে নেই এবং তিনি আসছেনও না, তিনি আপনাদের উপরে থাকবেন। তার সম্পর্কে এখানে কথা বলেছেন সেটা মনে রাখবেন। যাইহোক, আমার দ্বিতীয় কথা হচ্ছে, হাওড়ায় ফেরী হয়েছে, গঙ্গার উপর ফেরী হয়েছে, এটা বলা হয়েছে। এটা খুব সুখের কথা। কিন্তু চালাচ্ছে কে সেটা কেউ জানেন? আপনাদেরই একজন এম. এল. এ. তাকে টাকা দেওয়া হয়েছে। সরকার তৈরী করছেন স্টীমার এবং সেই ষ্টীমার তৈরী করে তার হাতে তুলে দেওয়া হয়েছে, একজন এম এল. এব'র হাতে তুলে দেওয়া হয়েছে। কো-অপারেটিভ করে এগুলি চালাবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং তার জন্য এক বছরের আগাম টাকা ১০ বছরের কিস্তিতে, এক বছর বাদ দিয়ে শোধ দেওয়া হবে। সুদ বাদ, সুদ চাইনা। এটা সি পি এম-এর এম. এল. এ-কে দেওয়া হয়েছে, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক পায়নি। এতে কিন্তু এই কথা নেই যে কর্মচারী নেই, ষ্টীমার চালাবার লোক নেই। কোন প্রাইভেট সেক্টর ষ্টীমার তৈরী করেছে বা রীপেয়ার করেছে, তা নয়। এটা সরকারের টাকায় তৈরী হয়েছে, আমাদের টাকায় তৈরী হয়েছে। এটাকে তুলে দেওয়া হয়েছে সি. পি এম-এর একজন এম. এল. এ'র হাতে। লাভটা তার আর লোকসানটা সরকারের। কতদিন? না, ২ বছর। দুই বছর বাদে অন্য ব্যবস্থা - চলুক অন্য জায়গায় যে রকম চলছে। আমাদের এখানে ভাড়া বাড়ছে জ্যোতিবাবু ব্যবস্থা করবেন। তিনি কি বক্তৃতা দিলেন? যখন ডিজেলের দাম বাড়ার জন্য হৈচৈ হল তখন তিনি কি বক্তৃতা দিলেন? ষ্টেটসম্যান কাগজে যা বেরিয়েছে তাতে তারা লিখছে যে Chief Minister instructed the police to intervene immediately if workers were prevented from taking out buses, the spokesman added. অর্থাৎ কিনা বাসের কনডাক্টর যদি হাইজ্যাক করে বাস পুলিশ তাদের সাহায্য করবে। অর্থাৎ কিনা গুণ্ডারা যদি সাহায্য করে, গুণ্ডারা যদি হাইজ্যাক করে তাহলে গুণ্ডার সর্দারের আদেশে পুলিশ সাহায্য করবে। এই ঘটনা ঘটেছে অনেক জায়গায়। অনেক জায়গায় টাকা পাওয়া গেছে। ১৮ হাজার টাকা, ২৮ হাজার টাকা, ৪৮ কি ৫০ হাজার টাকা আমার যতদূর মনে হয় এবং ১৮ দিন, ২০ দিন, ২২ দিন ফেরত নেই। জ্যোতি বাবুর আশ্রিত। কি বলবো তাকে ? গুণ্ডারা কার আশ্রয়ে থাকে ? গুণ্ডার নেতার আশ্রয় পায়। সেই আশ্রয় তারা পেয়েছে। তাই আজকে কলকাতা শহরে এই জিনিস হচ্ছে। আমি জানতে চাই, জ্যোতিবাবু মন্ত্রী হবার আগে ছোট গাড়িতে চড়তেন, তার ড্রাইভারকে যদি আমি বলতাম যে আপনার ড্রাইভার যাবে না, সেটা জ্যোতিবাবু সহ্য করতেন? আমি জানতে চাই তাঁর যে বাড়ি আছে, আমি যদি বলি সেখানে ভাড়াটে দিও না, সেটাকি জ্যোতি বাবু সহ্য করতেন? আমি যদি বলি তাঁর ছেলে যে ব্যবসা করছে, তাকে সহযোগিতা করো না, তাহলে জ্যোতি বাবু কি সেটা সহ্য করতেন? সাধারণ মধ্যবিত্ত মানুষ। যারা ধার করে বাস মিনিবাস কিনেছে, তাদের ড্রাইভার রাখার অধিকার নেই, তাদের কনডাক্টার রাখার অধিকার নেই? সিটু ঠিক করে দেবে, সি. পি. এম. দল ঠিক করে দেবে কে চালাবে কে চালাবে না, লোক বাসে দাঁড়াবে কি দাঁড়াবে না, তারা টাকা দেবে কি দেবেনা। এটা কি লুঠের রাজত্ব? আর যে রাজা বসে আছেন, চমৎকার গেঞ্জি জামা পরে, তিনি প্রায় বলছেন চতুর্দিকে বিচ্ছিন্নতাবাদ, তোমরা এগিয়ে এসো, এগিয়ে এসো। কারা বিচ্ছিন্নতা বাদ তা তিনি বলতে পারবেন না। আমরা তিন বছর ধরে শুনে এলাম, নো পার্টিকুলার্স কোন পার্টিকুলার ঘটনা উনি বলবেন না, কিন্তু শুনে যেতে হবে। কি দুর্ভাগ্য: একজন অফিসার প্রমোশন পেল তারাতলা রোডে মিঃ চক্রবর্ত্তী,

তিনি প্রমোশন পাওয়ার পরে ইন্সপেক্টার ড্রাইভার হলেন। ইন্সপেক্টার ড্রাইভার হবার পর তাঁকে দলবাজী করে তাড়িয়ে দেওয়া হলো। চেয়ারম্যান উইথড্র করলো। উইথড্র করার পর ডিপো ম্যানেজারকে ডিমোশন করে দেওয়া হলো, চেয়ারম্যান বদলি হয়ে গেল। ডিপো ম্যানেজারের হয়ে ওকালতি করলেন মনোরঞ্জন বাবু। জ্যোতিবাবু বললেন আমি তোমার কথা শুনতে চাই না, মনোরঞ্জনবাবু আশ্রয় দিলেন। ডিমোশন হয়ে গেল। বিদ্যুতেও তাই হচ্ছে, কাজ করতে পারছেন না, একটার পর একটা অফিসারকে বিদায় দিলেন, কিন্তু নিজে বিদায় হলেন না। উনি এতবড় অপদার্থ, একটা কাজ ভাল করে করতে পারলেন না পশ্চিমবাংলায়। অন্য লোকের চোখের বালি তোলার আগে নিজের চোখের বালি আগে তাঁর তোলা উচিৎ ছিল। তিনি তা করেন নি। কিন্তু এই হাউসে আমাকে বসে দেখতে হচ্ছে যে গভর্নমেন্টের সম্পত্তি নিয়ে, গভর্নমেন্টের ন্যাশন্যালাইজড জিনিস, একজন প্রাইভেট পার্সন, এম. এল. এ. কে দিলেন। ১৫০ থেকে ১৭০টি মিনিবাস হবে এবং আর একজন এম. এল. এ. তিনি সব বিলি করবেন। আপনারা তাকিয়ে থাকবেন, আপনারা চাপা পড়বেন, বিচার হবে না। এই ভাবে দলবাজী চলছে। এই দলবাজীতে দেশ এগোবে না, তাই আপনারা কোন উন্নয়নের কাজ করতে পারেননি। তাই দিল্লীতে যখন একজিবিশন হয়, তখন আপনারা শুধু লিটারেচার দেখানো ছাড়া আর কিছু দেখাতে পারেন না। তিন বছরে পরিবহণমন্ত্রী মহাশয় স্তুপকার ফেলিয়োর আজকে প্রমান করে দিলেন, আপনার একটুও সাকসেস নেই।

[7.00 - 7.10 p.m.]

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই মাত্র বিরোধী সদস্য মিঃ সেনের কাছ থেকে বৈঠকখানার গল্প শুনলাম এবং শুনে মনে হল উনি বোধ হয় দিল্লী গিয়ে গিয়ে রেলেভেন্ট টক করা ভুলেগেছেন। কারণ মায়ের কাছে আর বরকত সাহেবের কাছে যাতায়াত করে করে উনি ট্রান্সপোর্টের উপর আলোচনা করার কথাই ভুলেগেছেন। আমরা আশা করেছিলাম মিঃ সেনের মত একজন জ্ঞানী বিচক্ষণ ব্যক্তির কাছ থেকে পশ্চিম বাংলার ট্রান্সপোর্ট সংকট সম্পর্কে কিছু সাজেসন পাব, এই সমস্যার সমাধানের জন্য তিনি কিছু সাজেসন দেবেন এবং ওঁর জ্ঞানগর্ভ বক্তৃতা থেকে পশ্চিমবাংলার মানুষ কিছু সাজেসন পাবে ইমপ্রুভমেন্ট অফ ট্রান্সপোর্ট সম্পর্কে। কিন্তু উনি এখানে দলবাজীর রাজনীতি ছাড়া আর অন্য কোন কথা বললেন না, একটিও সাজেসন দিতে পারলেন না। তিনি বলতে পারলেন না যে, মিনিষ্টার ফেলিয়োর হচ্ছেন, আজকে এই ভাবে ইমপ্রুভমেন্টের ব্যবস্থা করুন। শুধু তিনি কেন, বিরোধী সদস্যদের মধ্যে থেকে কেউ একটা কথাও সেদিকে বলতে পারলেন না। আমরা আশা করেছিলাম উনি বহু দেশ ঘুরে এসেছেন, সেই সব দেশ কিভাবে ইমপ্রুভমেন্ট করেছে তা তিনি দেখে এসেছেন, তা ছাড়াও তিনি বহু বই পড়েছেন তাঁর একটা বিরাট লাইব্রেরী আছে, সুতরাং সেই সব অভিজ্ঞতা তিনি এখানে ব্যক্ত করবেন। কিন্তু তাঁর বক্তৃতার মধ্যে সেসব কথা কোথায়? শুধু তিনি দলবাজীর গল্প করেগেলেন। অথচ আমরা এই সেদিন কাগজে দেখলাম সোমেনবাবু মিটিং করেছেন এক জায়গায়, আর সুব্রতবাবু মিটিং করছেন আর এক জায়গায়। এই দলবাজী ওঁদের নিজেদের দলের মধ্যে ঘটছে। ওঁদের একটা দলের মধ্যেই ১০টা দল। বরকাত সাহেব যান এক দিকে, প্রনববাবু যান আর এক দিকে। দিল্লী গিয়ে ভোলাবাবু একবার বরকত সাহেবের কাছে যাচ্ছেন, আর একবার প্রনববাবুর কাছে যাচ্ছেন। ওঁদের মধ্যে এত গুলি দল যে, আসল দলের কোন অস্তিত্ব নেই। ওঁরাই আবার আমাদের দলবাজীর কথা বলেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ওঁরা '৭২ সাল থেকে '৭৭ সালের মধ্যে নিজেদের দলের লোককে নিজেরাই খুন করেছেন। ওঁদের লজ্জা পাওয়া উচিত। চন্ডি মিত্র এম. এল. এ-কে ওদের দলের লোকেরাই গুলি করে মেরেছে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ে অখিলেশকে ওদের দলের লোকেরাই মেরেছে। সেগুলি দলবাজী নয়? বর্ধমানে

আনন্দগোপাল মিটিং করছে, তুহিন সামন্ত টিল ছুড়ছে। আজকে ওদের দলের এই রকম অবস্থা। আজকে সেন সাহেবের দল ভারতবর্ষের পার্লামেন্টারি ডেমোক্রেসির পক্ষে অত্যন্ত বিপদজনক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যদের মধ্যে এক মাত্র সন্দীপবাবু যে বক্তৃতা রাখলেন তা কিছুটা শোনার মত। তবে আমি তাঁকে বলব যে, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর রিপোর্টের মধ্যে কোথাও বলেন নি যে, তিন বছরের মধ্যে কলকাতার ট্রান্সপোর্ট-এর ইমপ্রুভমেন্ট করে দিয়েছেন এবং সেটা যে করা সম্ভব, একথাও ওঁর রিপোর্টের মধ্যে কোথাও নেই। এই রিপোর্টের মধ্যে আমাদের আজকে একটা জিনিষ লক্ষ্য করা উচিৎ সেটা হচ্ছে ১৯৬০ সাল থেকে ১৯৭২ সাল এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল অবধি পরিবহনের কি অবস্থাটা ছিল সেটা দেখা প্রত্যেকের দরকার। তারপর ১৯৭৭ সালের পর পরিবহন ব্যবস্থা এই সরকারের হাতে এলো। এই সরকার আসার পর এই পরিবহন ব্যবস্থার ইমপ্রুভ করেছেন। চেষ্টা করা হয়েছে কিনা সেটা আপনারা দেখুন। আজকের সমাজ ব্যবস্থাটা কি ? মন্ত্রীত্ব বদল হয়েছে ঠিকই - নতুন সরকার নতুন চিন্তা নিয়ে এসেছেন ঠিকই কিন্তু যে আমলা বিগত কংগ্রেসীরা তৈরী করে গেছেন, যে আমলারা ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত দুর্নীতিতে অভ্যস্থ হয়ে উঠেছিলেন - যেখানে ওনারা কাজ না করার স্বভাব তৈরী করে গেছেন যেখানে ঘুষ নেওয়ার পরিবেশ সৃষ্টি করে গেছেন - যেখানে নতুন বাস বিক্রি করার ব্যবস্থাটি অভ্যস্থ করিয়ে দিয়ে গেছেন - যেখানে নতুন বাসগুলিকে কনডেম্ভ বাসে রূপান্তরিত করে গেছেন - সেই অবস্থায় দাঁড়িয়ে আজকে আমাদের এই সরকারকে বলতে হচ্ছে, না, এটা করা হবে না, তোমাদের এইরকম করতে হবে। স্বভাবতঃই এইসব আমলারা ভেসটেড ইনটারেষ্টের লোক - তারা এইসব কথাবার্তা আগে কখনও শোনেনি, তাই তারা আঁতকে উঠছে এবং কাজে বাধা দিচ্ছে। সুতরাং এইরকম পরিবেশ ওনারা সৃষ্টি করে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একটি কথা বলছি, যখন ষ্টেট ট্রান্সপোর্টের অবস্থা সাংঘাতিকভাবে খারাপ হলো তখন সেই সময়ে তৎকালীন এই দপ্তরের মন্ত্রী শ্রী জ্ঞান সিং সোহন পাল এবং তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় একটি মিটিং ডেকেছিলেন। সেই মিটিং-এ সিদ্ধার্থ রায় বললেন এই ষ্টেট ট্রান্সপোর্ট তুলে দেবো। এই কথা শুনে, প্রাইভেট বাসের মালিকেরা এসে বললেন, স্যার, অমন কাজ করবেন না। ষ্টেট ট্রান্সপোর্ট যদি না রাখেন তাহলে আমরা কি করে ব্যবসা করবো? সুতরাং এইভাবে দীর্ঘদিন ধরে ঐ কংগ্রেসীরা এই পরিবেশ সৃষ্টি করে গেছেন। ওনাদের আমলে যিনি মন্ত্রী ছিলেন তিনি প্রাইভেট বাসের মালিকদের জন্য এই রকম ব্যবস্থা করে গেছেন। এই জমিদারী পাট্টা গত ৩০।৩২ বছর ধরে প্রাইভেট বাসের সংখ্যা এবং আয় বাড়াবার জন্য ষ্টেট ট্রান্সপোর্ট এই উদ্দেশ্যে তৈরী করে গেছেন। আমরা একটা কাঠামোর মধ্যে আছি। একটা সংবিধান আছে, বিচার ব্যবস্থা আছে এবং এর মধ্যে আমলাতন্ত্র আছে, ভেসটেড ইনটারেষ্টের লোক আছে - এইসবের মধ্যে থেকে এই সরকার চেষ্টা করছেন কিভাবে এই পরিবহনের উন্নতি করা যায়। এখানে মাননীয় সন্দীপ দাস মহাশয় বললেন, প্রচুর কনডেম্ন বাস রয়েছে। এটা ঠিক এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের ষ্টেটমেন্টও আছে। কিন্তু আমাদের টাকা নেই। তার মধ্যে যতগুলি পারা যায় সারিয়ে, রিপেয়ার করে রাস্তায় বার করবার চেষ্টা করা হচ্ছে। একথা ঠিক, রাস্তায় মাঝে মাঝে বাস ভেঙ্গে পড়ে মানে খারাপ হয়ে যায়। কারন, নতুন বাসের চাইতে পুরানো বাসের সংখ্যাই বেশী এবং সেগুলিকেই রিপেয়ার করে চালাতে হচ্ছে। নতুন বাসের জন্য চেসিস পাওয়া আর একটা সমস্যা। টাকা যদিও পাওয়া যায় কিন্তু চেসিস পাওয়া যায় না। কারন, এটা তো কেন্দ্রের হাতে। সুতরাং তারা চাইছেন যাতে না পায়। এই রকম একটা অবস্থার মধ্যে আমরা আছি। তারপর কলকাতার জনসংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে অথচ আমাদের যে লিমিটেসান বা সীমাবদ্ধ ক্ষমতা সেইটা মনে রেখে আমাদের কাজ করতে হয়। আমরা জানি, কি অসুবিধার মধ্যে মানুষকে যাতায়াত করতে হয়। আমার

সঙ্গে সন্দীপ দাস মহাশয়ের বাসে প্রায়ই দেখা হয়। আমি ওনাকে বলি, মিনি-বাসে যাওয়ার দরকার নেই কারন মিনি-বাসে দাঁড়িয়ে দাঁড়িয়ে ঘাড় নিচু করে যাওয়ার চাইতে বাসে যাওয়া অনেক ভাল। মিনিবাসে এইভাবে যাতায়াত করলে স্পোনডিলাইটিস হয়ে যেতে পারে। সুতরাং এই বাস্তব অবস্থার সঙ্গে সেন সাহেবের তো কোন যোগ নেই কারন উনি কোনদিন বাসের ভিতরটা দেখেন নি। কি করে জানবেন, একবার কোর্টে এ্যাপিয়ার হলেই তো ১৭০০ টাকা পেয়ে যাবেন। এই রকম কেস উনি রোজ ৭।৮টি করেন এবং তারফলে প্রচুর টাকা রোজগার করেন। সুতরাং ওনার পক্ষে এটা বলা স্বাভাবিক।

[ 7-10 – 7-20 p.m.]

মিঃ সেন প্রতিদিন প্রায় ১০/১২টি কেস করে, উনি রোজগার করেন। কিন্তু খেটে খাওয়া মানুষ আমাদের দৈনন্দিন অভিযোগ আছে। এটা বড় কথা নয়, বড় কথাটা হচ্ছে সাজেসান চাই, বিরোধীদলের কাছ থেকে সহযোগীতা চাই যে এই সংকটের সময়ে কি করতে হবে। ওনারা তো এটা বললেন না যে এটা আপনারা করুন, কি এটা আপনাদের ফেলিওর সেসব কিছুই বললেন না, শুধু বললেন মেনটেনেনস হয়নি, টাইমলি বাস আসেনা। বাস টাইমলি আসবে কি করে? টোটাল নাম্বার অফ ফ্লিট তার অর্ধেক রিপেয়ারে গেছে। নূতন বাস পুরণো বাসের সংখ্যা মেলালে দেখা যাবে খারাপ হয়ে গেছে এমন বাসই বেশী, একথা তো মন্ত্রী মহাশয় অস্বীকার করেন নি, কতগুলি ফিট আছে, কতগুলি রিপেয়ারে গেছে সবই বলেছেন। কাজেই এ পরিকল্পনা ২০ বছর আগে করা উচিত ছিল। এই কলকাতা শহর ১০ বছর পরে কি অবস্থা হবে ১০ বছর আগে থেকেই তার চিন্তা করা উচিত কিন্তু তা না করার জন্যই পশ্চিমবঙ্গের মানুষ আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। পশ্চিমবংগের মানুষকে আপনারা এই অবস্থায় এনে আজ এই সরকারের ঘাড়ে সমস্ত দায়দায়িত্ব চাপাতে চাইছেন। সন্দীপ বাবু ৩ বছরে সাকসেসের কথা বলেছেন, কিন্তু ৩০ বছরেও সিওর সাকসেস পড়েও তো আপনারা কিছুই করতে পারলেন না। আপনারা অত্যন্ত জ্ঞানী এবং বিদ্বান ব্যক্তি। আপনারা আপনাদের দল তো আজ ৩২ বছর ধরে সারা ভারতবর্ষ চালালেন। ৩২ বছর ধরে চালিয়ে আজ শতকরা ৭০ ভাগ মানুষকে দারিদ্র সীমার নীচে নামিয়ে এনেছেন। সিওর সাকসেস পড়ে এই আপনাদের সাকসেস হয়েছে? আমি সন্দীপ বাবুকে জিজ্ঞাসা করতে চাই আমি নিজে মন্ত্রী মহাশয়ের কাছে অভিযোগ দিই, আপনারা নিজে ইন্সপেকসন, ইনভেষ্টিগেশন করে ব্যক্তিগতভাবে কটা অভিযোগ মন্ত্রী মহাশয়ের কাছে করেছেন? আমরা নিজেরা আমাদের দায়িত্ব পালন করিনা। আমি নিজে মন্ত্রী মহাশয়ের কাছে গেছিও লিখিত অভিযোগ দিয়েছি। ৩০ বছর ধরে যে দূর্নীতি তৈরীর অভ্যাস হয়ে গেছে — ওনারা আমাদের বলেন যে আপনারা সর্বদাই ৩০ বছরে কথা বলেন তা একদিনে দূর হবে? আপনার বাবা, দাদামহাশয়ের নাম কি আপনি অস্বীকার করবেন আপনার আগে তাদের পরিচয় দিতে হয়, ঠিক তেমনি ইতিহাস, ট্রাডিসান বাদ দিয়ে কেউ কোন দিন বলতে পারে না। সুতরাং ৩০ বছর আপনারা কি করেছেন বলুন। শুধু এ্যাসেম্বলী ফ্লোরে বসে প্যাসেঞ্জারদের কথা চিন্তা করলে হবে না। আমি আর দু-একটা কথা বলে শেষ করব। রিপোর্টের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অনেক কথা বলেছেন, কিন্তু কিছু কিছু জায়গায় যেমন মেনটেন্যান্সের ব্যবস্থা কম দেখছি। সকালবেলায় বাসগুলি যেভাবে বেরোয় তাতে বোঝা যায় যে বাসগুলির ঠিকভাবে মেন্টেন্যান্স হয় না। তারজন্য মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন। এখন বাসগুলি জল দিয়ে, ধোয়া হয়, ঝাঁটা দিয়েপরিস্কার করা হয় যেগুলি আগে হত না। মাদ্রাজে গিয়ে দেখেছি তাদের মেনটেন্যান্স আমাদের পশ্চিমবঙ্গের চেয়ে অনেক বেশী। সেজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব বাসগুলির মেন্টেন্যান্সের ব্যবস্থা ভাল করে সেগুলির সার্ভিস যাতে নিয়মিত থাকে সেইদিকে লক্ষ্য রাখুন, এই কথা বলে মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে তথ্য দিয়েছেন সেই তথ্যের পক্ষে এবং বিপক্ষে মাননীয় সদস্যরা তাঁদের বক্তব্য রাখলেন। আমি অনিলবাবুর বক্তব্য শুনলাম, তিনি ট্রান্সপোর্টের কথা না বলে দলীয় কথা বলেছেন। সর্বশেষ তিনি বলেছেন যে কলকাতায় লোক সংখ্যা অনেক বেড়েছে, কিন্তু বাসের সংখ্যা সেই তুলনায় বাড়েনি, তিনি হতাশার কথা, ব্যর্থতার কথা বলে ফেলেছেন। অনিল বাবু শেষে সত্য কথা বলে ফেললেন যে লোক সংখ্যা বেড়েছে কিন্তু আমরা বাসের সংখ্যা বাড়াতে পারিনি। আমি মন্ত্রী মহাশয়কে বলব বাসের যারা যাত্রী তাদের সুবিধার জন্য তিনি যেন সুব্যবস্থা করেন, তিনি যেন বাসের সংখ্যা বাড়ান। আমরা গ্রামের মানুষ , আমি এখান থেকে চার বার স্টেট বাসে করে গ্রামে গেছি, দেখেছি প্রতিবারই হয় সামনের চাকা বার্স্ট হয়ে গেছে, না হয় পিছনের চাকা বার্স্ট হয়ে গেছে, না হয় টিউব লিক হয়ে গেছে। তারপর বাসে যাওয়া সাহস করিনি। কলকাতা থেকে হলদিয়া, কলকাতা থেকে মেদিনীপুর, দীঘা, যেগুলি দূর পাল্লার বাস সেগুলি যাতে ভালভাবে যায়, তার ইঞ্জিন, টায়ার, টিউব যন্ত্রপাতি যাতে সুস্থ এবং সবল থাকে সেই দিকে দৃষ্টি রাখবেন। দূর পাল্লার বাস মাঝপথে খারাপ হলে যাত্রীদের অনেক বিপদে পড়তে হয়। কলকাতায় সাময়িকভাবে কিছু বাস খারাপ হয়ে গেলে অন্য বাসে যাত্রীরা চড়তে পারে, কিন্তু দূর পাল্লার যাত্রীরা সেই সুযোগ পায় না। দূর পাল্লার বাস রাত্রিতে যদি খারাপ হয়ে যায় মাঝ পথে তাহলে তাদের কি অসুবিধায় পড়তে হয় সেই দিকে মন্ত্রী মহাশয় দৃষ্টি রাখবেন। একটু আগে কংগ্রেস পক্ষের কেউ কেউ বাসের ভাড়া বৃদ্ধির কথা বললেন। ১৯৬২ সালে ২ পয়সা বাস ভাড়া বৃদ্ধি হয়েছিল, তারজন্য বিরাট আন্দোলন হয়েছিল, সেই আন্দোলনের ফলে সেই সরকারকে ২ পয়সা ভাড়া বৃদ্ধি বন্ধ করে দিতে হয়েছিল। কিন্তু এবারে কাউকে না জানিয়ে পরিবহন মন্ত্রী মহাশয় ২৫ পারসেন্ট বাসের ভাড়া বাড়িয়ে দিলেন। ঐ ভাড়া আমাদের যাত্রীদের দিতে হয়। আমরা গ্রামের মানুষ, গ্রামের মানুষের অর্থ নিয়ে আজকে সেই পরিবহন ব্যবস্থা হয়েছে, বাসের মালিকরা সেখানে লাভ করছে। সেখানে যে পরিবহন কর্মী সংস্থা আছে তারা মালিকদের সঙ্গে গা মিলিয়েছে। তারা বলছে বাসের ভাড়া বেড়েছে, আমাদের টাকা বাড়াতে হবে, মালিকরা সেটা বাড়িয়ে দিয়েছে। মালিক এবং পরিবহন কর্মীরা একমত হয়ে গ্রামের যাত্রীদের উপর ভাড়া বাড়িয়েছে। আমি মনে করি এটা অন্যায় কাজ হয়েছে। এই বিষয়ে বিধানসভার সদস্যদের যদি মতামত নেওয়া হত তাহলে তাতে গণতন্ত্র রক্ষা হত। কিন্তু তিনি তা নেবার প্রয়োজন মনে করেননি। এর ফলে তিনি স্বেচ্ছাচারিতার প্রমাণই দিয়েছেন এবং মালিকদের সঙ্গে হাত মিলিয়ে ভাড়া বৃদ্ধি করেছেন। আমি মনে করি জনসাধারণ এরজন্য আপনাদের ক্ষমা করবে না। তিনি তাঁর বক্তৃতার মধ্যে ভাড়া বৃদ্ধির কথা বলেননি। তা যদি তিনি বলতেন তা হলে আমরা সকলে মিলে এর একটা ব্যবস্থা করতে পারতাম। সেইজন্য বলছি শুধু বাসের ভাড়া বৃদ্ধি বা বাস বৃদ্ধি করলে হবে না, যারা যাত্রী আছে তাদের ব্যবস্থা করতে হবে। দূর পাল্লার যে সমস্ত বাস যায় সেখানে বিভিন্ন জায়গা থেকে যাত্রী যারা উঠে তাদের দাঁড়াবার কোন ব্যবস্থা কোথাও নেই। এর ফলে যাত্রীরা বৃষ্টিতে ভেজে রোদে কষ্ট পায়। সুতরাং যাত্রীদের দাঁড়ানোর একটা সুব্যবস্থা করার দিকে আপনাকে দৃষ্টি দিতে অনুরোধ করব। সরকার থেকে বা বেসরকারী মালিকদের সঙ্গে যুক্ত থেকেএই ব্যবস্থা করা দরকার। এই কথা বলে আমি শেষ করছি।

[ 7-20 – 7-30 p.m.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় কলকাতা পরিবহন ব্যবস্থা সম্বন্ধে যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি বাস্তব অবস্থার কথাই বলেছেন। আমরা কেউ অস্বীকার করব না যে পরিবহন ব্যবস্থায় একটা সংকট চলছে। কলকাতার সাধারণ মানুষ যারা ট্রামে বাসে যাতায়াত করে তাঁদের এই জন্য অনেক দুঃখ কষ্ট ভোগ করতে হচ্ছে। এই ব্যবস্থার যদি কোন উন্নতি সাধন করতে

হয় তাহলে আমি মনে করি রাজ্য সরকারের আরো যে দুটি গুরুত্বপূর্ণ দপ্তর আছে তাদের সহযোগিতা যদি এই পরিবহন ব্যবস্থার সঙ্গে যুক্ত না হয় তাহলে পরিবহন মন্ত্রী পরিবহন ব্যবস্থার কোন উন্নতি করতে পারবেন না।

আমি মনে করি আজকে বাস-এর যে গতিতে যাওয়া প্রয়োজন সেই ধরনের প্রসস্ত রাস্তা নেই। আজকে ফুটপাত জবরদখল হবার ফলে দেখা যাচ্ছে যাঁরা হাঁটা পথে যান তাঁরা ফুটপাথের বদলে রাস্তা দিয়ে যান বলে বাসগুলো দ্রুতগতিতে চলতে পারেনা এবং তার ফলে বাস-এর যাত্রীরা বিলম্বিত হন। আমাদের পৌরমন্ত্রী রাস্তার উন্নতি করবার জন্য এবং কোলকাতা ও সি এম ডি এ -র এলাকা রাস্তার উন্নতি করবাব জন্য যথেষ্ঠ চেষ্টা করছেন। তবে তাঁর এই চেষ্টা সত্বেও যেভাবে রাস্তার মেরামত হওয়া উচিত ছিল সেটা হচ্ছে না। রাস্তার মেরামত হচ্ছেনা বলে বাসের গতি এবং আয়ু যথেষ্টভাবে কমে যাচ্ছে এবং সেটা সরকারী ও বেসরকারী উভয় বাসের ক্ষেত্রেই হচ্ছে। আমি আশা করেছিলাম বিরোধীদলের অন্যতম নেতা হিসোবে ভোলানাথবাবু এখানে কতগুলি সাজেসানস রাখবেন। তাঁর অতীতের অভিজ্ঞতা রয়েছে, অভিজ্ঞতার মাধ্যমে তাঁবা শিক্ষা লাভ করেছেন কাজেই আশা করেছিলাম তিনি গঠনমূলক সাজেসানস রাখবেন। কিন্তু তিনি তা রাখেননি। ভোলাবাবু দায়িত্বশীল নেতা হয়ে দায়িত্বহীন মন্তব্য করেছেন। আমি মন্ত্রী মহাশয়কে বিশেষ করে বাসের ড্রাইভার এবং কন্ডাক্টরদের সম্বন্ধে কিছু বলব। আমি যতদূর জানি তাতে বলতে পারি ডিপো থেকে অধিকাংশ মানুষ দূরে থাকেন এবং এমন কি কারুর কারুর কর্মস্থল বাড়ী থেকে ৫/৭ কিলোমিটার দূরে অবস্থিত। বর্তমানে ব্যবস্থা আছে তাদের নিয়ে আসার জন্য কয়েকটা বাস দেওয়া হয়। আমার বক্তব্য হচ্ছে পরিবহন দপ্তর এবং পূর্ত দপ্তর একসঙ্গে উদ্যোগী হয়ে পরিবহন ব্যবস্থার সঙ্গে যুক্ত যে সমস্ত কন্ডাক্টর এবং ড্রাইভার রয়েছেন তাদের কর্মস্থলের কাছাকাছি কোন জায়গায় তাঁদের জন্য আবাসনের ব্যবস্থা করা যায় কিনা। এই ব্যবস্থা করলে তারা হাটাপথে নির্বিচারে কাজে আসতে পারবে। এই ব্যবস্থা করলে তাদের নিয়ে আসার জন্য যে বাসগুলো ব্যবহৃত হয় সেই গুলো জনসাধারণের জন্য দেওয়া যাবে তার ফলে জনসাধারণ উপকৃত হবে। আমি কেরালা এবং বিশেষকরে গুজরাটে দেখেছি সেখানে বেসরকারী বাস-এর কোন অস্তিত্ব নেই। গুজরাটে ৭ হাজার বাস চলে এবং দেখা যায় কোন গ্রামের কোন মানুষ বাস রাস্তা থেকে ৩ মাইলের বেশী দূরে থাকে না। এরকম ব্যবস্থা গুজরাটে রয়েছে এবং কেরালাতেও এই ব্যবস্থা হতে যাচ্ছে। কোলকাতার সামগ্রিক উন্নতির জন্য কংগ্রেস তেমন কোন কাজ করেনি। বামফ্রন্ট সরকার ক্ষমাতায় আসার পর কোলকাতার সামগ্রিক উন্নতির জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছে। স্যার, কোলকাতার বিশেষ বিশেষ স্থানে যে বাস টার্মিনাসগুলো রয়েছে তার অবস্থা অত্যন্তই শোচনীয়। আমরা দেখেছি এক অস্বাভাবিক অবস্থার মধ্য দিয়ে যাত্রীদের বাসে উঠতে হয়। কেরালায় কুইনল একটা জেলা শহর এবং ওই কুইনলে দেখেছি বাস টার্মিনাসে যাত্রীসাধারণের জন্য বিশ্রামাগার রয়েছে, রাত্রিতে থাকার ব্যবস্থা রয়েছে এবং টিকেট কালেকসন সেন্টার যেটা রয়েছে সেটা একটা আদর্শযোগ্য। যাত্রীদের স্বার্থে আমাদের গঠনমূলক কাজ করতে হবে যেটা অতীতে কংগ্রেস সরকার করেননি। আমরা দেখেছি আমলাদের প্ররোচনায় এই ষ্টেট বাসে অরাজকতা চলেছে। ভোলাবাবু বললেন একটি বাসের পেছনে ২৫জন্য লোক রয়েছে। আমি স্বীকার করি প্রাইভেট বাসের তুলনায় সরকারী বাসে বেশী লোক থাকে। সরকারী বাসে কাউকে ৮ ঘন্টার বেশী কাজ করান যায় না, কিন্তু বেসরকারী বাসে কর্মচারীরা মালিকের চাপে এবং অর্থের লোভে ১২/১৪ ঘন্টা পর্যন্ত কাজ করে। কাজেই বেসরকারী বাসের কর্মীদের সঙ্গে সরকারী বাসের কর্মীদের তুলনা করা ঠিক হবেনা। আমাদের এখানে মন্ত্রী মহাশয় গঙ্গার ফেরি সার্ভিসের ব্যবস্থা করেছেন। আমি পশ্চিম জার্মানীতে দেখেছি তারা পরিবহন ব্যবস্থার উপর নির্ভর করেনা। তাদের সেখানে লঞ্চের ব্যবস্থা রয়েছে এবং আমাদের পরিবহন মন্ত্রী নমনা হিসেবে সেই জিনিসই আমাদের এখানে চালু করেছেন। তিনি যদি

আরও কয়েকটা ফেরি সার্ভিস চালু করতে পারেন তাহলে পশ্চিমবাংলার সাধারণ মানুষ বিশেষ ক: কোলকাতা এবং শহরাঞ্চলের মানুষদের সুযোগ সুবিধা বাড়বে এবং পরিবহনের দিক থেকে আমা: এই যে একটা অস্বস্তিকর অবস্থার মধ্যে রয়েছি তাতে মানুষের মধ্যে একটা আশার সঞ্চার হবে।

[ 7-30 – 7-40 p.m.]

জনসাধারণের মধ্যে যাতে নতুন আশার সঞ্চার করতে পারি কলকাতা যে জঞ্জাল শহর নয় কলকাতা পরিষ্কার পরিচ্ছন্ন শহর এবং এখানে সুষ্ঠ পরিবহন ব্যবস্থা গড়ে উঠার দিকে যে পরিবহ মন্ত্রী কর্মসূচীর কথা ঘোষণা করলেন তাঁর বিবৃতির মাধ্যমে তাঁকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশ: পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থার উপর যে বিবৃতি দিয়েছেন একথা ঠিক যে কলকাতা তথ পশ্চিমবাংলা পরিবহন ব্যবস্থা আজকে এমন একটা দুর্বিষহ অবস্থায় গিয়ে পৌচেছে যার ফলে সর্বক্ষেত্রে কাজ কর্ম মারাত্মকভাবে ব্যাহত হচ্ছে এবং সাধারণ নাগরিক জীবন, স্বাভাবিক নাগরি: জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আজকে একথা অস্বীকার করার উপায় নেই যে সাধারণ মানুষ অফি: আদালত, কল-কারখানা স্ব স্ব কর্মকেন্দ্রে সময় মত হাজিরা দেওয়া এবং সারাদিন পরিশ্রম করার প: নিজ নিজ আস্তানায় ফিরে যাওয়া একটা অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। একথা আজকে রাজ্যের প্রতিটী ভূক্ত ভোগী মানুষ মর্মে মর্মে উপলব্ধি করছেন। একথা ঠিক জনজীবনে এতবড় একটা সমস্যা পরিবহণ সমস্যা, এ সমস্যা সমাধানের অতীতে কংগ্রেস সরকার ব্যর্থ হয়েছে এবং বর্তমান বামফ্রন্ট সরকারের আমলেও এই সমস্যার বিন্দুমাত্র উন্নতি হয়নি। বরং অবস্থা আরও প্রকট ভয়াবহ রূপ নিয়েছে। আজকে এই যে সংকটজনক বিপদজনক বিপর্যস্ত পরিবহন ব্যবস্থা যার ফলে সাধারণ নাগরিকদের জীবন দুর্বিসহ অবস্থার মধ্যে কাটাতে হচ্ছে সে সম্পর্কে সরকার না ভাবলেও আমরা দেখতে পাচ্ছি বাস মালিকদের জন্য কিন্তু সরকারের প্রাণ কেঁদে উঠছে। সেখানে কিন্তু তাঁদের স্বার্থ রক্ষ করার ব্যাপারে, তাদের সুবিধা, অসুবিধার ব্যাপারে এই সরকার অত্যন্ত সচেতন। তারা মালিকদের কিছুদিন আগে যেভাবে বাসের ভাড়া বাড়ালেন, পরিবহন সমস্যার সমাধান সাধারন মানুষদের দূর করতে না পারলেও বাসের মালিকদের সঙ্গে সুরে সুর মিলিয়ে বললেন কি করা যাবে কেন্দ্রীয় সরকার ডিজেল এবং পেট্রোলের দাম বাড়িয়েছেন যার জন্য বাসের ভাড়া তো বাড়াতেই হবে, তা না হলে বাসের মালিকদের ক্ষতি হবে। তর্কের খাতিরে ধরে নিলাম যে ডিজেল এবং পেট্রোলের দাম বাড়ানোর জন্য বাসের মালিকদের ক্ষতি হবে কিন্তু এখানে যে প্রশ্ন থেকে যায় যে বাসের মালিকরা যে হিসাব দেয় সরকারের কাছে তাদের হিসাবের ভিত্তি বাসের যে আসল সংখ্যা আছে সেই আসল সংখ্যার ভিত্তিতে তারা হিসাব দিলে এবং সেই হিসাবের ভিত্তিতে সরকার বাসের ভাড়া বাড়ালেন। অথচ একথা কে না জানেকি সরকারী কি বেসরকারী বাস তাদের যে আসল সংখ্যা তার চেয়েও প্রতি ট্রিপে কত সংখ্যক লোক বাসে যাতায়াত করেন। সুতরাং এই ডিজেল এবং পেট্রোলের দাম বাড়া সত্ত্বেও তাদের কতটুকু লভ্যাংশের উপর হাত পড়েছে। একথা আমি সরকারকে জিজ্ঞাসা করতে চাই।

শুধু তাই নয়, সরকার বাসের ভাড়া বাড়াবেন বলে সঙ্গে সঙ্গে বাসের ভাড়া বাড়িয়ে দিলেন। আজকে মনে পড়ছে ১৯৫৩ সালের কথা যখন ট্রামের ভাড়া এক পয়সা বেড়েছিল বলে সমস্ত পশ্চিমবাংলায় আগুন জ্বলেছিল, তখন সমস্ত বামপন্থী দলগুলি প্রতিবাদ করেছিল এবং প্রতিরোধ করেছিল। তখন সেই গণতান্ত্রিক আন্দোলনের উপর কংগ্রেসী আমলে পুলিশের অত্যাচার এসেছিল এবং তার বিরুদ্ধে সকল বিরোধীরা তখন গর্জে উঠেছিল। কিন্তু তাঁরাই আজকে নিজেরা সরকারে বসে

সরকারী এবং বে-সরকারী বাসের ভাড়া বাড়িয়ে দিলেন এবং ৬ মাস পরে আরও বাড়াবেন বলে বাসের মালিকদের আশ্বাস দিয়েছেন। আজকে পরিবহনের যে অবস্থা তাতে জীবন এবং প্রাণ হাতে নিয়ে চলাচল করতে হচ্ছে, চরম অব্যবস্থায় প্রতিনিয়ত এবং প্রতিদিন দুর্ঘটনা ঘটছে, আর এই দুর্ঘটনায় কত মানুষের জীবন চলে গেল অকালে। যে ভাবে- এ্যাকসিডেন্টের মাত্রা বাড়ছে তাতে এর যেন কোন প্রতিকার নাই। সরকার নীরব দর্শকের ভূমিকা নিয়েছেন। এই সম্পর্কে আপনাদের ঔদাসিন্য এবং অমানবিক দৃষ্টিভঙ্গী দুঃখজনক। গত ৫ই আগষ্ট কলকাতার বুকে মর্মান্তিক বাস দুর্ঘটনা ঘটে গেল। ৫ই আগষ্ট ছিল আমাদের দলের প্রতিষ্ঠাতা শিবদাস ঘোষের স্মরণীয় সভা। শহীদ মিনারের ময়দানে হাজার হাজার পশ্চিমবাংলার মানুষ এসেছিল, অনেক দূর থেকে লোক এসেছিল, পুরুলিয়া থেকে যারা এসেছিল তাদের কয়েকজন এই বাস দুর্ঘটনায় মারা যায়, এবং যে আট জন মারা যায় তার মধ্যে ৬ জনই ছিল আমাদের সমর্থক, আর দুজন পথচারী। হাওড়া ষ্টেশন থেকে নেমে সাবওয়ে দিয়ে এসে, সেখানে দাঁড়িয়ে গ্রাম থেকে আনা মুড়ি খাচ্ছিল, সেই সময়ে ৪ নম্বর স্পেশাল বাস এসে প্রচন্ড স্পীডে ফুটপাতের উপর উঠে গেল, রেলিং ভেঙে, লোকগুলি পিষ্ট হল, সেখানে তিন জন মারা যায় এবং পরে হাসপাতালে আহতদের আরও কয়েকজন মারা যায়। এই যে মর্মান্তিক বাস দুর্ঘটনা এবং তাতে ৮ জন লোকের মৃত্যু খুবই দুঃখের। কিন্তু অধ্যক্ষ মহাশয়, সরকার তরফ থেকে দায়িত্বশীল কোন মন্ত্রী বা অফিসার সেখানে কেউ গেলেন না খবর নিতে এবং সরকারী যে শিষ্টাচার প্রেস নোট দিয়ে দুঃখপ্রকাশ করার, সেটা পর্যন্ত করলেন না। এটা কি এস ইউ সি মিটিং-এর ডাক দিয়েছিল বলে? তাই কি সরকারের যে আনুষ্ঠানিক শিষ্টাচার, সেটা পর্যন্ত প্রদর্শন করলেন না? এমন কি বিধানসভায় এ সম্বন্ধে আমরা যখন শোক প্রস্তাব উত্থাপন করতে চেয়েছিলাম, সেটাও তুলতে দেওয়া হয়নি। আজকে পশ্চিমবংগের পরিবহন অবস্থা এই রকম একটা দুরবস্থার মধ্য দিয়ে চলেছে। সাধারণ মানুষের যে পরিবহন সমস্যা তার তো সমাধান করতে পারেনই নাই, বরং অবস্থাকে এটা চূড়ান্ত অব্যবস্থার মধ্যে এনে ফেলেছেন বললেই চলে। এই পরিবহন ব্যবস্থায় যে ক্ষয় ক্ষতি তার যদি একটা ডাটা দিই তাহলে চিত্রটা পরিষ্ফুট হয়ে উঠবে। মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নোত্তর কালে বলেছেন যে জানুয়ারী মাসে ৩৫ লক্ষ টাকার উপর সরকারী পরিবহনের ক্ষেত্রে লস হয়েছে, এই যে লস এটা অতীতের সমস্ত রেকর্ডকে ছাপিয়ে গেছে। এই হল করাপশনের এক দিক। অন্য দিকে পরিবহন ব্যবস্থায় এমন অচল অবস্থা হয়েছে যে প্রাইভেট বাস কোম্পানীর কাছে আত্মসমর্পণ করছেন এবং দেশের মানুষকে আজকে এই অবস্থার মধ্যে এনে ফেলেছেন।

[ 7-40 – 7-50 p.m.]

**শ্রী জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ট্রান্সপোর্ট মিনিষ্টার যে বিবৃতি রেখেছেন তাতে বলার স্কোপ খুব কম খুব সীমিত। কলকাতার মধ্যে এবং আমরা যারা বাইরে থাকি তারা দেখি যে পরিবহন ব্যবস্থার একটা বিরাট সমস্যা রয়েছে। আমাদের পশ্চিম দিনাজপুরে আপনি জানেন যে সেখানে রেল পথ প্রায় নাই। তাই সেখানকার পরিবহন ব্যবস্থা যে সমস্যা সেটা খুব ভয়াবহ আরও এ্যাকিউট হয়ে গিয়েছে। আমি প্রায়ই যাতায়াত করছি ফ্রম গাজোর টু মালদা এটা ওয়ান লেগ। যাতায়াত করার সময় আমি দেখি দুই দিকে দু শো ট্রাক দাঁড়িয়ে গেল আর কোন ভাবে যাবার উপায় নেই। আপনি পূর্ত দপ্তরকে একটু বলুন এন এইচ ৩৪কে তাঁরা যেন একটু দেখেন ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি তো বলেছিলেন ক্যালকাটা রোড ইলাসটিক হওয়া দরকার। ট্রাফিক যদি বেশী হয় তাহলে মতীশবাবু যা বললেন অবশ্য সামান্য একটু ইঙ্গিত করেছেন ইনল্যান্ড ট্রান্সপোর্ট আপনি তো বিদেশ ঘুরে দেখে এসেছেন যে ইনল্যান্ড ট্রান্সপোর্ট টু এন্ড ফ্রম এক্সটেন্ড, এক্সপ্যান্ড হওয়া দরকার। আপনি এদিকে দৃষ্টি দিয়েছেন সেইজন্য আপনাকে স্বাগত

জানাই। আপনি এটা দেখুন রাস্তা যদি ইল্যাসটিক হয় এবং পাতাল রেল আমাদের সবাইকে পাতালে নিয়ে যাবে এটা আমি বিশ্বাস করি না ইনল্যান্ড ট্রান্সপোর্ট টু এন্ড ফ্রম ক্যালকাটা যেখানে যেখান আছে আমাদের ওয়াটার মিনিষ্টার আছেন তিনি দেখবেন। কিন্তু লাষ্ট বাট নট দি লেস জিনিসপত্রের দাম কেন বাড়লো হোয়াই দিস? ১৯৭৫ সালে যে গাড়ী ২৮ হাজার টাকায় পাওয়া যেত সেটা আজকে ৫৬ হাজার টাকা কেন? যে বাস ৫০ হাজার টাকা ছিল এখন সেটা ১ লক্ষ কেন? এখন বামফ্রন্ট সরকারের প্রত্যেকটি এম.এল.এ. ধনী ব্যক্তি। সুতরাং আমার বলার কিছু নেই। এটা কেন বাড়ছে? ফুয়েলের দাম বাড়লো সেটা না হয় ওপিইসি বাড়িয়ে দিয়েছে। স্পেয়ার পার্টস পাবলিক ভিহিকিলসের প্রত্যেকটির ডবল হোল কেন। ১৯৭৫ সালে ওরা গরজ করে যে গাড়ীর দাম ২৮ হাজার টাকায় দিতো সেই গাড়ী ৫০ হাজার টাকায় কিনতে হচ্ছে। এতে আপনাদের বখরা কত? আমি বিশ্বাস করি আন্তরিকভাবে আপনি চেষ্টা করছেন পরিবহন সমস্যা সমাধানের জন্য এবং আমরা দাবী করি না যে অতীতে আমরা পরিবহন সমস্যা সমাধান করতে পেরেছি। ডাঃ রায়ের একটা ভিষন ছিল ষ্টেট বাসের ব্যবস্থা করলেন— কিন্তু খুব সাকসেসফুল এটা হয় নি both in periphery and in the metropolitan city. আমি আপনার কাছে অনুরোধ করব যারা এই বিষয়ে এক্সপার্ট এবং আপনি কিছু প্রতিনিধি বিদেশেও পাঠিয়েছিলেন আপনি দেখুন গিভং কনডিসন যে তাদের নিয়ে কিভাবে এই পাবলিক ট্রান্সপোর্ট সিষ্টেমকে উন্নত করতে পারেন। এ সম্বন্ধে আমাদের লজ্জার কথা যে আমরা এই সমস্যা সমাধান করতে আমরা মিনিবাস ইনট্রডিউস করেছিলাম। কিন্তু সেই মিনিবাস এখন দেখছি রাস্তার উপর চড়ে বসছে। ট্যাক্সি প্রাইভেট কার এর তো কথাই নেই। পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেম একেবারে যেন অচল হয়ে পড়েছে ইন এ্যান্ড আউটসাইড ক্যালকাটা। আপনার একার এবং এই বিধানসভার পক্ষে এটা সমাধান করা সম্ভব নয়। আপনি দেখুন একটা এক্স পার্ট কমিটি করে এবং বাইরে যারা ঘুরে এসেছেন তাদের ওয়ার্লড ব্যাঙ্ককে নিয়ে বা আদার যারা আছেন তাদের ইনভল্‌বড করে আপনি কিছু করতে পারেন কিনা। আমার অভিজ্ঞতায় জানি সাধারণত ট্যাক্সি মিনিবাস পাওয়া যায় না রাত্রে দিকে তো বাস টাসের কথাই নেই আর গভীর রাতে অনেক রকম ছুতো নাতা করে যেতে চায় না। এখানে private carriers double the state transport carry, passenger. যা হোক ট্যাক্সির কি দৌরাত্ম বেড়েছে কি বলবেন। আজকে প্রতিদিন এই রকম অবস্থার মধ্যে চলেছে। পৌর দপ্তর, পূর্ত দপ্তর সবাই মিলে যদি একটা আপনারা সমাধান করতে পারেন তাহলেআজকে না হোক অন্তত ২১ সেনচুরির বংশধররা কিছুটা সুবিধা পাবে। আপনি একা কি করতে পারবেন তা তো ভাবতে পারি না। যা হোক আমি ধরে নিচ্ছি যে মেট্রো রেল কিংবা ফেরী এই সব করলে কিছুটা সুবিধা হবে। আপনি চাঁদপাল হাওড়া, হাওড়া আরমেনিয়াম ঘাট যে ফেরি সার্ভিস সুরু করেছেন তাতে হয়তো কিছু সুবিধা হবে। কিন্তু আপনি অন্য দিকে আসুন দেখবেন সেখানে কোন বাপ মা নেই। এই জিনিস আজকে বন্ধ করা উচিত। বলা নেই, জানা নেই বাস ধর্মঘট, পরিবহন ধর্মঘট হল। টেলিফোনের কথা আর বলবেন না। জনতা সমাধান করতে পারেনি, বর্তমান ভদ্রলোকও পারছে না, কেউ কোনদিন পারবে বলে আমি বিশ্বাস করি না। আমি বিশ্বাস করি এই একটা বিষয় যেটা এভরি সিটিজেন ইজ এ্যাফেকটেড বাই দিস। আপনি আরো চেষ্টা করবেন, প্রয়াস চালাবেন আশা করি এবং এক্সপার্ট ওপিনিয়ন নিয়ে দীর্ঘস্থায়ী ব্যবস্থা করবেন। কিছু সর্ট টার্ম ব্যবস্থা, কিছু লং টার্ম ব্যবস্থা — সর্ট টার্ম আপনার নাগালের মধ্যে, লং টার্ম ব্যবস্থা সম্বন্ধে বিদেশী বিশেষজ্ঞদের মতামত নিয়ে সমাধান করার চেষ্টা করুন। কুইলন, পশ্চিম জার্মানীর কথা বলেছেন। এদের সঙ্গে আলোচনা করে আপনি একটা কিছু ব্যবস্থা করুন মানুষের মনে আশা জাগবে যে অবস্থার উন্নতি হচ্ছে, অবনতি হচ্ছে না। এই অনুরোধ জানিয়ে আপনি যে সময় দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, আর সবাই রেসপন্ড করেছেন সেই জন্য সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার কথা শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রী মহোদয় পরিবহন ব্যবস্থা সম্পর্কে যে বিবৃতি এখানে রেখেছেন সেই বিষয়ে কয়েকটি কথা বলতে চাই। এ্যাডভাইসারি কাউনসিলের কর্মসূচী বুলেটিনে দেখলাম পরিবহন ব্যবস্থা সম্পর্কে আলোচনার বিষয় লেখা আছে এবং ক্যালকাটা মেট্রোপলিটন এলাকার পরিবহন ব্যবস্থা সম্পর্কে আলোচনাটা সীমাবদ্ধ থাকছে। তা সত্ত্বেও আমরা এখানে অনেকক্ষন ধরে আলোচনা শুনলাম। ভোলানাথ সেনের মত প্রাক্তন মন্ত্রীর বক্তব্য শুনলাম, যিনি ধান ভানতে শিবের গীত গেয়ে বসলেন। পরিবহনের কথা বলতে গিয়ে তিনি অন্যান্য সমস্ত দলের কথা বলে বসলেন। সি. আই. টি. ইউ. দলের লোকেদের উপর আক্রমণ শুরু করলেন। আজকে পরিবহন ব্যবস্থার যে অবনতি হচ্ছে তার মূল কারণ কোথায় — সেটা কি আমরা অনুসন্ধান করবার চেষ্টা করছি? করলে দেখতে পেতাম ভারতবর্ষের ধনতান্ত্রিক সংকট যখন ভেঙে পড়ার উপক্রম হচ্ছে তখন ভারতবর্ষের বুকে একটা মিশ্র অর্থনীতি পরিচালিত করে সেই ব্যবস্থার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। তার ফলে আজকে এই পরিবহন ব্যবস্থার মধ্যে অব্যবস্থা দেখা দিয়েছে এবং পরিবহন ব্যবস্থা ভেঙে পড়ার উপক্রম হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সরকারী বাসগুলির কি অবস্থা হয়েছে এবং পাবলিক সেক্টরের চেয়ে প্রাইভেট সেক্টরে বেশী লাভ দেখানোর চেষ্টা করেছেন ঐ প্রাক্তন মন্ত্রী মহোদয়। তিনি কি জানেন না তাদের আমলে প্রাক্তন পরিবহন মন্ত্রী মেদিনীপুর জেলার শ্রী জ্ঞান সিং সোহনপাল কেমন করে পাবলিক সেক্টরের বাসগুলি ভাল অবস্থায় থাকা সত্ত্বেও সেগুলি চলছে না বলে টেন্ডার কল করে ৮০ হাজার টাকার বাস ৬ হাজার টকায় ব্যক্তিগত মুনাফা লাভ করার জন্য প্রাইভেট সেক্টরে কিনে নিলেন। ক্যালকাটা পরিবহন ব্যবস্থাকে একটি সীমারেখায় টেনে নিয়ে গিয়েছিলেন। মিশ্র অর্থনীতিতে ধনতন্ত্রের মধ্যে দিয়ে প্রাইভেট সেক্টরকে লাভবান দেখানোর কথা বলা হচ্ছে। পাবলিক সেক্টরে উন্নতি না দেখিয়ে পাবলিক সেক্টরকে প্রাইভেট সেক্টরের ফিডার হিসাবে ব্যবহার করা যায় — ৩২ বছর ধরে তাই করতে গিয়ে এই অবস্থা সৃষ্টি হয়েছে। তাই এই পরিবহন ব্যবস্থা যে দিকে নেমে যাচ্ছে তার মোদ্দা কারণ হল ভারতবর্ষে পরিচালিত মিশ্র অর্থনৈতিক ব্যবস্থা। একটা ধনতান্ত্রিক সমাজব্যবস্থা কাঠামোর মধ্যে দাঁড়িয়েছে যাত্রী সাধারণের অনুকূলে সমস্ত কিছু সমস্যার সমাধান করা সম্ভব নয়, এটা আমাদের মেনে নিতেই হবে। সেই অবস্থার সামনে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের মাননীয় পরিবহন মন্ত্রী যে বিবৃতি রেখেছেন, গত ৩ বছর ধরে যে সমস্ত চেষ্টা চরিত্র করেছেন পরিবহন ব্যবস্থার উন্নতি সাধন করার জন্য সেটা আমরা দেখতে পাচ্ছি — শুধু ট্রাম বাসের উপর পরিবহন ব্যবস্থা নির্ভরশীল নয়, জল পথকে কিভাবে ব্যবহার করা যায় সেই চেষ্টা তিনি করছেন। সেই জলপথকে কতটা কি ব্যবহার করে কলকাতার পরিবহন অবস্থাকে মুক্ত করা যায় সেদিকে দৃষ্টি দেওয়া হয়েছে।

[ 7-50 – 8-00 p.m.]

রিনোভেট করার জন্য, ইঞ্জিনিয়ারিং প্যানেল করার জন্য ট্রাফিক ব্যবস্থাকে সুন্দর করার জন্য যে সমস্ত পদক্ষেপ নেওয়া হয়েছে সেগুলির দিকে আমাদের দৃষ্টি নিবদ্ধ করতে হবে। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন, ধর্মঘট করে সমস্ত কিছু কাজ বন্ধ করে দিচ্ছে। ধর্মঘট কখন করে মানুষ? আমরা তো ধর্মঘটের বিরোধিতা করতে পারি না। শান্তিপূর্ণভাবে দাবীদাওয়া যখন মেটে না তখন শান্তিপূর্ণ আন্দোলনের শেষ ধাপ হচ্ছে ধর্মঘট, এই রাস্তার আমরা তো বিরোধিতা করতে পারি না। ওঁরা বললেন, সিটুই প্রধানতঃ দায়ী— সেখানে যে মেনটেনেন্সের কাজ হচ্ছে না তার বিরুদ্ধে হস্তক্ষেপ করতে গেলে আন্দোলন হয়, ধর্মঘট হয় কাজেই সেখানে কাজ হচ্ছে না এবং সেইজন্যই এই অবস্থার সৃষ্টি হয়েছে। আমি স্যার, ওঁদের এই কথায় সঙ্গে একমত হতে পারছি না। সেখানে কি কেবল সিটুর ইউনিয়নই আছে? সেখানে তো আই.এন.টি.ইউ.সির গাদাগাদা লোক ঢুকিয়ে দিয়ে

গেছেন অত্যন্ত অব্যবস্থার মধ্যে দিয়ে, সমস্ত নিয়ম কানুন লঙ্ঘন করে। এন.এল.সি.সি'র শ্রমিকরা তাদের নেতাকে ধরেই মারছে। সেখানে লক্ষীকান্তবাবু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলে বসলেন, আমাকে রক্ষা করুন আমার কর্মীদের হাত থেকে। এরজন্য আমরা কি করতে পারি? এখন স্যার,আমাদের দেখতে হবে এই পরিবহন ব্যবস্থার উপব মাননীয় মন্ত্রী মহাশয় যে কথাগুলি বলে গেলেন তার সঙ্গে আমরা আর কি সংযোজন করতে পারি যেগুলি গ্রহণ করলে এই পরিবহণ ব্যবস্থাকে আরো উন্নত করা যায়। আমরা জানি বিভিন্ন লং-রুটের বাস আছে। এই লং রুটগুলির মধ্যে কোলকাতা-পুরী রুটের যে বাস আছে যেটা ষ্টেট বাসের রুট সেখানে সেটা টেন্ডারে দিয়ে দেওয়া হয় সি.টি.এসকে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি সেখানে নতুন বাস দেওয়া হয়নি, সেই বাস ব্রেক ডাউন হয়ে পড়ে রয়েছে যাত্রীসাধারণের ভীষণ অসুবিধা হচ্ছে, তারা যাতায়াত করতে পারছে না। এই যে টেন্ডার দিয়ে রুট বিক্রি করা হল এর প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর স্যার পরিবহনের জন্য বাড়তি ভাড়া মানুষকে গুনতে হচ্ছে। সেখানে যে বেশী দামে মবিল, ডিজেল পার্টস ইত্যাদি বিক্রি করা হচ্ছে এর বিরুদ্ধে আন্দোলন না করে যাত্রী সাধারণের ঘাড়ে বাড়তি ভাড়া চাপানো যেতে পারে না। এর বিরুদ্ধে কেন্দ্রের কাছে আমাদের প্রতিবাদ জানানো উচিত ছিল। তারপর আমি বলতে চাই, ঘাটাল-পাশকুড়া রুটে আন্দোলন চলছে বাড়তি ভাড়াকে আরো বাড়ানোর জন্য। সেখানে যে রুট ছিল সেই রুটে না গিয়ে অন্য রাস্তা দিয়ে ঘুরে গিয়ে বেশী রাস্তা দেখিয়ে যাতে তারা বেশী ভাড়া না নিতে পারে সে দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তারপর ৭৭ ও ৭৭এ রুটে যে বাস আছে তাতে সেখানে ৭৮ টি বাস চলার কথা কিন্তু চলে মাত্র ৩০টি। কখনও বাস আছে কখনও নেই এই অবস্থা সেখানে চলছে। এই অবস্থা চলার ফলে মানুষ ঝুঁকি নিয়ে চলতে বাধ্য হচ্ছে এবং তার ফলে এ্যাক্সিডেন্ট হয়ে ৮/১০ জন মানুষ সেখানে মারা গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, সেখানে ষ্টেট বাস চালাবেন কিন্তু আজ পর্যন্ত সেখানে ষ্টেট বাস চলেনি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, সেখানে যাতে ষ্টেট বাস চলে তার ব্যবস্থা করুন। তারপর লঞ্চের ব্যবস্থা আরো উন্নত করা দরকার। দক্ষিনেশ্বর থেকে বজবজ পর্যন্ত যদি লঞ্চ চালানো যায় তাহলে জলপথে অনেক মানুষ যেতে পারবে এবং তাতে চাপ কিছুটা কমানো যেতে পারবে। বজবজের কালিবাড়ী ঘাটে যদি একটি ফেরি ঘাট করেন তাহলে অনেক সুবিধা হবে এবং তাতে চাপ অনেকাংশে কমানো যাবে। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় পরিবহন ব্যবস্থার আরো উন্নতির দিকে নজর দেবেন। সেখানে যাতে ঠিকমত মেন্টেনেন্স হয় সে দিকে দৃষ্টি দিতে হবে এবং সেখানে ভিজিলেন্সের ব্যবস্থাও রাখতে হবে। বাসগুলি যাতে সময়সূচী অনুযায়ী ঠিক ঠিক চলে এবং ব্রেকডাউন হয়ে রাস্তার মাঝখানে যাতে দীর্ঘসময় ধরে পড়ে না থাকে সে দিকে দৃষ্টি দিতে হবে। এই কয়েকটি কংক্রিট সাজেসান্স রেখে এবং মন্ত্রী মহাশয় পরিবহণ ব্যবস্থার উন্নতির দিকে আরো দৃষ্টি দিন এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার :** এখানে দেখা যাচ্ছে যে আরো কিছু সময় বাড়ান দরকার। কাজেই আমি ২০ মিনিট সময় আপনাদের কাছ থেকে চেয়ে নিচ্ছি আশা করি সকলের মত আছে। ২০ মিনিট সময় বাড়ানো হল।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি আমাকে সময় দেবার জন্য। এখন সকলেরই প্রায় ধৈর্যচ্যুতি ঘটেছে, কাজেই বিশেষ কিছু বলবো, দু'একটি কথা মন্ত্রী মহাশয়কে বলে আমার বক্তব্য শেষ করবো। প্রথম কথা হচ্ছে, তিনি কি কেবলমাত্র কলকাতার পরিবহন মন্ত্রী না সারা পশ্চিমবাংলার? যদি সারা পশ্চিমবাংলার হতেন তাহলে উত্তরবঙ্গের ট্রান্সপোর্টের সম্পর্কে বলতেন। উত্তরবঙ্গের ট্রান্সপোর্টের কথা এখানে বলা নেই। যাইহোক, আমি আশা

করবো যে পরে একদিন তিনি উত্তরবঙ্গের পরিবহণ সম্পর্কে আলোচনা করবেন। দ্বিতীয় কথা হচ্ছে, কলকাতা ট্রান্সপোর্টের মধ্যে ট্যাক্সির কথা আনেননি। ট্যাক্সিটা কি পরিবহনের মধ্যে পড়ে না? আপনাদের আমলে অন্য কিছুর উন্নতি হোক বা না হোক প্রাইভেট বাস অনেক বেড়েছে। আর একটা জিনিষ দেখছি সেটা হচ্ছে ট্যাক্সিওয়ালাদের স্বাধীনতা পেয়েছে। আজকে এ্যাসেম্বলিতে আসার সময়ে সাতখানা ট্যাক্সিকে বাদ দেবার পর একখানা ট্যাক্সি দয়া করে এসেছে। তারা যেদিকে দাঁড়িয়ে থাকবে সেই দিকে ছাড়া অন্য দিকে ঘুরবে না। ৬০ পয়সা ভাড়া থেকে ২৫০ পয়সা হয়েছে, কিন্তু লোকের দুর্গতিও বেড়েছে। আপনারা কেন এই ট্যাক্সিওয়ালাদের শায়েস্তা করতে পারছেন না? পুলিশ নাম্বার নিতে তার জন্য কি কোন ব্যবস্থা করা হয়? এই বিষয়ে আপনি যদি আলোকপাত করেন তাহলে খুসি হব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমীন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ট্রান্সপোর্টের উপর যে আলোচনা হল তাতে ট্রান্সপোর্ট সম্পর্কে আলোচনা খুবই কম হয়েছে, অন্য আলোচনা বেশী হয়েছে। কয়েকজন মাননীয় সদস্য অনেকগুলি অসুবিধার কথা বলেছেন, সেটা ঠিকই। সেগুলির নিশ্চয়ই আমরা বিবেচনা করে যতদুর সম্ভব শোধরাবার চেষ্টা করবো। যদি একথা কেউ বলেন যে কলকাতা বা পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সাধারণ মানুষের কষ্ট হচ্ছে তাহলে সেটা আমি স্বীকার করে নেব এবং আমার বিবৃতিতে সেই কথাই বলা আছে। কিন্তু যদিকেউ একথা বলেন যে গত ৩ বছরে সরকার কিছু করেনি বা ব্যর্থ হয়েছেন তাহলে সেটা আমি মেনে নিতে রাজি নই। কেননা একথা লিখিত বিবৃতিতে আছে যে ৩ বছর আগে যত গাড়ী বের হয়েছে সি.এস.টি.সি'র কলকাতায় তার থেকে এখন শতকরা ২০ ভাগ গাড়ি বেশী হয়েছে। যাত্রীবহন এর ব্যাপারে আমরা যখন সরকারে এসেছি তখন ৬ থেকে ৭ লক্ষ যাত্রী বহন করতো। এখন সেটা ১০ লক্ষ যাত্রী বহন করছে। কালেকসানের ব্যাপারে আমাদের সরকার হওয়ার সময়ে ১ লক্ষ ৭ হাজার টাকা দৈনিক হত, এখন সেটা ৩ লক্ষ ২০ হাজার থেকে সাড়ে তিন লক্ষ টাকা হয়েছে। কাজেই এগুলি হচ্ছে প্রমান। অবস্থার উন্নতি হয়েছে কি অবনতি হয়েছেসেটা এর থেকে বোঝা যাবে। আমাদের সরকার যখন এল তখন যে সমস্ত গাড়ি বের হত রাস্তায় তার শতকরা ৪০ ভাগ গাড়ি বিকল হয়েছে। এখন বিকল হচ্ছে শতকরা ২৩ ভাগ। এটা উন্নতি কি অবনতি সেটা আপনারা ঠিক করে নেবেন। তবে আমি একথা বলতে চাইছি না যে মেনটেন্যান্স হওয়া উচিত সেটা হচ্ছে। তবে আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। টাকা-পয়সার দিক থেকে লস বেড়ে যাচ্ছে।

[ 8-00 – 8-14 p.m.]

এবং বেড়েছে। তার কারণ হচ্ছে যে সরকারী বাসের যে কালেকশন সেটা বেসরকারী বাসের তুলনায় কম হয়। যাত্রীদের মধ্যে কিছু লোক আছেন, যাঁরা ভাড়া না দিয়ে যাবার চেষ্টা করেন। যারা কর্মচারী তাদের মধ্যে কিছু অসৎ লোক আছেন, যে কারনে সেই টাকাটা সরকার পায় না। এটা তো আমাদের সমাজের একটা সামগ্রিক জিনিসের অংশ। সুতরাং তার থেকে সরকারের ব্যর্থতা কি করে প্রমান হয়? আপনি যদি কোন সাজেসন দেন যতটুকু দুর্নীতি আছে সেটা কি করলে দূর হবে, সেই রকম সাজেসন আপনারা কেউ দেননি। তাহলে সেই অনুসারে আমরা চেষ্টা করে দেখতে পারতাম। কিন্তু আমাদের সরকার দুর্নীতিকে সমর্থন করে না এবং আমরা নিজেরা যে নীতিভ্রষ্ট নয় এই কথা পশ্চিমবাংলার মানুষ জানে। আপনারাও জানেন। কাজেই আমাদের চেষ্টা হচ্ছে যে স্তরে দুর্নীতি আছে তার বিরুদ্ধে মানুষকে কি করে সোচ্চার করা যায় এবং সেটা কি করে কমানো যায়। আপনি একটা কথা বলেছিলেন এন.বি.এস.টি.সি.তে দুলক্ষ টাকার সাব স্ট্যান্ডার্ড মেটিরিয়াল এসেছিল কংগ্রেসের আমলে যার জন্য এই টাকা দেওয়া হয়েছিল না, আমাদের সরকার আসার পরে সেই টাকা পেমেন্ট করে দেওয়া হয়েছে। এই খবর ঠিক নয়। এই রকম খবর কারা আপনাকে বলেছেন আমি জানি না,

তবে আপনি আসবেন আমার কাছে, আমি আলোচনা করবো এই বিষয়ে। এটা সত্য ঘটনা নয়। এই রকম কোন ঘটনা ঘটেনি। আগে যা কেনা হয়ে গিয়েছিল তার টাকা বাকি ছিল, সেটা আমাদের দিতে হয়েছে এন.বি.এস.টি.সি'র। সি.এস.টি.সি'র বহু টাকা বাকি ছিল টায়ারের টাকা স্পেয়ার পার্টসের টাকা সেইগুলোও আমাদের দিতে হয়েছে। কেননা সরকার বদল হয়েছে বলে, আপনারা যে ধার দেনা করে গিয়েছিলেন সেটা দেব না, এই কথা তো বলতে পারি না। ভোলা সেন মহাশয় অনেক কথা বললেন, আমি তাঁর সব কথার মধ্যে যাচ্ছি না। তাঁর বক্তব্যের মধ্যে তিনি একটা কথা বলেছিলেন যে আপনারা বুঝে নিয়েছেন যে আপনারা কিছুদিন পরে চলে যাবেন সেই জন্য পরিবহন ব্যবস্থাকে খারাপ করে দিয়ে যাচ্ছে। আমরা কি করে বুঝলাম আমরা জানি না, জানুয়ারী মাসে যে লোকসভার নির্বাচন হয়ে গেল সেই ইলেকশনে উনিও দাঁড়িয়েছিলেন, পশ্চিমবাংলার মানুষ কোন পক্ষে আছে এটা কি এখন ও তিনি বুঝলেন না? এখনও যদি বুঝে না থাকেন কবে বুঝবেন আমি জানি না। আমরা এটাও মনে করি যে সরকার বর্তমানে আছে তার বিভিন্ন নীতি সম্পর্কে জনগন নিশ্চয়ই বিবেচনা করবেন। সেই সময় আসবে, সেই বিচার তখন হবে। এত ব্যস্ত হবার কিছু নেই। কিন্তু তিনি কিছু ভুল তথ্য দিয়ে গেছেন। তিনি বলেছেন আমরা নাকি ৭৫০জন ক্যাজুয়াল লোক ভর্ত্তি করেছি। এটা ঠিক নয়। ক্যাজুয়াল লোক ওদের সময় ১৮০ জন্য ভর্ত্তি হয়েছিল, তাদের আমরা বাব করে দিইনি, রেখে দিয়েছি। কারণ আমাদের সেটা নীতি নয়। ইলেকট্রিসিটিতে যা হয়েছে, ট্রান্সপোর্টেও তাই হয়েছে। কারণ আমরাও কিছু লোক নিয়েছি, আমরা ১৩০ জনকে নিয়েছি। কেননা ক্যাজুয়্যাল কিছু কাজ কর্ম থাকে, সেই লোকগুলোকে দিয়ে আমরা সেই কাজগুলো করাচ্ছি। তাতে কাজগুলো ভাল হয়। আমরা সেদিকে দৃষ্টি দিয়েছি। ক্যাজুয়্যাল লোক ভর্ত্তি করা কোন সরকারের পক্ষে অন্যায় নয়। ওদের সময়ও এটা হয়েছে, আমাদের সময়ও এটা হচ্ছে এবং ভবিষ্যতেও এটা হতে পারে। সুতরাং এটা কি সমালোচনার বিষয়বস্তু হলো আমি জানি না। বেসরকারী বাসে কেন প্রফিট বেশী হয়, হবেই তো। বেসরকারী বাসে শ্রমিকদের উপর নির্মম অত্যাচার করা হয়। যাদের মামলা নিয়ে ভোলা সেন মহাশয় কোর্টে দাঁড়িয়ে মামলা করেন। সেই মামলা। সরকারী বাসে তা তো হতে পারে না। তাদের ন্যূনতম কিছু সুযোগ সুবিধা যা মানুষের বাঁচার ক্ষেত্রে প্রয়োজন তা তাদের দিতে হয় সরকারের তরফ থেকে, সেটা দিতে হচ্ছে এবং যা দেওয়া হচ্ছে তা আমি যথেষ্ট বলে মনে করি না। আরও কিছু দিতে পারলে ভাল হতো। সেটা আলাদা কথা। কিন্তু বেসরকারী বাসের শ্রমিকদের উপর অনেক অত্যাচার হয়, মালিকরা মুনাফা করে। এই একটা অবস্থার মধ্য দিয়ে আমাদের দেশ যাচ্ছে, এব প্রতিকারের চেষ্টা করতে হবে। যেদিন তারা সজাগ হবেন, তারা সংগঠন করবেন, নিশ্চয়ই তার প্রতিকার হবে, কিন্তু আজকে এই হলো প্রধান কারন যেকেন সরকারী বাসে লস হয় আর কেন বেসরকারী বাসে প্রফিট বেশী হয়। এই কিছুদিনের মধ্যে আমরা দেখলাম যে কলকাতায় ট্রাম বাস পুড়িয়ে দিলেন। মক্কার ঘটনাকে কেন্দ্র করে গত বছর এখানে ডেমনসট্রেশান হলো আর একটা ট্রাম গাড়ি জ্বালিয়ে দিলেন, একটা সরকারী বাস জ্বালিয়ে দিলেন, একটা প্রাইভেট বাস জ্বালিয়ে দিলেন এবং একটা স্কুটার জ্বালিয়ে দিলেন। কয়েকটা দোকান লুট করলেন।

এই কি পরিবহনের উন্নতির লক্ষণ? এতে পরিবহনের উন্নতি হয় না। শ্রীমতী ইন্দিরা গান্ধীকে যখন ৭ দিনের জন্য জনতা সরকার জেলে পাঠিয়েছিলেন তখন ওঁরা এখানে বাংলা বন্ধ ডেকেছিলেন এবং আমাদের এখানে একটা দোতলা গাড়ীতে আগুন লাগিয়ে দিয়েছিলেন, সেই গাড়ীর ড্রাইভার জীবিত অবস্থায় পুড়ে মারা গেছেন। এর পরেও ওঁরা কোন মুখে এখানে কথা বলেন, ওঁদের কোন মনুষ্যত্ব আছে? ওঁরা নিজেদের রাজনৈতিক স্বার্থে যা ইচ্ছা তাই করতে পারেন।

ইনসেনটিভ স্কীম সম্পর্কে বলা হয়েছে, সেটা যা আছে তা ঠিক নয় সেটা নিয়ে সমালোচনা হয়েছে। ভাড়া বাড়ার সঙ্গে সঙ্গে ইনসেনটিভ স্কীমের রিভিসন হওয়া উচিত, কিন্তু সেটা এখনো হয়নি।

একথা সম্পূর্ণ ঠিক নয়। সেবিষয়ে আলোচনা হচ্ছে। আমাদের ইউনিয়নের সঙ্গে শ্রমিকদের সঙ্গে কথাবার্তা চলছে। ইনসেনটিভের উদ্দেশ্যর দিকে লক্ষ্য রেখেই আলোচনা চলছে এবং সেটা কিছু দিনের মধ্যেই সম্পূর্ণ হবে।

কলকাতা হাওড়া ফেরি সার্ভিস-এর পরিচালন ভার কো-অপারেটিভ সোসাইটিকে দেওয়া হয়েছে বলেও সমালোচনা করা হয়েছে। তা আমি প্রশ্ন করছি, কো-অপারেটিভকে দেবনা তো কাকে দেব? তবে হ্যাঁ, বলতে পারেন যে, সরকার নিজে কেন চালাচ্ছেন না? সরকার চালাচ্ছেন না এই জন্য যে, সরকারের চালাবার সামর্থ নেই, লোকজন নেই, এক্সপার্টিস হাতে নেই। সেই সঙ্গে আর একটা আশঙ্কা ছিল যে, সরকারী পরিচালনায় যতগুলি জিনিস চলছে, সবগুলিই লসে চলছে - এখানেও লস হতে পারে। সেই জনাই আমরা ঐ ব্যবস্থা নিয়েছি যাতে অন্ততঃ লস হবে না। আজকে এটা আমরা একটা কো-অপারেটিভকে দিয়েছি এবং সেখান থেকে মাসে ১৮,০০০ টাকা করে পাচ্ছি। প্রতি দিন ২৫,০০০ যাত্রী ভালভাবে যাতায়াত করছেন, হাওড়া ষ্টেশনের ভিড় এবং গোলমাল বন্ধ হয়ে গেছে। এর জন্য মানুষ আমাদের আর্শীবাদ করছে, বামফ্রন্ট সরকারকে আশীবাদ করছে। আমি আমার প্রারম্ভিক বিবৃতিতে বলেছি যে, এই ফেরী সার্ভিসের কার্য্যকলাপ দেখে আমরা আরো দুটি বড় স্কীম গ্রহণ করেছি। কুটিঘাট থেকে বিচালিঘাট (মেটেবুরুজ) পর্যন্ত একটা হুগলী নদীর পূর্ব পাড় দিয়ে যাবে, আর একটা বালী থেকে নাজিরগঞ্জ পর্যন্ত পশ্চিমপাড় দিয়ে যাবে। এই যে দুটি ফেরি সার্ভিস আমরা চালু করব এ্যালং সাইড দি রিভার সার্ভিস। এ বিষয়ে আমরা ৩ বছরের জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছি, যা পরবর্তীকালে আপনাদের জানিয়ে দেব।

বাসের ভাড়া কেন বাড়ল? সেটা বলবার কি আর প্রয়োজন আছে? একজন মাননীয় সদস্য বললেন, এ বিষয়ে এম.এল.এ- দের সঙ্গে কথা বললেন না কেন? যদি সেই সময়ে বাস বন্ধ হয়ে গিয়েছিল, সারা পশ্চিমবাংলায় স্ট্রাইক চলছিল। তখন যদি এম. এল.এ-দের সঙ্গে কথা বলতে হত তাহলে তো বিধানসভা ডাকতে হত। সেটা তখন করা সম্ভব ছিল না। যাঁরা ঐসব কথা বললেন তারা তো ডিজেলের দাম কেন বাড়ল, সেকথা বললেন না! সেই কারণেই তো আমাদের ভাড়া বাড়াতে হয়েছে। বিভিন্ন দিক বিবেচনা করে দেখেছিলাম, ভাড়া বাড়ানো ছাড়া অন্য কোন উপায় ছিল না। ওঁরা মনে করতে পারেন যে, এটা ঠিক হয়নি। কিন্তু সরকার আমরা চালাচ্ছি, দায়িত্ব আমাদের, আমরা যা ভাল মনে করেছি, তাই করেছি।

বঙ্কিমবাবু লং রুট সম্পর্কে কত গুলি অভিযোগ করেছেন। তাঁর ঐ অভিযোগগুলি ঠিক নয়। লং রুটে বেশী গাড়ী ব্রেক ডাউন হয় না। কারণ সেখানে কোন পুরোনো গাড়ী দেওয়া হয় না। সমস্ত নতুন গাড়ী দিয়ে লং রুট চালানো হয়। লং রুটের যে গাড়ী গুলি পুরোনো হয়ে গিয়েছিল সেগুলি আমরা স্পেসাল বাস করেছি, সিটি সার্ভিসে দিয়েছি। কারণ সেগুলি লং রুটে চালানো উচিত নয়।

তবে একথা ঠিক যে, জেলা গুলির পরিবহণ সমস্যা নিয়ে আমার বিবৃতিতে খুব বেশী কিছু নেই এবং সে সম্বন্ধে আমি এখানে আলোচনাও করিনি। কিন্তু জেলার মানুষের সত্যিই খুব কষ্ট হচ্ছে। এখন পর্যন্ত সরকার সেখানকার সমস্যার সমাধানে অপারক। কারণ জেলার পরিবহণের ভার বেসরকারী ক্ষেত্রে। বেশীরভাগটা বেসরকারী মালিকদের হাতে।

এন. বি. এস. টি. সি. এবং ডি. এস. টি. সি. বলে দুটি সংস্থা আমাদের আছে এবং সেখানে কিছু গাড়ী আছে, কিন্তু তা প্রয়োজনের তুলনায় খুবই কম। বেসরকারী গাড়ী বাড়াবার ক্ষেত্রে আমাদের দুটি বাধার সম্মুখীন হতে হচ্ছে। একটা হচ্ছে [illegible] বাধা। যেখানেই নতুন রুট চালু করতে যাচ্ছি সেখানেই ইনজাংসন হয়ে যাচ্ছে। আর একটা কারণ হচ্ছে চেসিসের অভাব। কলকাতায় আর. টি. এ. মোট ৩০০ বাসের পারমিট দিয়েছে, কিন্তু মাত্র ৩০টি গাড়ী রাস্তায় নেমেছে, কেননা চেসিস্ পাওয়া

যাচ্ছে না। আজকে সারা ভারতবর্ষে চেসিসের ক্রাইসিস চলছে। কেন্দ্রীয় সরকার আমাদের কাছে প্রস্তাব দিয়েছে, আমরা গাড়ী পাঠাতে পারছি না, সেই জন্য, যদি সমস্ত রাজ্য সরকার অনুমতি দেয় তাহলে আমরা বিদেশ থেকে বাসের চেসিস্ আনব। গত মিটিং-এ যখন আলোচনা হলো তখন আমি বলেছিলাম বিদেশ থেকে কেন্দ্রীয়সরকার যদি গাড়ী আনে আমাদের নীতিগত কোন আপত্তি নেই তবে দুটি জিনিষ দেখে নিতে হবে সেটা হচ্ছে, যে গাড়ী গুলি আসবে সেগুলো ভারতবর্ষের যা কনডিসান সেই কনডিসানে টিকবে কিনা এবং পরবর্ত্তীকালে মেইনটিনান্সের কি ব্যবস্থা হবে - এই দুটি শর্ত পালন করলে পরে বিদেশ থেকে গাড়ী আনানো যেতেপারে। এখন গাড়ীর উৎপাদন প্রয়োজনের তুলনায় কম হচ্ছে। লোড-শেডিং-এর জন্য প্রডাকসান মার খাচ্ছে। আমাদের যা প্রয়োজন সেই অনুযায়ী পাওয়া যাচ্ছে না। কাজেই এইসব সমস্যা শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে নয় সারা ভারতবর্ষ ব্যাপী সমস্যা আছে। আর একটি কথা মাননীয় সদস্যদের বলে রাখতে চাই, রেল ট্রান্সপোর্ট আজকে স্যাচুরেসান পয়েন্টে চলে গেছে। ব্লক সাপ্লাই এর ফলে সম্ভব হচ্ছে না, কারন ওয়াগন পাওয়া যাচ্ছে না। এর ফলে হয়েছে কি ? রেল ট্রান্সপোর্টে ব্ল্যাক সাপ্লাই সম্ভব না হওয়ার জন্য রোড ট্রান্সপোর্টে এই সমস্ত সাপ্লাই ট্রান্সফার হয়ে যাচ্ছে। যারজন্য আজকাল ট্রাকের চাহিদা বেড়ে গেছে। সেইজন্য একটি লোক ২ লক্ষ টাকা ব্যয় করে একটি বাস কিনে যে মুনাফা অর্জন করবে তার চেয়ে দেড় লক্ষ টাকা খরচ করে একটি ট্রাক কিনে তার দ্বিগুন লাভ করবে এবং রিটার্নি বেশী পাবে। সেই কারনে বেশীরভাগ লোক বাসের দিকে কম যেতে চায়, ট্রাকের দিকে লোক বেশী যাচ্ছে। এইটাই আজকে বাস্তব সত্য। ভবিষ্যতে এইসব সমস্যার জন্য বেসরকারী বাসের জন্য খুব একটা উন্নতি করা যাবে বলে মনে হচ্ছে না। এই বছরের জন্য টাটা কোম্পানী আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন ২০০টি গাড়ী দেবেন। এর আগের বছরে ১০০টি গাড়ী এসেছে। সেইজন্য রাস্তায় যে ১০ হাজার বাস চলে পশ্চিমবাংলায় তার রিপ্লেসমেন্টও অনেক কম হচ্ছে এবং পুরানো গাড়ী গুলি ভেঙ্গে গেলে নতুন গাড়ীও আসছে না। এইদিকে জনগনের দৃষ্টি আকর্ষন করা উচিৎ। কলকাতার ব্যাপারে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমার বিবৃতিতে আছে, আমি বড় রকমের পরিকল্পনা করছি কিন্তু সেই পরিকল্পনা এখনকার মানুষদের যাতায়াতের সুবিধা পূরন করতে পারবে কিনা এ বিষয়ে সন্দেহ আছে। সুতরাং যদি পরিবহন সমস্যাটিকে নিয়ে চিন্তা-ভাবনা করেন - কলিকাতার ট্রান্সপোর্ট প্রবলেম উন্নতি করতে গেলে এখানে সার্কুলার রেলওয়ে ছাড়া অন্য কোন গত্যান্তর নেই। এই দাবী এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার স্বীকার করেনি। আমরা বলে যাচ্ছি, চেষ্টা করে যাচ্ছি এই ব্যাপারটি বোঝাবার। তবে আমার মনে হয়, আজ হোক, কাল হোক, দুদিন পরে হোক কিম্বা ১ বছর পরে হোক এই সিদ্ধান্তে আসতে হবে যে, কলিকাতার ট্রান্সপোর্ট সমস্যার উন্নতি করতে গেলে সার্কুলার রেলওয়ে ছাড়া আর কোন উপায় নেই। এখন আমাদের এখানে রোড সারফেস এরিয়া হচ্ছে ৬ পারসেন্ট। বোম্বেতে ১৯ পারসেন্ট আর দিল্লীতে ২৫ পারসেন্ট। সুতরাং কি করে রোড ট্রান্সপোর্ট কোথায় নিয়ে যাবেন? জল পরিবহনের কথা আমি বলেছি, যতদূর সম্ভব আমরা করছি কিন্তু তার একটা সীমা আছে। যাই হোক, পরিবহন সম্পর্কে আমার অনেক বলার ছিল, কিন্তু সময় না থাকার দরুন আমি এখানেই শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** সভার অধিবেশন আগামী মঙ্গলবার, ২রা সেপ্টেম্বর, বেলা ১টা পর্যন্ত মুলতবী রহিল।

## ADJOURNMENT

**The House was then adjounment at 8.14 p.m. till 1 p.m. on Tuesday, the 2th September, 1980, at the Assembly House, Calcutta.**

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

Vol : 73, No : II, Seventy third Session

( August-September, 1980)

( The 25th, 26th, 27th, 28th, and the 29th August, 1980)